উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য যে আই, জি, এম হাসপাতাল আগে ভি.এম, হাসপাতাল নামে পরিচিত ছিল। ৫ই জুন, ১৯৯০ তারিখ অনুষ্ঠিতব্য রাজ্য মন্ত্রীসভার বৈঠকে সিদ্ধান্ত মোতাবেক ভিক্টোরিয়া মেমোরিয়্যাল হাসপাতালের নাম ইন্দিরা গান্ধী মেমোরিয়্যাল নামে হাসপাতাল করা হয়।

২। ১৯০৩ সালে মহারাজা রাধাকিশোর মানিক্য বাহাদুর এই হাসপাতাল প্রতিষ্ঠিত করেন।

৩। এরকম কোন সিদ্ধান্তে এখনো পৌঁছা যায় নি।

স্যার, এখন এটার জন্য অনেক অ্যাক্সপেণ্ডিচার। এই কারনে এ সম্পর্কে কোন রকম সিদ্ধান্ত নেওয়া হয়নি।

শ্রীসুধন দাস :— স্যার, এটা অনেকটা বে-দখলের মত। জোট সরকার একটি নতুন হাসপাতাল করেইত প্রাক্তন প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর নামে রাখতে পারতেন। কাজেই আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, হাসপাতালটির নাম পরিবর্তন করে আবার ভি, এম, হাসপাতাল নাম করা হবে কিনা?

শ্রীবিমল সিনহা (মন্ত্রী): — এটা আমি আগেই বলেছি, নামে আমাদের কোন এলার্জি নেই। যেহেতু হাসপাতালটি প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর নামে জড়িয়ে আছে কাজেই এই নাম পাল্টানো অসুবিধে আছে।

শ্রীপ্রশান্ত দেববর্মা :— মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি, এ, টি, টি, এফ যখন সারেণ্ডার করে তখন শর্ত ছিল, প্রাক্তন নামগুলি আবার ফিরিয়ে আনার। সেই দাবী অনুযায়ী এই হাসপাতালের নাম আবার ভি, এম, হাসপাতাল রাখা হবে কিনা?

শ্রীবিমল সিনহা (মন্ত্রী) :— এটার সঙ্গে সম্পর্কিত নয়।

শ্রীঅনিল চাকমা (পেচারথল) :— এটা খুবই সেনসেটিভ ইস্যু। ট্রাইবেলদের সম্মান এখানে জড়িয়ে আছে। রিক্সাওয়ালা থেকে শুরু করে সবার কাছেই এই হাসপাতাল এখনও আই, জি, এম, নামে পরিচিতি লাভ করে নাই। তারা সাইব ভি, এম, নামেই চেনে। কাজে কাজেই ট্রাইবেল সেনসেটিভ ইস্যুর প্রশ্নে এই নামের পরিবর্তন করা হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :— এই হাসপাতাল ভিক্টোরিয়া মেমোরিয়্যাল হাসপাতাল নামে ছিল। জোট আমলে আর একটি হাসপাতাল করে প্রাক্তন প্রধানমন্ত্রীর নামে রাখতে পারতেন তা যখন করা হয় নি তখন আই, জি, এম, নামেই থাকবে। এখানে ট্রাইবেল সেনসেটিভের কি কথা থাকতে পারে?

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীমাখনলাল চক্রবর্তী।

শ্রীমাখনলাল চক্রবর্তী :— অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ১৫৬।

মিঃ স্পীকার :— অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ১৫৬।

শ্রীতপন চক্রবর্তী (মন্ত্রী) :— স্যার অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ১৫৬।

প্রশ্ন

১) বর্তমানে রাজ্যে ও, এন, জি, সি, কতগুলি স্থানে গ্যাস বা তৈল অনুসন্ধানের জন্য খনন কার্য্য চালিয়ে যাচ্ছেন।

উত্তর

১) বর্তমানে তৈল ও প্রাকৃতিক গ্যাস সংস্থা রাজ্যে রুখিয়াতে ২ (দুই) টি কূপ খনন করেছে এবং ১টি কূপ খননের পরীক্ষাধীন আছে। এগুলি ছাড়া রুখিয়ার আরও ২টি এবং আগরতলা ডোমএ একটি কূপ খনন করার পরিকল্পনা ১৯৯৬-৯৭ ইং বর্ষে নেওয়া হয়েছে। ১৯৯৭-৯৮ইং বর্ষে রুখিয়ায় ৩টি, আগরতলা ডোম-এ ১টি এবং রাজনগর অঞ্চলে ১টি কূপ খনন করার পরিকল্পনা আছে।

শ্রীমাখনলাল চক্রবর্তী :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে ও.এন.জি.সির কূপ খননের কথা বললেন তাতে তৈল পাবার কোন সম্ভবনা আছে কিনা এই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট আছে কি?

শ্রীতপন চক্রবর্তী (মন্ত্রী) :— স্যার, আমাদের কাছে যে সার্ভে রিপোর্ট আছে তাতে দেখা গেছে যে, যদি ৫ হাজার মিটার পর্য্যন্ত ডিপ-ড্রিলিং করা হয় তাহলে তৈল পাওয়া যাবে। কিন্তু এখন পর্যন্ত আমাদের রাজ্যে ৫ হাজার মিটার পর্য্যন্ত ড্রিলিং হয়নি।

শ্রীসহীদ চৌধুরী :— সাপ্লিমেন্টারী স্যার, এ রাজ্যে ও এন.জি.সি যে ড্রিলিং গুলি করছে সেগুলি গ্যাসের লেয়ার পর্য্যন্তই করা হচ্ছে। কিন্তু পার্শ্ববর্তী বাংলাদেশ আমাদের রুখিয়ার পাশেই দুই থেকে আড়াই কি.মি, মধ্যেই কূপ খনন কার্য্য চালাচ্ছে এবং তারা বড় ধরনের ড্রিলিংই চালাচ্ছে। বাংলাদেশ যদি আগে থেকে তৈল তুলে নেয় তাহলে আমাদের রাজ্য শুধু নয় ভারতবর্ষ স্বাভাবিক ভাবেই বঞ্চিত হবে। কাজেই ডিপ ড্রিলিং করার কোন পরিকল্পনা গ্রহন করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

শ্রীতপন চক্রবর্তী ( মন্ত্রী ) :— স্যার, একচ্যুয়েলী ও, এন, জি, সির কাজকর্ম নিয়ে রাজ্যবাসী উদ্বিগ্ন। স্বাভাবিক ভাবেই রাজ্যের শিল্পায়নের প্রশ্নের সাথে আমাদের রাজ্যের বিশাল প্রাকৃতিক গ্যাসের ভাণ্ডার রয়েছে তার মধ্যে তেলের যে সম্ভাবনা রয়েছে সেটা নিয়ে স্বাভাবিক ভবে রাজ্যবাসী চিন্তা করছেন। একচ্যুয়েলী আমাদের রাজ্যে দেশ স্বাধীন হবার পর নানা রকম পরীক্ষা নিরীক্ষা হচ্ছে। আমাদের সাথে ত্রিপুরার এই যে জোন, সেখানেও পরীক্ষা হচ্ছে। ১৯৭২ ইং সাল থেকেই

আমাদের রাজ্যে ড্রিলিং-এর কাজটা হাতে নেওয়া হয়। তারপর থেকে ৯৭ ইং সাল পর্য্যন্ত ৮১টি কূপ খনন করা হয়েছে। তার মধ্যে ৪১টি জায়গার মধ্যেই গ্যাসের সন্ধান পাওয়া গেছে। কিন্তু আমরা জানি এখানে রাসায়নিক এক্সপার্টরা ঘুরে গেছেন তারা বলেছেন এখানে তৈল আছে এবং সেটা পেতে হলে ৫ হাজার মিটার নীচে যেতে হবে। কিন্তু সেই ধরনের ড্রিলিং এর ব্যবস্থা এখন পর্য্যন্ত ও.এন.জি.সি কর্ত্তৃপক্ষ করতে পারেন নি। তবে আমাদের দিক থেকে চাপ রয়েছে এবং এটা নিয়ে রাজ্যবাসীও আন্দোলন করছেন। আমি আশা করছি ও, এন, জি, সি সেইদিকে নজর দেবেন। আমাদের রিজার্ভ থেকে বাংলাদেশ গ্যাস ভিত্তিক শিল্পায়ন করছেন, বিদ্যুৎ উৎপাদন পর্য্যন্ত করছেন

শ্রীমাখনলাল চক্রবর্ত্তী :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন যে ৫ হাজার মিটারের নীচে ড্রিলিং করলে তৈল পাবার সম্ভাবনা আছে। কিন্তু এটা খুবই উদ্বিগ্নের ব্যাপার যে ৭৮ ইং সালের পর থেকে এই দীর্ঘ বছর যাবৎ তৈল উৎপাদনের জন্য ও.এন.জি.সি কোন ডিপ-ড্রিলিং না করে তৈল জাতীয় সম্পদকে কাজে লাগাচ্ছেন না। আমাদের এখানে গ্যাস উৎপদন হচ্ছে। এখানে গ্যাস ভিত্তিক বিদ্যুৎ উৎপাদনের যে পরিকল্পনা গুলি হয়েছে সেগুলির ক্ষেত্রে আমরা দেখেছি যে বিদ্যুৎ উৎপাদনের জন্য তারা ঠিক ভাবে গ্যাস সরবরাহ করছে না। আমরা উদ্বিগ্ন যে কুমিরাতে টারবাইন স্থাপন করা হলেও সেখানে গ্যাস পাচ্ছে না, রামচন্দ্রঘাটেও তারা গ্যাস দিচ্ছে না শুধু ত্রিপুরার জন্য না জাতীয় স্বার্থে ও, এন, জি, সি তৈল এবং প্রাকৃতিক গ্যাসকে কাজে লাগাচ্ছে না। এই গ্যাসকে কাজে লাগানোর জন্য রাজ্যের বিভিন্ন ড্রিলিং সাইটে পাওয়ারফুল মেশিন আনার ক্ষেত্রে ও, এন জিসিব্যবস্থা গ্রহন করবেন কিনা ?

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— (অলটারনেট মিনিস্টার) স্যার, আমার কাছে যে তথ্য আছে রাজ্যে নূতন ২টি বিদ্যুৎ প্রকল্পের কাজ চলছে এবং সেখানে গ্যাস ভিত্তিক বিদ্যুৎ প্রকল্পগুলি হবে এবং সেগুলি কমপ্লিট হলে আমাদের রাজ্যে সমস্ত বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের জন্য থার্মাল প্লান্টের জন্য মোট ১৪৬ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের জন্য ১৫ লাখ কিউবিক মিটার গ্যাসের প্রয়োজন হবে। এবং সেই গ্যাস আমাদের রাজ্যে বর্ত্তমানে যে কূপগুলি রয়েছে সেগুলি থেকে উত্তোলন সম্ভব হবে। এই মুহুর্ত্তে ও, এন,জি,সি আমাদের রাজ্যে ২১ লক্ষ কিউবিক মিটার গ্যাস দিতে পারেনা কাজেই আমার মনে হয় না গ্যাসের যোগানের অভাবে বিদ্যুৎ উৎপাদন বা নূতন যে প্রকল্পগুলি আছে সেগুলির কাজে ব্যাঘাত হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা।

শ্রীঅনিল চাকমা :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার-১৬১

শ্রীবাজিত দেবনাথ (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার-১৬১

প্রশ্ন

১। রাজ্যে আরো তাঁতবস্ত্র বিক্রি কেন্দ্র পূর্বাশা খোলার সরকারের সিদ্ধান্ত আছে কি,
২। বর্ত্তমানে মোট কতটি পূর্বাশা রয়েছে,
৩। উক্ত পূর্বাশাগুলির প্রতি বৎসরে আয়ের পরিমাণ কত ?

উত্তর

১। রাজ্যে বিলোনীয়া শহরে আরেকটি নূতন বিক্রয়কেন্দ্র (পূর্বাশা) খোলার পরিকল্পনা আছে।
২। বর্ত্তমানে মোট ২৮টি বিক্রয়কেন্দ্র (পূর্বাশা) আছে, যার মধ্যে রাজ্যের ভিতরে ১৭টি।
৩। প্রতি বৎসরে উক্ত পূর্বাশাগুলির মোট বিক্রির পরিমান ২ (দুই) কোটির উপরে।

শ্রীঅনিল চাকমা :— সাপ্লিমেন্টারী স্যার, কাঞ্চনপুর সাব-ডিভিশানে মাত্র ১টি পূর্বাশা আছে। কাঞ্চনপুরের পর পানিসাগর সেখানে পূর্বাশা আছে এবং পেচারথলেও পূর্বাশা আছে কিন্তু সে তুলনায় কাঞ্চনপুরের লোক সংখ্যা কম নয়। যখই এই সমস্ত জায়গায় কোন মেলা হয় তখন দেখা যায় এই তিন জায়গায় থেকে পূর্বাশার জিনিষ এনে বিক্রি করলে প্রায় ৩০/৩৫ টাকা বিক্রি হয়। তাই বলছি পেচারথলে আর একটি পূর্বাশা খোলার পরিকল্পনা আছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— স্যার, পূর্বাশার এই বিক্রয়কেন্দ্র খোলার জন্য একটা পরিকল্পনা কমিটি আছে। মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন আমি পূর্বাশার পরিচালন কমিটির কাছে সুপারিশ করব সেখানে করা যায় কিনা এবং তারজন্য চিন্তা ভাবনা করব।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ। (মাননীয় সদস্য অনুপস্থিত)।
মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীউমেশচন্দ্র নাথ।
শ্রীউমেশচন্দ্র নাথ :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮।
শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৮।

প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে সরকারী ও বেসরকারী কতটি চা বাগান আছে,
২। সর্বমোট বৎসরে (গড়ে) কত চা বহিঃ রাজ্যে যায়,
৩। সেই বাগানগুলি থেকে রাজ্য সরকার কোন ট্যাকস্ পেয়ে থাকেন কিনা ?

উত্তর

১) ত্রিপুরা রাজ্যে মোট ৫৪টি চা বাগান আছে। রাজ্যসরকার পরিচালনাধীন কোন চা বাগান নেই।

২) ১৯৯৫-৯৬ইং অর্থ বৎসরের হিসাব অনুযায়ী প্রতি বৎসর গড়ে ৪৩,০৮,৮৪৮ কে, জি চাপাতা বহিঃ রাজ্যে যায়।

৩) হ্যাঁ।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, বছরে কত টাকা রাজ্য সরকার ট্যাক্স পেয়ে থাকেন, এবং ত্রিপুরা রাজ্যের কোন্ চা বাগান সবচেয়ে বেশী ট্যাক্স দিয়ে থাকেন। এই তথ্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে কি ?

**শ্রীতপন চক্রবর্তী ( মন্ত্রী ) :—** এই তথ্য এই মুহূর্তে আমার কাছে নেই। এই ব্যাপারে স্পেশিফিক আলাদা কোয়েশ্চান করলে আমি উত্তর দিতে পারি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়, ( অনুপস্থিত )।

**মি; স্পীকার ঃ—** মাননীয় সদস্য শ্রীপ্রণব দেববর্মা মহোদয়, ( অনুপস্থিত )।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ মহোদয়,

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ (যুবরাজনগর) :—** অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৮৮।

**শ্রীবিমল সিনহা (মন্ত্রী) :—** অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৮৮।

প্রশ্ন

১) রাজ্যের সবকটি মহকুমা হাসপাতালে অ্যাম্বুলেন্স আছে কিনা,

২) যদি না থাকে তবে কোন্ কোন্ মহকুমা হাসপাতালে অ্যাম্বুলেন্স নেই ?

উত্তর

১) স্যার, রাজ্যের যতগুলি সাব-ডিভিশনাল হাসপাতাল আছে সবগুলিতে অ্যাম্বুলেন্স আছে।
এটার প্রশ্ন উঠেনা

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, রাজ্যে আমি যতটুকু জানি ধর্মনগর হাসপাতালের কথাই বলছি সেখানে প্রোগ্রাম করার জন্য একটা বড় ধরনের ভ্যান আছে। এটা অ্যাম্বুলেন্স নয়। এটা দিয়ে এমনও রাস্তা আছে যে রাস্তা দিয়ে রোগীর বাড়ীতে নিয়ে যাওয়া যায় না। আমি যেকথা বলতে চাই কিছুদিন পূর্বে ধর্মনগর, উদয়পুর বিভিন্ন জায়গায় ব্লাড ব্যাংক, ই, সি, জি, সোনোগ্রাফি মেশিন ইত্যাদি উদ্বোধন করেছেন রোগীদের জন্য। কাজেই অ্যাম্বুলেন্স দিয়ে রোগীদের অসুবিধা দূর করার জন্য ব্যবস্থা নেবেন কিনা।

**শ্রীবিমল সিনহা (মন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি এটা ঠিক যে ধর্মনগর হাসপাতালে একটা গাড়ী আছে, সেই গাড়ী অলি-গলিতে ঢুকেনা। আমরা নতুন করে ৬টা গাড়ী অলরেডী পেয়েছি। এগুলি ডিষ্টিবিউট হয়নি এখনও। আমরা তা অগ্রাধিকারের ভিত্তিতে ডিস্ট্রিবিউট করব। তবে দুঃখের বিষয় এই গাড়ী গুলিও জিপসি। এটা

আমাদের না, আগরতলা সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে প্রেস করে তারা কোম্পানি ও রাজ্য কোয়ার্টার, কৈলাশহরের যে কনডেম গাড়ীগুলি আছে সেই কনডেম গাড়িগুলি রিপ্লেইস করার জন্য আমরা প্রধান থেকে পাঠাই। অ্যাকর্ডিং গুলি ৬টা গাড়ী এসেছে। শুধু ধর্মনগরে নয়, যে যে হসপিটালে অ্যাম্বুলেন্স নেই সব গুলি বিবেচনা করে অগ্রাধিকারের ভিত্তিতে আমরা দেব। গাড়ীর চাহিদা অনেক। মোট গাড়ী ১৩৯ টা। এর মধ্যে মেজর রিপেয়ার দরকার ৫ টা গাড়ীর, আর ২১টা গাড়ী প্রায় বাতিল পর্যায়ে পৌঁছে গেছে, চালু আছে ১০৭টা গাড়ী। তাছাড়া বহু হাসপাতালে, পি, এইচ, সিতে গাড়ী দরকার। ইন্টেরিয়ার অঞ্চলগুলিতে আমরা দিতে পারছি না। আমরা ওদের গাড়ী দেব। আমাদের আরও ৭টা গাড়ী কেনার পরিকল্পনা আছে। এগুলি কিনলে আমরা সবচেয়ে নিডি অঞ্চলগুলিতে দিতে পারব।

শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ :— সাপ্লিমেন্টারী স্যার, এমন কোন মহকুমা আছে কিনা, যেখানে একাধিক অ্যাম্বুলেন্স আছে। যদি থাকে, যে মহকুমাতে নাই সেখানে দেওয়া হবে কিনা, উইথড্র করে দুই নম্বর হচ্ছে, ড্রাইভারের অভাবে কোন্ কোন্ জায়গায় অ্যাম্বুলেন্সগুলি অচল হয়ে আছে। সেখানে ড্রাইভার নিয়োগ করে এই ধরনের অসুবিধা দূর করা হবে কিনা ?

শ্রীবিমল সিনহা (মন্ত্রী) :— প্রথম প্রশ্নের উত্তর হচ্ছে আগরতলায় আছে, কৈলাসহর ডিসট্রিক্ট হাসপাতাল আছে। কমলপুরে নতুন যে ডিসট্রিক্ট হাসপাতাল হয়েছে, সেটা পুরো সেট-আপ হয়নি কাজেই যার যেটা পাওনা সেটা সেখানে আছে। দ্বিতীয়তঃ ড্রাইভার ভেকেন্সির কথা যেটা বলেছেন সেটা ঠিকই আছে। কিন্তু ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট থেকে ভেকেন্সির ফিল-আপ করার জন্য আজকের পত্রিকায় দেখ যে তারা ড্রাইভার পদের জন্য ইন্টারভিউ ডেকেছেন। ইন্টারভিউ শেষ হলে যেখানে যেখানে গাড়ী আছে, ড্রাইভার দিতে পারা যায়নি, সেখানে প্রফেশন্যাল ড্রাইভার দিতে পারব। যেমন কদমতলায় ড্রাইভার নেই, সেখানে ড্রাইভার দেওয়ার ব্যবস্থা করব।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানেন কিনা যে, সাব্রুম মহকুমাতে একটাও অ্যাম্বুলেন্স গাড়ী নাই। উনি এখানে স্বীকার করেছেন যে ছয়টা নতুন গাড়ী এসে গেছে। আমি মাননীয় মন্ত্রী বাহাদুরকে অনুরোধ করব এখান থেকে একটা গাড়ী যেন সাব্রুম মহকুমায় দেওয়া হয়।

শ্রীবিমলসিনহা (মন্ত্রী) :— স্যার, সাব্রুমে গাড়ী চালু আছে। মাননীয় সদস্য যখন গেছেন নিশ্চয়ই ঐদিন গাড়ীটা নষ্ট ছিল, আমি এটা ভাল করে তদন্ত করে দেখব। গাড়ীটা সম্পূর্ণ ভাল আছে আমার জানা মতে।

শ্রীঅনিল চাকমা :— সাপ্লিমেন্টারী স্যার, যে সমস্ত সাবডিভিশন্যাল হাসপাতালগুলিতে অ্যাম্বুলেন্স

আছে সেই অ্যাম্বুলেন্স দিয়ে রোগীকে যখন ডিসট্রিক্ট হাসপাতালে রেফার করা হয় বা রাজ্যে রেফার করা হয়, তখন এই অ্যাম্বুলেন্স দিয়ে রোগী না আনার জন্য এই রকম কোন সার্কুলার মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছ থেকে ইস্যু করা হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবিমল সিনহা :— স্যার, মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে, এই রকম ঘটনা যদি হয়, যদি কোন অ্যাম্বুলেন্স থাকা সত্বেও এবং তৈল থাকা পরও, গাড়ী ডিজঅর্ডার না হওয়া সত্বেও যদি কোন অ্যাম্বুলেন্স কোন রোগীকে না এনে থাকে তাহলে সঠিক তারিখ দিয়ে অভিযোগ করলে তা তদন্ত করে তার প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

মিঃ স্পীকার ঃ— মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা।

শ্রীপ্রশান্ত দেববর্মা :— মিঃ স্পীকার স্যার অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৫৪

শ্রীবিমল সিন্‌হা (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৫৪

প্রশ্ন

১। ধলাই জেলার সাকেমাতে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র নির্মানের জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা ?

২। যদি থাকে তবে এর কাজ কবে পর্যান্ত শুরু হবে বলে আশা করা যায়, এবং

৩। আর যদি এরূপ কোন পরিকল্পনা না থাকে তবে তার কারন কি ?

উত্তর

মিঃ স্পীকার ঃ— স্যার, মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে একটু আগে আমি বলেছি বড়পাথরী সম্পর্কে বলতে গিয়ে যে, পূর্ত দপ্তরকে বলা হয়েছে প্ল্যান ও এষ্টিমেট দেওয়ার জন্য, এটা দিলেই আমরা এবছর হাসপাতাল আরম্ভ করতে পারব।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীউমেশ নাথ।

শ্রীউমেশচন্দ্র নাথ ঃ— মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫৯,

শ্রীবিমল সিনহা (মন্ত্রী) :— অনারেবল স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫৯।

প্রশ্ন

১) চলতি আর্থিক বৎসরে রাজ্যে কতটি পি, এইচ. সিকে রুরেল হাসপাতালে উন্নিত করা হবে ?

২) তার মধ্যে কামতলা পি, এইচ, সিকে রুরেল হাসপাতালে পরিনত করা হবে কিনা।

৩) শনিছড়া সাবসেন্টারকে পি, এইচ, সি করা হবে কিনা ?

উত্তর

মাননীয় সদস্য বর্তমান অর্থ বৎসরে পি, এইচ; সিকে রুরেল হাসপাতালে রূপান্তরিত করার মত কোন পরিকল্পনা আমাদের নাই।

শনিছড়া উপ-স্বাস্থ্যকেন্দ্রকে পি, এইচ, সিতে উন্নিত করার কোন পরিকল্পনা বর্তমানে নাই। যদিও আমরা দেখেছি শনিছড়া হাসপাতালে প্রাক্তন স্পীকার একটা ফাউনডেশন ষ্টোন লে করে গেছেন। সেই লে করা ফাউনডেশন ষ্টোনে বলা আছে এটা পি, এইচ, সি, হয়েছে। কিন্তু স্বাস্থ্য দপ্তরের কোথায়ও তার কোন রেকর্ড নেই। সেই ধরনের যে এখানে কিছু করা হবে। প্রশ্ন হচ্ছে সেখানে কেন রুরেল হাসপাতাল করা হবে না, সেখানে জনসাধারনের চাপ আছে কদমতলাতে এটা ঠিক। গত সপ্তাহে মাত্র ব্রজেন্দ্রনগর হাসপাতাল নতুন করে খোলা হয়েছে। তারপর ধর্মনগরের কাছাকাছি একটা হাসপাতল হবে। কাজেই, সেখানে আর রুরেল হাসপাতল করার প্রয়োজন নাই। বিভিন্ন দিকে হাসপাতাল হচ্ছে। তারপর ধর্মনগরের কিছু কিছু জায়গাতে যেমন জলাবাসাতে হাসপাতাল হচ্ছে। কাজেই সেখানে পি, এইচ, সি, করার প্রয়োজন নেই।

শ্রীউমেশচন্দ্র নাথ :— সাপ্লিমেন্টারী স্যার, কদমতলা হাসপাতাল গত ৪৯ বছরের এটা ১৯৫০ সালে প্রতিষ্ঠিত হয়েছিল। এখন একটা হাসপাতাল খোলতে হলে কত বছর লাগে? তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবিমল সিন্‌হা (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা হাসপাতাল করতে যে পপ্যুলেশন হওয়া দরকার সে পরিমান পপ্যুলেশন হতে যতদিন লাগে ততদিন লাগবে।

শ্রীঅমিতাভ দত্ত ( ধর্মনগর ) :— সাপ্লিমেন্টারী স্যার, আমাদের কাঞ্চনপুরের দশদা একটি দুর্গম এলাকা। সেখানে যোগাযোগেরও অভাব রয়েছে। দশদা ব্লকের আওতায় ৯টি গ্রাম পঞ্চায়েত রয়েছে। সেখানে লোকসংখ্যা প্রায় ৩০ হাজারের অধিক। সেখানে একটা ডিসপেন্সারী রয়েছে। সেখানে আগে একজন এম, বি, বি, এস, ডাক্তার ছিলেন কিন্তু এখন নাই। শুধুমাত্র একজন নাইটগার্ড আছে। কাজেই, এই দুর্গম অঞ্চলের মানুষের কাছে আমরা স্বাস্থ্য পরিসেবা ঠিকমত পৌঁছে দিতে পরিছিনা। কাজেই, সেই অঞ্চলে স্বাস্থ্য পরিসেবা ভালভাবে পৌঁছে দেবার জন্য দশদা ব্লকের হেডকোয়াটার রয়েছে সেখানে পি, এইচ, সি, স্থাপন করা হবে কি না ?

শ্রীবিমল সিন্‌হা (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, প্রশ্নটি সঠিক। দশদাতে একটা ডিসপেন্সারী আছে কিন্তু কোন ঘর নাই। সেখানে একটা দোকানের ঘর ভাড়া করে ঔষধপত্র বিতরণ করা হয়। সেখানে আগে একজন ডাক্তার ছিলেন কিন্তু তিনি এখন অন্য জায়গাতে ডেপুটেশনে চলে গিয়েছেন। এই এলাকার একটি হাসপাতালের জন্য ডিমাণ্ড রয়েছে। তারপর আনন্দবাজার সেখানেও যে পপুলেশন রয়েছে সেটা স্বীকার করছে। এই এলাকার প্রয়োজনীয়তার দিকে গুরুত্ব দিয়ে আমরা চিন্তা করছি সেখানে একটি হাসপাতাল করা যায় কিনা। এরমধ্যে ব্লকের অ্যাডভাইসারী কমিটির সিদ্ধান্ত অনুযায়ী-সেখানে ব্লকের বি, ডি, ও, অফিসের জন্য একটি বিল্ডিং

করা হয়েছিল সেই বিল্ডিংটি আমাদের ট্রেন্সফার করলে আমরা সেখানে একটি হাসপাতাল করতে পারি। আশাকরি তারা এটা আমাদের ট্রেন্সফার করবে। আর অন্যথায় অন্য জায়গাতে সেটা খোলার চেষ্টা করব।

**শ্রীরমেন্দ্র দেবনাথ :—** সাপ্লিমেণ্টারী স্যার, ধর্মনগরের উপ্তাখালীতে হাসপাতাল স্থাপন করার জন্য প্রয়োজনীয় বিল্ডিং এর কাজ এবং তার লেট্রিন, ইউরিন্যাল এবং ইলেকট্রিফিকেশনের কাজ সম্পন্ন হয়ে গেছে। এখন এই হাসপাতালটি কবে নাগাদ উদ্বোধন করা হবে বলে আশা করা যায় ?

**শ্রীবিমল সিন্‌হা (মন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপ্তাখালী হাসপাতালের প্রায় দেড় কিলোমিটার দূরে তিলথৈতে একটি হাসপাতাল রয়েছে। কাজেই এত কম ডিস্টেন্সের মধ্যে হাসপাতাল করার কোন প্রয়োজনীয়তা আছে কিনা জানা নাই। যাইহোক্ একটা বিল্ডিং সেখানে হয়েছে। এখানে দুইজন ডাক্তার রয়েছে। কিন্তু হাসপাতাল করতে গেলে সেখানে ডাক্তারবাবুদের এবং নার্স ও অন্যান্য স্টাফদের থাকার জন্য কোয়ারটারস্ করতে হবে সেটা এখনো হয়নি। এবং গতকালকেই কুমারঘাটের সুপারিনটেণ্ডিং ইঞ্জিনিয়ারের সঙ্গে এই ব্যাপারে কথা হয়েছে। উনি বললেন যে, এরজন্য টেণ্ডার কল করবেন। কাজেই, ডাক্তার এবং অন্যান্য স্টাফদের থাকার জন্য কোয়ারটারস্ কনস্ট্রাকশন হলে পরে সেটা করা হবে।

**শ্রীরমেন্দ্র দেবনাথ :—** সাপ্লিমেণ্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে উপ্তাখালী থেকে তিলথৈ দেড় কি, মি, দূর এই তথ্য মাননীয় মন্ত্রীকে কে দিয়েছে জানি না এটা ভুল তথ্য, উপ্তাখালী থেকে তিলথৈ এর দূরত্ব পাঁচ কিলোমিটার।

**শ্রীবিমল সিন্‌হা (মন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য পাঁচ কি, মি, দূর হবে বলেছেন কিন্তু সেটা হলেও কো নিয়মে পড়ে না সেখানে হাসপাতাল করা যায় না। যাইহোক বিল্ডিং যখন হয়ে গেছে সেখানে হাসপাতাল স্থাপন করা হবে।

**মিঃ স্পীকার ঃ—** প্রশ্নোত্তর পর্ব শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলির উত্তরপত্রগুলি এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নোত্তর পত্রগুলির সভার টেবিলে পেশ করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। ANNEXURES-A & B

এই সভা আজ বেলা ২,০০ (দুইটা) পর্য্যন্ত মুলতবী রইলো।

## PEFERENCE PERIOD.

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ দুটি নোটিশ মাননীয় সদস্য মহোদয়দের নিকট থেকে তাঁদের বিভিন্ন উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশগুলি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লিখিত বিষয়গুলি উৎথাপন করার অনুমতি দিয়েছি এবং প্রত্যেক

বিষয়ের পাশে যে সদস্য মহোদয় নোটিশ দিয়েছেন উনার নাম উল্লেখ করছি।
প্রথম নোটিশটি দিয়েছেন মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয়। উনার নোটিশের বিষয়বস্তু হল,—" রাবার ব্যবসায়ীগণ কর্তৃক রাবার কেনা বন্ধ করে দেওয়ায় রাজ্য রাবার চাষীরা বিপন্ন হওয়া সম্পর্কে।"

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয় এর উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এখন তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বিষয়টির উপর আগামী ২৪শে ফেব্রুয়ারী বক্তব্য রাখব।

**মিঃ স্পীকার :—** অপর একটি নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহোদয়ের কাছ থেকে উনার নোটিশটির বিষয়বস্তু হলো,—" এগ্রি বি, এস. সি, ফিসারী সায়েন্স ইত্যাদি কোর্সে বহিঃরাজ্যে পাঠরত এস, সি সহ অন্যান্য ছাত্র-ছাত্রীদের স্টাইপেণ্ড না পাওয়া সম্পর্কে"
আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এখন তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারবেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখিতে পারিবে তাহা অনুগ্রহ করে জানাবেন।
**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বিষয়টির উপর আগামী ২৫শে ফেব্রুয়ারী বক্তব্য রাখব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :—** আমি নিম্নলিখিত সদস্য মহোদয়দের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। প্রথম নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া মহোদয়। আমি মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটি উৎথাপনের সম্মতি দিয়েছি। উনার নোটিশটির বিষয়বস্তু হলো,—" গত ১৫ই ফেব্রুয়ারী ১৯৯৭ ইং রোজ শনিবার তারিখে দৈনিক সংবাদ পত্রিকায় উগ্রবাদীদের আক্রমণে এস,পি, অফিসের স্টেনো গুরুতর আহত, শিরোনামে প্রকাশিত সংবাদ সম্পর্কে। "

( মাননীয় সদস্য রতিমোহন জমাতিয়া সভায় অনুপস্থিত হওয়া নোটিশটি কলস্ড হোল বলে ঘোষণা করেন মাননীয় অধ্যক্ষ মহোদয়। )

আজ অপর আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা মহোদয়ের কাছ থেকে। উনার নোটিশটির বিষয়বস্তু হচ্ছে,— " ধুপকাঠি ও ফুল ঝাড়ু বিক্রি বন্ধ হওয়ার

প্রায় ৯০ হাজার শিল্পী পরিবার বিপন্ন হওয়া সম্পর্কে। আমি এই দৃষ্টি আকর্ষণী নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি। আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যদি তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই বিষয়টির উপর ২৫শে ফেব্রুয়ারী আমার বক্তব্য রাখব।

**মিঃ স্পীকার** :— তৃতীয় দৃষ্টি আকর্ষণী নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীঅমিতাভ দত্ত মহোদয়। আমি দৃষ্টি আকর্ষনী নোটিশটি উত্থাপনের সম্মতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হচ্ছে,—" গ্রাম-পাহাড়ে পানীয় জলের সংকট সম্পর্কে। আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য আহ্বান করিতেছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে একটি বিবৃতি দিতে পারিবেন।

**শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী)** :— মিঃ স্পীকার স্যার, আমি এই বিষয়টির উপর আগামী ২৬শে ফেব্রুয়ারী একটি বিবৃতি দেব।

## MOTION OF THANKS ON THE GOVERNOR'S ADDRESS

**মিঃ স্পীকার** :— সভার পরবর্তী কার্যসূচী হলো মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপন। ধন্যবাদসূচক প্রস্তাবটি এনেছেন মাননীয় মুখ্য সচেতক তথা বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় এবং প্রস্তাবটি সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয়। প্রস্তাবটি হলো,—নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে, ১৯শে ফেব্রুয়ারী, ১৯৯৭ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষন প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ। এখন আমি মাননীয় মুখ্য সচেতক তথা বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয়কে আহ্বান করছি তার প্রস্তাবটি উত্থাপন করার জন্য।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী)** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার প্রস্তাবটি হলো-নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত হউক যে, "১৯শে ফেব্রুয়ারী, ১৯৯৭ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তারজন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।"

**শ্রীপবিত্র কর** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই প্রস্তাবটিকে সমর্থন জানাচ্ছি।

মিঃ স্পীকার :— ধন্যবাদসূচক প্রস্তাবের উপর যদি কোন সদস্য মহোদয় সংশোধনী প্রস্তাব আনতে চান তবে আগামী ২০শে ফেব্রুয়ারী, বৃহস্পতিবার, ১৯৯৭ ইং তারিখ বেলা ৩ ঘটিকা'র মধ্যে বিধানসভা সচিবালয়ে তাহা পেশ করতে হবে।

## LAYING OF PAPERS ON THE TABLE

Mr. Speaker :— Now, the question before the House, Laying of a copy of' The Tripura Land Revenue and Land Reforms ( Seventh Amendment ) Ordinance, 1996 ( Tripura Ordinance No. I of 1996 ) promulgated by the Governor on 18th October, 1996 as required under sub—clause (a) of clause (2) of Article 213 of the Constitution of India.

Now, I request the Hon'ble Minister-in-charge of the Revenue Department to lay the above mentioned Ordinance on the table of the House.

Sri Samar Choudhary ( Minister ) :— Mr. Speaker sir, I beg to lay on the table of the House a copy of' Tripura Land Revenue and Land Reforms ( Seventh Amendment ) Ordinance, 1996 ( Tripura Ordinance No. I of 1996 ) promulgated by the Governor on 13th October, 1996 as required under sub—clause ( a ) of clause ( 2 ) of Articla 213 of the Constitution of India.

Mr. Speaker, :— Now, the question before the House, Laying of a copy each of the—

a) Fifth Annual Report and Accounts for the year 1984-85

b) Sixth Annual Report and Accounts for the year 1985-86

and

c) Seventh Annual Report and Accounts for the year 1986-87 of the Tripura Tea Development Corporation Ltd. as required under clause (b) of sub-section (3) of section 619A of the Companies Act, 1956.

Now, I request the Hon'ble Minister-in-charge of the Industries Department to lay the above mentioned Annual Report and Account on the table of the House.

Sri Tapan Chakraborty ( Minister ) :— Mr. Speaker sir, I beg to lay on the table of the house a copy each of the-(a) Fifth Annual Report and Accounts for the year 1984—85;

b) Sixth Annual Report and Accounts for the year 1985—86 and

c) Seventh Annual Report and Accounts for the year 1986—87 of the Tripura Tea Development Corporation Ltd as required under clause b) of sub-section (3) of section 619A of the Companies Act, 1956

Mr Speaker :— Now, the question before the House, Laying of a copy of "The Report of the State Finance Commission together with an explanatory Memorandum as to the action taken thereon, as required under sub-section (8) of section 214 of the Tripura panchayets Act, 1993.

Now, I request the Hon'ble Minister-in-charge of the panchayet Department to lay the above mentioned Report on the table of the House,

Sri Sobodh Dar (Minister) :— Mr. Speaker sir, I bed to lay on the table of the house a copy of" The Report of the State Finance Commission together with an Explinat Memorandum as to the action taken thereon, as required under sub-section (8) of section 214 of the Tripura panchayats Act 1993.

Mr. Speaker :— Now, the question before the House, Laying of a copy of The Tripura Chilb Labour (prohibition and Regulatation) Rules, 1994 as required under sub-section (2) of section 19 of the Child Labour (Prohibition and Regulation) Act. 1986.

Now, I request the Hon' ble Minister-in-charge of the Labour Department to lay the above mentioned Rules on the lay of the House.

Sri Keshab Majumder (Minister) :— Mr Speaker sir, I bed to lay of the table of the house a copy of" The Tripura Child Labour (Prohibition and Regulation) Rules, 1994 as required under sub-section (2) of section 19 of the Child Labour (Prohibition and Regulation) Act, 1986.

মিঃ স্পীকার :— সভার পরবর্তী কার্য্যসূচী হলো :— "The Tripura Land Revenue & Land Reforms (Seventh Amendment) Bill 1997 ( Tripura Bill No. 1 of 1997). উৎথাপন।

আমি এখন মাননীয় রাজস্ব মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উৎথাপন করবার জন্য সভার মোশান মুভ করতে।

শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, I beg to move for leave to introduce The Tripura Land Revenue & Land Reforms ( eventh Amendment) Bill. 1997 ( Tripura Bill No. 1 of 1997). in the House.

মিঃ স্পীকার :— এখন মাননীয় রাজস্ব মন্ত্রী মহোদয় কর্তৃক উৎথাপিত মোশানটি ভোটে দিচ্ছি। মোশানটি হলো" The Tripura Land Revenue & Reforms (Seventh Amendment) Bill, 1997 (Tripura Bill No. 1 of 1997). এই সভায় উৎথাপন করার অনুমতি দেওয়া হউক। যারা এই মোশানের পক্ষে আছেন তারা হ্যাঁ বলবেন যারা এই মোশানের বিপক্ষে আছেন তাঁরা 'না' বলবেন, আমি মনে করি যারা 'হ্যাঁ' বলেছেন তাঁরাই সংখ্যাগরিষ্ঠ। এই সভা অনুমতি দিয়েছেন কাজেই বিলটি উৎথাপিত হলো।

মিঃ স্পীকার :-- Now, the question before the House, Laying of a copy of Statement explaining "The circumstances which had necessitated immediated Legislation by the Tripura Land Revenue & Land Reforms (Seventh Amendment) Ordinance, 1996 as recuired under sub-rule (1) of rule 115 of the Rules of Procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly

Now, I request the Hon'ble Minister-in-charge of the Revenue Department to ay the above mentioned Statement on Ordinance on the table of the House.

Mr Samar Choudhury (Minister) :— Mr. Speaker Sir. I beg to lay on the table of the House a copy of statement explaining ' The circumstances which had necessitated immediate Legislation by the Tripura Land Revenue & Land Reforms (Seventh Amendment) Ordinance, 1999 as required under sub-rule (1) of rule 115 of the Rules of Procedure and

Conduct of Business in the Tripura Legislative Assembly.

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য মহোদয়ের অবগতির জন্য জানাচ্ছি যে, আজকের সভায় পেশ করা অর্ডিন্যান্স, এ্যানুয়্যাল রিপোর্ট এ্যাণ্ড এ্যাকাউন্টস্‌, বিল প্রভৃতির প্রতিলিপি নোটিশ থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য।

## SUPPLEMENTARY DEMANDS FOR GRANTS FOR 1996-97

মিঃ স্পীকার :— সভার পরবর্তী কার্যসূচী হলো, ১৯৯৬-৯৭ ইং আর্থিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন। এখন আমি অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি১৯৯৬-৯৭ইং আর্থিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সভায় পেশ করার জন্য।

শ্রীবৈদ্যনাথ মজুমদার (উপ মুখ্য মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ১৯৯৬-৯৭ ইং আর্থিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সভার সামনে পেশ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য মহোদয়ের অনুরোধ করছি, মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক পেশ করা ১৯৯৬-৯৭ ইং আর্থিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য যে সকল সদস্য মহোদয়গণ অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর (ডিমাণ্ড ফর সাপ্লিমেন্টারী গ্র্যান্টস্‌ ফর দি ১৯৯৬-৯৭) ছাঁটাই প্রস্তাবের (কাট মোশানের) নোটিশ দিতে চান তাঁরা আগামী ২২শে ফেব্রুয়ারী, শনিবার, ১৯৯৭ ইং তারিখ বেলা ১২ (বার) ঘটিকার মধ্যে তাঁদের নোটিশ বিধানসভা সচিবালয়ে জমা দিতে পারেন। এই সভা আগামী ২০শে ফেব্রুয়ারী, বৃহস্পতিবার, ১৯৯৭ ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতবী রহিল

## PAPERS LAID ON THE TABLE ANNEXURE—'A'

Admitted Question No 13 (Starred)
Name of the member :— Shri Amal Mallik
Will the Hon'ble Minister-in-charge of the Industries and Commerce be pleased to state :—

QUESTION

১। বর্তমানে ত্রিপুরার বিভিন্ন সীমান্ত দিয়ে কতজন ভারতীয় ও কতজন বাংলাদেশী ব্যবসায়ী আমদানী রপ্তানি করছে, এবং

২। কি কি জিনিষের ব্যবসা চলছে,

৩। কলকাতা থেকে বিভিন্ন ধরনের পণ্যসামগ্রী বাংলাদেশের মধ্য দিয়ে (ট্রানজিট রুট) ত্রিপুরা আনার কাজ কতদূর অগ্রসর হয়েছে ?

উত্তর

১। ত্রিপুরার বিভিন্ন সীমান্ত দিয়ে ১৯ (উনিশ) জন ভারতীয় এবং ৩৭ (সাত্রিশ) জন বাংলাদেশী ব্যবসায়ী আমদানি রপ্তানি বানিজ্য করছে।

২। ভারত এবং বাংলাদেশের মধ্যে আমদানী এবং রপ্তানি বাণিজ্যে ব্যবহৃত জিনিষগুলির নাম নিম্নে দেওয়া হইল,

ভারত থেকে রপ্তানি হয়, ১) কমলালেবু, ২) আলু বীজ, ৩) পেঁয়াজ, ৪) আপেল, ৫) টমেটু, ৬) মটর বীজ, ৭) আঙ্গুর, ৮) অটোমেটিভ পার্টস, ৯) আনারস, ১০) কাঁঠাল, ১১) আম, ১২) কয়লা, ১৩) কলা, ১৪) চাল, ১৫) কমলালেবুর আচার, ১৬) আদা ইত্যাদি।

বাংলাদেশ থেকে আমদানি হয়,

১) তাজা ইলিশ মাছ, ২) শুকনো মাছ, ৩) সবুজ (কাচা) লঙ্কা ইত্যাদি।

৩। কলিকাতা থেকে বিভিন্ন ধরনের পন্যসামগ্রী বাংলাদেশের মধ্য দিয়ে (ট্রানজিট রুট) ত্রিপুরায় আনার পুরো ব্যাপারটাই এখনও দুই রাষ্ট্রের মধ্যে আলোচনা স্তরে আছে। এখন পর্য্যন্ত চুড়ান্ত সিদ্ধান্ত হয় নাই।

Admitted Starred Question No. 36

Name of the Memder : - Shir Pranab Debbarma.

Will the Hon'ble Minister-in-charge of the Manpower & Employment Department be p'eased to State :—

প্রশ্ন

১। রাজ্য সরকারের অধীনস্থ বিভিন্ন দপ্তরে Corporation ও সংস্থা সমুহে বিগত এক বছরের বেশী সময় ধরে পূরন করা সম্ভব হয়নি এ রকম শূন্য পদ আছে কি,

২। থাকলে তাহার মধ্যে তপ: উপজাতি ও তফঃ জাতি ভুক্তদের জন্য নির্দ্ধরিত শূন্য পদের সংখ্যা কত,

৩। উক্ত শূন্য পদ সমূহের দপ্তর ও সংস্থা ভিত্তিক হিসাব?

৪। শূন্যপদ সমূহ পূরণ না হওয়ার কারন কি কি, কবে নাগাদ উক্ত শূন্য পদ সমুহ পূরন করা সম্ভব হবে বলে আশা করা যায়?

উত্তর

তথ্য সংগ্রহাধীন।

Admitted Starred Question No. 52

Name of M.L.A :— Sri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family welfare Department be pleased to State :—

১। খোয়াই মহকুমা হাসপাতালে বর্তমানে শয্যা সংখ্যা কত,

২। খোয়াই মহকুমা হাসপাতালের শয্যা সংখ্যা বাড়ানোর জন্য বর্তমান অর্থ বৎসরে কোন ব্যবস্থা নেওয়া হবে কিনা ?

৩। মহকুমা হাসপাতালটির প্রয়োজনীয় মেরামত ও সম্প্রসারণের জন্য বর্তমান বৎসরে কি কোন ব্যবস্থা নেওয়া হয়েছে ?

৪। উপরোক্ত হাসপাতালের বাউণ্ডারী ওয়াল (সামনের অংশ) নির্মান করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

৫। থাকিলে কবে নাগাদ কাজ শুরু হবে ?

ANSWER

১। খোয়াই মহকুমা হাসপাতালের বর্তমান শয্যা সংখ্যা ৫৫।

২। এই হাসপাতালে আরও ১৫টি শয্যা সংযোজনের পরিকল্পনা আছে। এষ্টিমেট তৈরী করার জন্য পূর্ত দপ্তরকে বলা হয়েছে।

৩। প্রয়োজনীয় মেরামত এবং সম্প্রসারণে কোন পরিকল্পনা বর্তমান বৎসরে নাই।

৪। নাই।

৫ প্রশ্ন আসে না।

Question No. 59

Name of M L.A. :— Sri Umesh Ch Nath

Will the Hon'ble Minister-in-charge of the Health aud Family Welfer, Department be pleased to state :—

১। চলতি আর্থিক বৎসরে রাজ্যে কতটি পি, এইচ, সি, কে Rural হাসপাতাল উন্নিত করা হবে।

২। তারমধ্যে কামতলা পি, এইচ. সিকে, Rural হাসপাতালে পরিনত করা হবে কিনা।

৩। শনিছড়া Sub-Centre কে P.H.C. করা হবে কিনা ?

ANSWER

১। বর্তমান বৎসরে কোন পি, এইচ. সিকে গ্রামীন হাসপাতালে উন্নিত করার পরিকল্পনা নাই।

২। নাই।

৩। শনিছড়া উপস্বাস্থ্য কেন্দ্রকে পি, এইচ, সি, তে উন্নিত করার কোন পরিকল্পনা বর্তমানে নাই।

Admitted Starred Question No 74

Name of M L A :— Sri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Food & Civil Supplies Department be pleased to state :—

১। রাজ্যে ন্যায্য মূল্যের দোকান খোলার নীতি কি?

২। রাজ্যে বর্তমানে কত সংখ্যক ন্যায্যমূল্যের দোকান আছে?

৩। সবচেয়ে বেশী কত শতাংশ লোক নিয়ে একটা ন্যায্যমূল্যের দোকান এবং সবচেয়ে কম কত শতাংশ লোক নিয়ে কয়টা ন্যায্য মূল্যের দোকান রাজ্যে আছে?

## ANSWER

১। রাজ্যে ন্যায্য মূল্যের দোকান খোলার নীতি নিম্নরূপ,

ক) যথা সম্ভব প্রতি গাঁওসভাতেই ১টি এফ, পি, সপ দেওয়ার চেষ্টা করা হয় যাহাতে ভোক্তাগণ সহজেই রেশন সামগ্রী সংগ্রহ করিতে পারেন।

খ) ভারত সরকারের নীতি নির্দেশিকা অনুযায়ী একটি ন্যায্য মূল্যের দোকান খুলিবার জন্য ন্যূনতম ৪০০ পারিবারিক রেশন কার্ডের প্রয়োজন কিন্তু গ্রাম অঞ্চলের ভোক্তাদের সুবিধার্থে Sub-Divisional Supply Advisory Committeeর সুপারিশ ক্রমে ৪০০ অপেক্ষা কম সংখ্যক রেশন কার্ডের ভিত্তিতে ন্যায্যমূল্যের দোকান খোলা হইয়া থাকে।

গ) রেশন শপের ডিলার নিযুক্তির ক্ষেত্রে Co-operative Society/PACS/LAMPS গুলিকে প্রাধান্য দেওয়া হইয়া থাকে। Co-operative Society পাওয়া না গেলে ব্যক্তিগত মালিকানায় Sub-Divisional Supply Advisory Commitee-র সুপারিশ ক্রমে Dealership দেওয়া হইয়া থাকে।

২। রাজ্যে মোট ১৩২৭টি ন্যায্যমূল্যের দোকান আছে।

৩ তথ্যাদি সংগ্রহাধীন আছে।

Admitted Starred Question No 110

Name of the Member :— Sri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-Charge of the Manpower and Employment be pleased to state :—

## প্রশ্ন

১। রাজ্যে বর্তমানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসের সংখ্যা কত,

২। বেকারদের সুবিধার্থে মহকুমা শহরগুলিতে মধ্যে যে সকল স্থানে বেকারের সংখ্যা অধিক নতুন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলার কথা বিবেচনা করা হবে কিনা ?

উত্তর

১। ৬টি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বর্তমানে রাজ্যে রয়েছে।

২। হ্যাঁ।

Admitted Starred Question No. 116

Name of M.L.A :— Sri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to State :—

১) খোয়াই মহকুমার উত্তর চেবরী গাঁও পঞ্চায়েতে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটির গৃহ নির্মাণের কাজ কবে নাগাদ সম্পন্ন হবে।

২) এই স্বাস্থ্য কেন্দ্র নির্মাণে ব্যয়ের পরিমান কত হবে ?

ANSWER

১) চেবরী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের গৃহটির Roof level পর্যন্ত কাজ হয়েছে। আগামী বৎসর নাগাদ বাকী কাজ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

২) ১৯৯৬ ইং সনের ডিসেম্বর মাস পর্যন্ত চেবরী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের গৃহ নির্মাণ বাবদ মোট ৬,৭৭,৩০০ টাকা পূর্ত দপ্তর ব্যয় করেছে। কাজ সমাপ্ত না হওয়া পর্যন্ত এই স্বাস্থ্য কেন্দ্র নির্মাণে ব্যয়ের পরিমান বলা সম্ভব হবে না।

Admitted Starred Question No. 149

Name of M.L.A :— Shri Prasanta DebBarma

Will the Hon'ble Minister- In-Charge of the Food & Civil Supplies Department be pleased to State :—

১। খাদ্য দপ্তর হইতে অনুমোদিত ত্রিপুরা রাজ্যে মোট কতগুলি ন্যায্যমূল্যের রেশনের দোকান আছে তাদেরকে কি হারে পরিবহন খরচ ও কমিশন দেওয়া হয়ে থাকে ? এবং

২। কতটি রেশন দোকানের মালিক এস, টি এবং এস, সি, অন্তর্ভুক্ত ?

ANSWER

১। বর্তমানে 1327টি ন্যায্য মূল্যের দোকান আছে, রেশন সামগ্রী পরিবহন খরচ ও কমিশন নিম্নরূপ

হারে দেওয়া হয়ে থাকে।

পরিবহন খরচ :—

ক) নিকটবর্ত্তী সরকারী খাদ্য গুদাম হইতে স্বঃ স্বঃ ন্যায্য মূল্যের দোকান পর্য্যন্ত যে সমস্ত ন্যায্য মূল্যের দোকান ৮ কিলোমিটারের মধ্যে অবস্থিত টাকা ১/১০ পয়শা প্রতি কুইন্টাল হারে।

খ) যে সমস্ত ন্যায্য মূল্যের দোকান ৮ কিমির অধিক দূরত্বে অবস্থিত সেই সমস্ত ক্ষেত্রে ৪০ পয়সা অতিরিক্ত প্রতি কিলোমিটার হারে দেওয়া হইয়া থাকে।

গ) যে সমস্ত ন্যায্য মূল্যের দোকান দুর্গম অঞ্চলে অবস্থিত সে ক্ষেত্রে সাধারন পরিবহন খরচ প্রযোজ্য নয় সেসব ক্ষেত্রে স্পেশাল পরিবহন খরচ দেওয়া হইয়া থাকে এবং তাহা কোন ক্ষেত্রে ৬৫ অধিক নয়।

ডিলারস কমিশন :—

ক) চাল, আটা, গম, আয়োডিন যুক্ত লবনের ক্ষেত্রে ৬ টাকা ৬০ পয়সা প্রতি কুইন্টালি হারে।

খ) চিনির ক্ষেত্রে ৪ টাকা ৫০ পয়সা দেওয়া হইয়া থাকে।

এস,টি = ২১০ জন

এস, সি = ০৮৯ জন

Admitted Starred Question No. 194

Name of M.L.A :— Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-Charge of the Food & Civil Supplies Department be Pleased to State :—

১। এটা কি সত্য যে রাজ্য সরকার মফঃস্বল এলাকাতে রেশনশপগুলির মাধ্যমে দীর্ঘদিন ধরে মাসিক ৪ ( চার ) সপ্তাহের মধ্যে মাত্র ৩ ( তিন ) সপ্তাহের চিনি ভোক্তাদের মধ্যে বন্টন করে যাচ্ছেন ?

২। যদি সত্য হয়ে থাকে তবে এর কারন কি ?

## ANSWER

১। হ্যাঁ,

২। সারা রাজ্যে গন বন্টন ব্যবস্থায় বিতরনের জন্য প্রতিমাসে মোট ১৬৯৮ মেঃটন চিনির প্রয়োজন। কিন্তু ভারত সরকার কর্তৃক রাজ্যের মাসিক বরাদ্দের পরিমান ১১৭৩ মেঃটন। যার ফলে রাজ্য সরকারের পক্ষে সর্বত্র চার সপ্তাহের চিনি দেওয়া সম্ভবপর হয়না।

ANNEXURE—"B"

No. of Admitted Question 6 ( Un-starred )
Name of the member :— Shri Pannalal Ghosh
Will the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department be pleased to State :—

প্রশ্ন

১) '৯৬-৯৭ অর্থবছরে স্বনির্ভর কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে বিভিন্ন স্কীমের লক্ষ্যমাত্রা কতছিল ( পৃথক ভাবে )

উত্তর

১) ক) PMRY স্কীমে ১৯৫০ জন।
খ) SEP State স্কীমে ৫০০ জন।

প্রশ্ন

২). এর মধ্যে কতজনকে ঋন দেওয়া হয়েছে ( স্কীম ভিত্তিক ):

উত্তর

২) ক) PMRY স্কীমে ৭৩ জনকে ৩৪ লক্ষ ২৪ হাজার টাকা ঋন প্রদান করা হয়েছে।
খ) আর্থিক অসঙ্গতির কারনে SEP State স্কীমে কোন ঋন দেওয়া হয়নি।

প্রশ্ন

৩) ইহা কি সত্য যে, যৌথ তদন্ত হওয়া সত্বেও ব্যাঙ্ক কর্তৃপক্ষ নানা অজুহাত তুলে ঋন দিতে দেরী করছেন।

উত্তর

৩) সত্য নহে।

প্রশ্ন

৪) যদি সত্য হয় তবে স্বীকৃত বেনিফিসারীদের ক্ষেত্রে সময় সীমা বাড়িয়ে ঋন দেবার ব্যবস্থা হবে কিনা ?

উত্তর

৪) প্রশ্ন উঠেনা।

Admitted Un-Starred Question No. 8

Name of :— Sri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Health and Family Welfare Department be Pleased to State : –

১) রাজ্যে বর্তমানে কতজন এম,পি,ডব্লিউ, কতজন নার্স পাশ করে বেকার অবস্থায় রয়েছে।

২) তাদের মধ্যে মহিলা কতজন।

৩) পাশ করা বেকার এম,পি,ডব্লিউ, ও নার্সের মধ্যে এস,টি, কতজন ও এস,সি, কতজন (আলাদা আলাদা হিসাব) ?

১) রাজ্যে বর্তমানে ১৭৮ জন এম,পি,ডব্লিউ, কোর্স পাশ করে এবং ৮৮ জন জি,এন, এম, কোর্স পাশ করে বেকার অবস্থায় আছে।

২) এম,পি,ডব্লিউদের মধ্যে ১৩৩ জন মহিলা এবং জি,এন,এম, দের সবাই মহিলা।

৩) উক্ত বেকারদের মধ্যে এস,টি, অথবা এস, সি, নাই।

Admitted Unstarted Question No. 14

Name of the member : – 1) Shri Amal Mallik

2) Shri Rati Mohen jamatia,

Will the Minister-in-charge of the Manpower and Employment Department be pleased to state .—

প্রশ্ন

১) তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর অর্থাৎ ১০০৩,১৯৯৩ ইং হইতে বর্তমান সময় পর্যন্ত রাজ্য সরকারের বিভিন্ন বিভাগের অধীন সরকারী ও আধা সরকারী বিভিন্ন দপ্তরে কত সংখ্যক ডি, আর, ডব্লিউ/কন্টিনজেন্ট বা অন্য ধরনের অনিয়মিত পদে কর্মচারী নিযুক্ত করা হয়েছে, তার বিভিন্ন ধরন অনুযায়ী দপ্তর ভিত্তিক আলাদা আলাদা হিসাব ?

উত্তর

তথ্য সংগ্রহাধীন।

## *PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.*

**Thursday the 20th February, 1997**

The Assembly met in the Assembly House, Agartala at 11 A.M. on Thursday the 20th February, 1997.

### PRESENT

Shri Jitendra Sarkar, Speaker in the Chair, The Deputy Chief Minister, 13 Ministers and 31 Members.

### ANNOUNCEMENT BY THE CHAIR

Mr. Speaker :— Hon'ble Members, I received a letter on 19th February, 1997 from the Chief Minister of Tripura, Shri Dasaratha Deb Chief Minisier that Shri Anil Sarkar Minister for Education, ICAT, SC & OBC is out of Station. The following allocation of Department has been made temporarily for the purpose of reply of Assembly Questions and other matters in respect of the Current Assembly Session.

1. Education and ICAT Deptts.—Shri Keshab Majumder, Minister
2. SC & OBC Welfare Deptt.— Shri Sukumar Barman, Minister

### QUESTIONS & ANSWERS

মিঃ স্পীকার :— আজকের কর্মসূচিতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যদিগের নাম ডাকলে তিনি তার নামের পার্শ্বে উল্লিখিত যে কোন নাম্বার জানালে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করবেন। শ্রীমতি কার্ত্তিক কন্যা দেববর্মা।

শ্রীমতি কার্ত্তিক কন্যা দেববর্মা (টাকারজলা) :— মিঃ স্পীকার স্যার, আমার এডমিটেড কোয়েশ্চান নং—৬।

(গণ্ডগোল)

## SUSPENSION OF MEMBER'S FROM THE SERVICE OF THE HOUSE.

**Shri Baidyanath Majumder (Deputy Chief Minister) :—** Mr. Speaker Sir, as the under mentioned Members of the House have abused the Rules of the House by persistently and willfully obstructing the business of the House. I beg to mention that these Member's be suspended from the Session of the House for to-day only i.e. 20/2/97 under rules 331(2).

Shri Samir Ranjan Barman, Shri Ratan Lal Nath, Shri Dipak Nag, Shri Matilal Saha, Shri Ashok Deb Barma; Shri Dilip Chaudhury, Shri Brajendra Mog Chaudhury, Shri Rati Mohan Jamatia and Shri Nripen Chakraborty.

(Interruption)

**Mr. Speaker :—** Hon'ble Members. I am given one paper from the Deputy Chief Minister, Leader of the House. As the under mentioned members of the House have abused the rules of the House by persistently and willfully obstruction the business of the House, I beg to mention that these names be suspended from the Session of the House for to-day only under rules 331(2).

Shri Samir Ranjan Barman, Shri Ratan Lal Nath, Shri Dipak Nag, Shri Matilal Saha, Shri Ashok Deb Barma, Shri Dilip Chaudhury, Shri Brajendra Mog Chaudhury, Shri Rati Mohan Jamatia and Shri Nripen Chakraborty.

(Interruption)

প্রস্তাবটি আমি এখন ভোটে দিচ্ছি।

(প্রস্তাবটি ধ্বনি ভোটে সভায় গৃহীত হয়)

**(Interruption)**

(At this stage all opposition members were sitting on the House floor).

**(Interruption)**

(All the Opposition Members were ejected from the floor of the House by the Marshal).

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :—** স্যার, এডমিটেড কোয়েশ্চান নং ৬।

**প্রশ্ন**

১) বিগত জোট সরকারের আমল থেকে অদ্য পর্য্যন্ত রাজ্যে পণের কারণে কয়টি গৃহ বধূ হত্যার ঘটনা ঘটেছে;

২) বিগত জোট সরকারের আমল থেকে এখন পর্য্যন্ত কতজন হত্যাকারীর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে ? এবং

৩) কি ধরণের শাস্তির ব্যবস্থা নেওয়া হয়েছে ?

**উত্তর**

১) ১৯৮৮ জানুয়ারী, থেকে ১৯৯৭ পর্য্যন্ত ৬৪ টি।

২) এর মধ্যে ৩৫ টিতে চার্জশীট দাখিল করা হয়েছে, ৯টির তদন্ত কাজ শেষ হয়েছে এবং বাকী ২০টিতে এখনো তদন্ত চলছে।

৩) ৪ জনের যাবজ্জীবন কারাদণ্ড, ১ জনের ৫ হাজার টাকা জরিমানা ও তিন বছরের সশ্রম কারাদণ্ড এবং এক জনের তিন বছরের সশ্রম কারাদণ্ড দেয়া হয়েছে। ছয় জন খালাস হয়ে গেছে।

**শ্রীমতি কার্ত্তিক কন্যা দেববর্মা :—** সাপ্লিমেন্টারী স্যার, বিভিন্ন ভাবে নারী নির্যাতনের কারণে যারা আসামী তাদেরকে গ্রেপ্তারের পর জামিনে মুক্ত হয়ে যায়। তাদেরকে শাস্তি দানের ব্যাপারে সরকার কোন চিন্তা ভাবনা করছেন কিনা জানাবেন কি ?

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :—** স্যার, পুলিশ যাদেরকে নির্দ্দিষ্ট অভিযোগে গ্রেপ্তার করে তাদের বিরুদ্ধে কোর্টে চার্জশীট দাখিল করে এবং কোর্ট তাদের বিচার করে। এখন কোর্ট যদি তাদেরকে জামিনে ছেড়ে দেয় তাহলে এ ব্যাপারে পুলিশ দপ্তর বা সরকার কোন ভূমিকা নিতে পারে না।

আমরা সব সময় আশা করছি পত্র-পত্রিকায় প্রচার করছি সারা ভারতবর্ষের নারীদের উপর

নির্যাতনের বিরুদ্ধে রুখে দাঁড়াবার জন্য এবং জন মনে আত্ম বিশ্বাস বাড়ার জন্য। আমরা আশা করছি এই সমস্ত ক্ষেত্রে যারা বিচারের দায়িত্বে থাকে উনাদের দৃষ্টি ভঙ্গিতে উনারা এই সমস্ত ব্যবস্থাগুলির প্রতি দৃষ্টি রাখছেন এবং রাখবেন। স্যার, যারা অভিযুক্ত হচ্ছেন আমরা তাদের বিরুদ্ধে অগ্রাধিকারের ভিত্তিতে ব্যবস্থা গ্রহণ করি। যে সমস্ত অপরাধী আত্মগোপন করে থাকে তাদের খুঁজে বের করার জন্য সমস্ত রকম ব্যবস্থা নেওয়া হয়েছে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী প্রশান্ত দেববর্মা।

শ্রীপ্রশান্ত দেববর্মা [সালেমা] :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৮।

শ্রীকেশব মজুমদার [মন্ত্রী] :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চন নাম্বার ৪৮।

প্রশ্ন

১। ত্রিপুরা সরকারের ছাপাখানা হইতে প্রকাশিত ককবরক পত্রিকা 'ত্রিপুরা ককতুন' ছাপানোর উদ্দেশ্য কি,

২। এই পত্রিকার গ্রাহক হওয়ার নিয়ম কি ও ইহা কোন ধরণের পত্রিকা?

উত্তর

১। ত্রিপুরা ককতুন পত্রিকা ছাপানোর উদ্দেশ্য হলো ককবরক ভাষারবিকাশে সহায়তা করা এবং ককবরক্ ভাষাভাষী মানুষের নিকট ত্রিপুরার উন্নয়ন মূলক কাজের সঠিক তথ্য সঠিক সময়ে তুলে ধরা।

২। এই পত্রিকার গ্রাহক হওয়ার জন্য তথ্য সংস্কৃতি ও পর্যটন দপ্তরের অধিকর্তার নিকট সাদা কাগজে আবেদন পাঠাতে হয়। এটি একটি সাপ্তাহিক পত্রিকা।

শ্রীপ্রশান্ত দেববর্মা :— সাপ্লিমেন্টারী স্যার, আমি এম.এল.এ হবার পর এই পত্রিকার গ্রাহক হবার জন্য কারুর কাছে কোন আবেদন পত্র পাঠাইনি। হয়তো এই ভাষার উন্নয়নের জন্য আমার কাছে এটা পৌঁছে গেছে। কিন্তু এখানে দেখা গেল যে পত্রিকা বৈশাখ মাসে প্রকাশিত হয় সেই পত্রিকা মাঘ মাসে এসে আমাদের কাছে পৌঁছায়। যে জায়গায় এখন দিনের খবর দিনেই পাওয়া যায় সেই জায়গায় ১১ মাস পরে এই পত্রিকা পাওয়া যায়। তাই কি করে এই পত্রিকার দ্বারা রাজ্যের ভাষা বিকাশের উন্নতি হবে এবং রাজ্যের উন্নতিই বা কি করে সম্ভব হবে এইরকম ভাবে যদি পত্রিকা ১১ মাস পরে পৌঁছানো হয়। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কিছু জানাবেন কি?

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :— স্যার, আমি প্রথমেই বলেছি এটা সাপ্তাহিক পত্রিকা সুতরাং মাননীয় সদস্য যেটা চান ডেইলী সংবাদ পৌঁছা এটা সম্ভব নয়। এই ব্যাপারে আমি খোঁজ নিয়ে দেখব। মাননীয় সদস্যর নিকট এই ব্যাপারে সুনির্দিষ্ট অভিযোগ থাকলে লিখিত ভাবে জানালে ব্যবস্থা নেব এবং তাছাড়া খোঁজ নেব যাতে নির্দিষ্ট সময়ের মধ্যে পত্রিকা পৌঁছায়।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীঅশোক দেববর্মা (অনুপস্থিত)
মাননীয় সদস্য শ্রীপান্নালাল ঘোষ

শ্রী পান্নালাল ঘোষ (বাধারকিশোরপুর) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—১৭৫ স্যার।

শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং—১৭৫।

প্রশ্ন

১। প্রয়াত প্রধান মন্ত্রী রাজীব গান্ধী হত্যার পর সংঘটিত হামলায় ক্ষতি গ্রস্তদের তালিকা সুষ্ঠু তদন্ত-ক্রমে চূড়ান্ত হয়েছে কি ?

২। যদি হয়ে থাকে এতে মোট ক্ষতির পরিমাণ কত টাকা ?

৩। ক্ষতিগ্রস্তদের আর্থিক সাহায্যের ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন বা নেবার চিন্তা করছেন ?

উত্তর

১। না, এখনও তদন্ত চূড়ান্ত হয়নি, তদন্তের কাজ শেষ হওয়ার পথে।

২। প্রথম প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

৩। সম্পূর্ণ তদন্ত রিপোর্ট হাতে এলে সরকার এই ব্যাপারে বিবেচনা করে দেখার জন্য ব্যবস্থা রেখেছেন।

শ্রীপান্নালাল ঘোষ :— সাপ্লিমেন্টারী স্যার, দ্বিতীয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর এই রাজীব গান্ধী হত্যার পরে সংগঠিত হামলার সম্পর্কে তদন্ত করার আদেশ দেওয়া হয় এবং তা দীর্ঘ দিন অতিক্রান্ত হয়েছে। এখানে যারা ক্ষতিগ্রস্ত হয়েছে, তাদের জন্য চিন্তা ভাবনা করে, এমনিতে অনেক সময় গেছে, তদন্তকার্য্য চূড়ান্ত করে ক্ষতি গ্রস্তদের সাহায্য করার ব্যাপারটা সম্পর্কে ত্বরান্বিত করার ক্ষেত্রে সরকার দ্রুত পদক্ষেপ নেবেন কিনা ?

শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :— হ্যাঁ স্যার, দ্রুত পদক্ষেপ নেয়ার যে সমস্ত ব্যবস্থা নেওয়া হয়েছে, তা আমি মাননীয় সদস্যদের জানাচ্ছি। প্রয়াত প্রধান মন্ত্রী রাজীব গান্ধীর মৃত্যুর পর ক্ষতিগ্রস্ত পরিবারদের নিকট থেকে ২ হাজার ৫৭৬টি দরখাস্ত স্বরাষ্ট্র বিভাগে জমা পড়ে। উক্ত দরখাস্তগুলি তদন্তক্রমে ১ হাজার ৩৯১টি দরখাস্তের তদন্ত রিপোর্ট সংশ্লিষ্ট জেলা শাসকের নিকট থেকে পাওয়া গেছে। বাকী যে সমস্ত রিপোর্ট সেগুলি সম্পর্কে কেন দেরী হচ্ছে এই খবর নিয়ে জানা যায় যে সঠিক সময়ে সেগুলি রেকর্ড হয়নি। দরখাস্ত যা এসেছে, আমরা জানি সেই সময়ে যে সরকার ছিলেন থানায় রেকর্ড করা দুঃসাধ্য ছিল। এই সবের জন্য নানা রকম সমস্যার সৃষ্টি হয়েছে। সংশ্লিষ্ট জেলা শাসকের নিকট থেকে যে

দরখাস্তগুলি তদন্ত করে রিপোর্ট পাওয়া গেছে তার মধ্যে দক্ষিণ ত্রিপুরা জেলায় ২০৩, উত্তর ত্রিপুরা জেলায় ৩৭জন, পশ্চিম ত্রিপুরা জেলায় ৮৩০ জন, ধলাই জেলায় ২২১ জন, মোট ১ হাজার ৩৯১ জন। দরখাস্ত তদন্ত কমপ্লিট হয়েছে। উক্ত রিপোর্টের তালিকা গত ৩/২/৯৭ ইং ফেব্রুয়ারীর ৩ তারিখে স্ক্রুটিনি কমিটির সদস্যগণ পুনরায় পরীক্ষা করে দেখছেন। কারণ যে সমস্ত দরখাস্ত ছিল তার ভিতরে একই ব্যক্তি ডাবল, ত্রিবল বা ৪টা পর্যান্ত দরখাস্ত দিয়েছে। এই সমস্ত বিষয়গুলি আর একটু ভাল করে দেখার জন্য কাজ চলছে। কয়েক দিনের মধ্যেই এই সমস্ত স্ক্রুটিনি শেষ হয়ে যাবে। আমরা এই সম্পর্কে কি সহায়তা দিতে পারি সুনির্দিষ্ট সিদ্ধান্ত নিশ্চয়ই দেব। আর ক্ষতিগ্রস্ত পরিবার সমূহের যে ক্ষতির পরিমাণ, সেই পরিমাণ তাদের দরখাস্তে, তাদের আবেদনে যেভাবে লেখা আছে তাতে ১ হাজার ৩৯১টি যেগুলি পাওয়া গেছে তদন্তে তাতে ৩ কোটি ৭৫ লক্ষ ১৪ হাজার ১৩৪ টাকা ক্ষয়ক্ষতি হয়েছে বলে জানিয়েছে।

বিভিন্ন ব্লকের মাধ্যমে ইতিমধ্যেই আমরা গত তিন বছরে রাজ্য সরকারের আর ডি, ডিপার্টমেন্ট থেকে যে সমস্ত স্কীম রয়েছে সে সমস্ত স্কীমে স্পেশিয়েলী অগ্রাধিকারের ভিত্তিতে তাদের যাদের গৃহ আগুনে পুড়ে গিয়েছে তাদের গৃহ নির্মাণ করে দেওয়ার ব্যবস্থা করা হয়েছিল। এবং গত তিন বছরে বিভিন্ন ব্লকগুলি যে সমস্ত সুযোগ-সুবিধা পেয়েছে এই ক্ষতিগ্রস্ত পরিবারগুলি তারমধ্যে তাদের বিভিন্ন স্কীমের মাধ্যমে ঋণ দেওয়ার ব্যবস্থা রয়েছে যাতে তারা পুণর্বাসিত হতে পারেন। এর পরে আরো কি ব্যবস্থা নেওয়া যেতে পারে সেটা এই বাকি দরখাস্তগুলি স্ক্রুটিনি করে দেখা হবে। বাকি যে সমস্ত দরখাস্তগুলি রয়েছে সেগুলি সুনির্দিষ্ট ভাবে জেলা শাসক থেকে রিপোর্ট পেলে সে রিপোর্ট অনুযায়ী সুনির্দিষ্ট ভাবে সরকারী সিদ্ধান্ত নেওয়া হবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক। (অনুপস্থিত)
মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার (অনুপস্থিত)
মাননীয় সদস্য শ্রীউমেশ চন্দ্র নাথ।

**শ্রীউমেশচন্দ্র নাথ (কদমতলা) :—** মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড্ ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৬২।

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার অ্যাডমিটেড্ ষ্টাড কোয়েশ্চান নাম্বার—৬২।

প্রশ্ন নং—(১) :— বর্তমানে রাজ্যে আর কতটি থানা নুতন করে করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ?

উত্তর :— রাজ্যে আরো তিনটি নতুন থানা স্থাপন করার জন্য পরিকল্পনা গ্রহন করা হয়েছে। সেগুলি হলো—(১) খোয়াছড়া- একটি (২) চাম্পাহাওর- ১টি, (৩) কচুছড়া, ধলাই জেলায় ১ টি। এই তিনটি সম্পর্কে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আর কদমতলা আউটপোষ্টকে পূর্ণাঙ্গ থানা করার কোন প্রস্তাব নাই।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, কদমতলা আউটপোষ্টটি অনেক পুরাণো। এখানে কেসের পরিমাণও প্রায় ৬৮ পারসেন্ট হয়। অথচ চুড়াইবাড়ীতে কেসের পরিমাণ শতকরা ৬০ এরও নীচে। এটা যদি সত্য হয় তাহলে কদমতলা আউটপোষ্টকে পূর্ণাঙ্গ থানা করার প্রয়োজন রয়েছে, অথচ সে সম্পর্কে কোন প্রস্তাব কেন নেই-তা' মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :—** স্যার, এই এলাকার থানার পাশে যত অপরাধ হচ্ছে সেগুলিকে ভাল করে দেখার জন্য আউট পোষ্টটিকে দীর্ঘ দিন যাবৎ স্থাপন করা হয়েছে এবং এটাকে আরো শক্তিশালী করা হয়েছে। এই আউট পোষ্ট চালানোর জন্য সেখানে এস, আই, এই ধরণের পুলিশ অফিসারও নিযুক্ত রয়েছে। পরবর্তী সময় সারা রাজ্যে যে সমস্ত জায়গায় জরুরী ভিত্তিতে, অগ্রাধিকারের ভিত্তিতে থানা করার প্রয়োজন দেখা দেয় তখন কদমতলাকেও অন্তর্ভুক্ত করা হবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ।

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ (যুবরাজনগর) :—** মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চন নাম্বার—১৫১।

**শ্রীগোপালচন্দ্র দাস (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং নাম্বার—১৫২।

প্রশ্ন

১। ধর্মনগর হাফলংস্থিত প্রোজেন সিমেন সেন্টার এর ইনফ্রাকষ্ট্রাকচার গড়ে তোলার জন্য কত বৎসর পূর্বে কাজ আরম্ভ হয়েছিল?

২) বর্তমানে উক্ত ইনফ্রাকষ্ট্রাকচার গড়ে না উঠার কারণ কি?

৩) কতজন কর্মচারী বর্তমানে এ ফার্মে নিয়োজিত আছে, এবং কত পরিমাণ জায়গা এ ফার্ম এর আওতাধীন আছে?

উত্তর

১) ধর্মনগর হাফলংস্থিত প্রোজেন সিমেন সেন্টার এর ইনফ্রাকচার গড়ে তোলার জন্য ১৯৮৬ ইং সালে কাজ আরম্ভ হয়েছিল।

২) প্রোজেন সিমেন ইনফ্রাকষ্ট্রাকচার তৈরীর বিশেষ প্রয়োজনীয় কিছু যন্ত্রপাতি যাহা বিদেশ থেকে আমদানী করার প্রয়োজন ছিল। সেগুলি সময়মত ভারত সরকার থেকে ফরেণ একস্চেঞ্জ না পাওয়ার কারণে যথাসময়ে ইনফ্রাষ্ট্রাকচার গড়ে তোলা যায়নি। তবে এল, এন, ২ প্ল্যান্ট দুটি ও আনুষঙ্গিক যন্ত্রপাতি আর, কে নগর ফার্ম এ বসিয়ে সারা রাজ্যে এল, এন, ২ সরবরাহ করা হয়।

৩) বর্তমানে ঐ ফার্মে ৩ জন নিয়মিত কর্মচারী ও ৩১ জন এস, আর, ই, পি, ওয়ার্কার্স আছে এবং ঐ ফার্ম এর আওতাধীন মোট ৮৩ একর জায়গা আছে।

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, এই ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলার জন্য বর্তমান সময় পর্যন্ত কত টাকা খরচ করা হয়েছে ? এবং রাজ্য সরকার বিভিন্ন কর্পোরেশন যথা ও, বি, সি, কর্পোরেশন, এস, সি, কর্পোরেশন, এস, টি, কর্পোরেশন ইত্যাদির মাধ্যমে বেকার যুবকদের স্ব-নির্ভর করে তোলার জন্য ক্রস্ বীড কাউ তাদের দেওয়ার কথা ছিল কিন্তু এই গুলি গত দেড় বছর যাবৎ তাদের দেওয়া সম্ভব হয়নি। আসাম সহ অন্য জায়গা থেকে এই ক্রস বীড কাউগুলি আনার কথা ছিল তা আনা হচ্ছে না কেন এটা আমি মাননীয় মন্ত্রী মহোদয়-এর কাছ থেকে জানতে চাই। বর্তমান রাজ্য সরকার স্বনির্ভর প্রকল্পে বেকারদের জন্য যে উদ্যোগ নিয়েছেন সেটাকে আরোও কার্য্যকারী করার লক্ষ্যে হাফলংস্থিত প্রোজেন সিমেন সেন্টারটির যে দায়িত্ব রয়েছে সেটা দ্রুত রূপায়ন করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীগোপালচন্দ্র দাস [মন্ত্রী] :—** মি: স্পীকার স্যার, ধর্মনগরের হাফলংস্থিত প্রোজেন সিমেন সেন্টারটি গঠনের জন্য যে ধরণের মেশিনারী এবং ইক্যুইপমেন্ট প্রয়োজন সেটা করতে গেলে অবশ্যই বিদেশের সাহায্য নিতে হবে। কারণ আমাদের দেশে বেশ কিছু অত্যাধুনিক ইক্যুইপমেন্ট পাওয়া যাচ্ছে না। আমরা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি অনেক দিন হয়েছে। কিন্তু এই ব্যাপারে এখনও কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কোন সাড়া পাওয়া যায় নাই। এই জন্যই ইনফ্রাস্ট্রাকচারটি এখনও সেই ভাবে গড়ে উঠতে পারে নাই।

আর একটি বিষয় হচ্ছে, আমরা উন্নতমানের গাভী ইতি মধ্যেই আনা শুরু করেছি বহি: রাজ্য থেকে। ইতি মধ্যেই ২১টি গর্ভবতী গাভী আনা হয়েছে। ধাপে-ধাপে এগুলি রাজ্যে এসে পৌঁছবে। বেকারদের স্বনির্ভর কর্ম সংস্থান প্রকল্পের কথা মাথায় রেখেই আমরা কাজ করছি। ইতি মধ্যেই আমরা উদ্যোগ নিয়েছি বাইরে থেকে উন্নতমানের প্রোজেন সিমেন আনার ব্যাপারে। ইতি মধ্যেই রাজ্যের ১৮ জন বেকারকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে এবং তারা কাজও শুরু করে দিয়েছে। রাজ্য সরকারের তরফে এই ব্যাপারে কোন গাফিলতি করা হচ্ছে না।

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানালেন যে কিছু অত্যাধুনিক মেশিনারী এখনও না পাওয়ার ফলে এটা চালু করা যায় নাই। আমি জানতে চাই এই মেশিনগুলি আনা কি সম্ভব হবে আদৌ ? আর একটা জিনিষ হচ্ছে ইতিপূর্বে যে মেশিনারীগুলি এখানে আনা হয়েছিল সেগুলি ইতি মধ্যেই উঠিয়ে আনা হয়েছে। এটা সত্য কিনা এবং হলে কেন উঠিয়ে আনা হল ?

শ্রীগোপাল চন্দ্র দাস [মন্ত্রী] :— স্যার, এটাতো ভারত সরকারের অনুমোদন ছাড়া সম্ভব নয়। দুই নং হচ্ছে যে, নাইট্রোজেন প্লেন যেটা মেশিন উঠিয়ে আনাব কথা বলা হয়েছে অর্থাৎ সংরক্ষিত রাখা যে নাইট্রোজেন তরলে নাইট্রোজেন তৈবী হয়, যে স্পট তৈরী হয় এবং আমরা এটা যাতে সারা রাজ্যে, ধর্মনগর ব্লক নাকি সাব্রুম ব্লক সেটা বড প্রশ্ন নয়, প্রশ্ন হচ্ছে যে সরবরাহটাকে অক্ষুন্ন রাখার জন্য যে সিমেন্ট, স্ট্র বিভিন্ন সেণ্টারে সরবরাহ করা হয় তার জন্য এটা এখানে আলোচনা করে বসানো হয়েছে যাতে রাজ্যে সরবরাহের ক্ষেত্রে কোন বিঘ্ন না ঘটে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা।

শ্রীঅনিল চাকমা (পেচারথল) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড্ কোয়েশ্চান নাম্বার ১৬২।

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এড্মিটেড্ কোয়েশ্চান নাম্বার ১৬২।

প্রশ্ন

১. রাজ্যে কৃষি দপ্তরের মাধ্যমে কেন্দ্র সরকারের কয়টি প্রজেক্ট রয়েছে ?

২. উক্ত প্রজেক্ট গুলির রূপায়ণ কি অবস্থায় আছে এবং কত পরিবার উপকৃত হয়েছেন ?

উত্তর

১. রাজ্যে কৃষি দপ্তরের অধিন ভূমি ও জল সংরক্ষণ বিষয়ে মোট ২৬টি কেন্দ্রীয় সরকারের পরিকল্পনাধীন প্রজেক্ট রয়েছে।

২. বৃষ্টি নির্ভর জাতীয় জল বিভাজিকা প্রকল্পের অধিন ১০টি প্রজেক্ট ১৯৯০-৯১ সন হতে ১৬টি কৃষি মহকুমায় চালু আছে। প্রজেক্টগুলির মোট আর্থিক লক্ষ্য মাত্রা ধার্য ছিল ২ কোটি ৪৭ লক্ষ টাকা। এর মধ্যে কেন্দ্রীয় সরকারের নিকট হতে ১৯৯৪-৯৫ সন পর্যন্ত মোট ২ কোটি ৪২ লক্ষ ৮০ হাজার টাকা পাওয়া গেছে এবং উক্ত টাকা এই প্রকল্পের রূপায়ণ করা হয়েছে।

প্রত্যেকটি প্রজেক্টের খরচের পরিমাণ এবং উপকৃত পরিবারের সংখ্যা নিম্নরূপ।

যে ১৬টি প্রজেক্ট দেওয়া হয়েছে তাতে ১ হাজার ৭ শত ৮৫টি পরিবার মোট উপকৃত হয়েছে। উত্তর এবং দক্ষিণ ত্রিপুরাতে যে ব্লকগুলিতে রূপায়িত হচ্ছে তা হলো খোয়াই মহকুমার ইটারবিল ছড়া, মেলাঘর ব্লকের তুইবান্দ্রাল ছড়া, মোহনপুর ব্লকের ফটিকছড়া, তেলিয়ামুড়া ব্লকের বালুছড়া, জিরানীয়া ব্লকের দূর্গাছড়া, বিশালগড় ব্লকের তুইচাকমাছড়া, বিশালগড়ের লাটিয়াছড়া।

দক্ষিণ ত্রিপুরার রাজনগর ব্লকের অভয়াছড়া, সাতচাঁদ ব্লকের মাইরাছড়া, বগাফা ব্লকের কলমাছড়া, মাতাবাড়ী ব্লকের তারপাধুমছড়া, অমরপুর ব্লকের একছড়ি ছড়া, পানীসাগর ব্লকের বামুনিয়া ছড়া, কুমারঘাট ব্লকের বেতছড়া, সালেমা ব্লকের সালেমাছড়া, ছামনু ব্লকের লংথরাইছড়া এবং কাঞ্চন পুর ব্লকের বড়হলদি ছড়া। এই প্রকল্প গুলির প্রত্যেক প্রকল্পে পুরোদমে কাজ চলছে। এবং এই প্রকল্পগুলিতে মোট ৭ হাজার ১৪৭টি পরিবার উপকৃত হয়েছেন। তাছাড়া জুম চাষ এলাকা ভিত্তিক

জল বিভাজিকা উন্নয়ন প্রকল্পাধীন ৯টি প্রজেক্ট ১৯৯৪-৯৫ সন হতে ত্রিপুরাতে ধলাই এবং উত্তর ত্রিপুরার ৪টি কৃষি মহকুমায় চালু রয়েছে। প্রজেক্টগুলির মোট আর্থিক লক্ষ্যমাত্রা ধার্য্য ছিল ৩ কোটি ৬০ লক্ষ ২৫ হাজার টাকা। এর মধ্যে কেন্দ্রীয় সরকার ১৯৯৬-৯৭ এর ডিসেম্বর মাস পর্যন্ত ১ কোটি ৮৪ লক্ষ ৩১ হাজার টাকা দিয়েছেন। এই প্রজেক্টগুলিতে মোট ১,৯৯৪টি পরিবার উপকৃত হচ্ছেন এবং কাজ পুরোদমে চলছে।

**শ্রীঅনিল চাকমা :—** সাপ্লিমেন্টারী স্যার, যে সমস্ত প্রজেক্টগুলি রয়েছে, এর মধ্যে বড়হলদি বা পেচারথলে প্রজেক্টগুলি খুবই ভাল। আগামী আর্থিক বছরে এই রকম প্রজেক্টের প্রস্তাব দপ্তরের দেওয়ার কোন ব্যবস্থা আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :—** স্যার, নবম পঞ্চবার্ষিক পরিকল্পনার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে সারা রাজ্যকে ধরে নিয়ে ৪৪টি নতুন প্রজেক্টের প্রস্তাব পাঠিয়েছি।

**শ্রীঅনিল চাকমা :—** সাপ্লিমেন্টারী স্যার, প্রজেক্টগুলির প্রস্তাব যখন পাঠানো হয় তখন কি দপ্তরের ডাইরেকটর, ডেপুটি ডাইরেকটর তারা মিলে এই সমস্ত প্রজেক্টগুলি তৈরী করা হয়, না সার্ভে করে প্রজেক্টগুলি তৈরী করা হয়, মাননীয় মন্ত্রী মহোদয় এটা জানাবেন কি ?

**শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :—** স্যার, এইগুলি নিশ্চয় সার্ভে করে প্রজেক্ট তৈরী করা হয়।

**শ্রীসুধন দাস (রাজনগর) :—** সাপ্লিমেন্টারী স্যার, এই প্রজেক্টগুলি পাঠানোর ক্ষেত্রে পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদের পরামর্শ নেওয়া হয় কিনা ?

**শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, মূলতঃ প্রজেক্টগুলি হচ্ছে দুই ধরণের প্রজেক্ট। ন্যাশনাল ওয়াটার সেড ডেভলাপমেন্ট প্রজেক্ট ইন রেইন সাইড এরিয়া, আর দ্বিতীয়টি হচ্ছে ওয়েষ্টমেন্ট ডেভলাপমেন্ট প্রজেক্ট ইন সিফটিং কালটিভেশান এরিয়া। কাজেই ধরে নেওয়া হচ্ছে যে সমতলে আমরা যে সমস্ত জায়গা গুলিতে জলের উৎস গুলিকে ব্যবহার করতে পারি সেই জায়গার চাইতে অধিকতর গুরুত্ব দেওয়া হয়, যেখানে ন্যাশেনাল সোর্স বলতে বুঝায় শুধু বৃষ্টির জল। কাজেই সেখানে মূলতঃ আমাদের দৃষ্টিটা রয়েছে। তার উপর ভিত্তি করেই এই প্রজেক্টগুলি রূপায়ন করা হচ্ছে যে লেটেষ্ট কাল্টিভেশন আরো গুরুত্ব দেওয়ার জন্য। এখানে সিফটিং কালটিভেশনের উপর বিশেষ করে জুম চাষ এলাকার মধ্যে সেইগুলিকে বেশী গুরুত্বের মধ্যে আনা হয়েছে। কাজেই সেই ক্ষেত্রে মূলতঃ দেখা হচ্ছে প্র্যাকটিক্যাল সাইডটি এবং কৃষি দপ্তর এই জরিপের কাজ করে থাকেন, যে কোন জায়গায় এই প্রজেক্ট নেওয়া সম্ভব নয়। এবং সেই ক্ষেত্রে অবশ্যই জেলা পরিষদের সাথে যুক্ত যে স্ট্যান্ডিং কমিটি রয়েছে এগ্রিকালচারে তাদের মতামত নেওয়া হয়।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য, শ্রীমাখনলাল চক্রবর্তী মহোদয়।

শ্রীমাখনলাল চক্রবর্তী বলছেন :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ১৫৮।

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ১৫৮।

**প্রশ্ন**

১। রাজ্যে কৃষি মহকুমার সংখ্যা কত ?

২। ঐ মহকুমাগুলিতে কি পদ্ধতিতে সরকার সার বীজ ও কীটনাশক ঔষধ বিলি বন্টন করে থাকেন ?

৩। ইহা কি সত্য যে অসম বিলি বন্টনের জন্য মরশুমের চাহিদা অনুযায়ী না পাওয়ায় সার বীজের সংকট সৃষ্টি হয় ?

৪। সত্য হইলে সরকার সুনির্দিষ্ট কোন বন্টন নীতি গ্রহণ করেছে কি ?

**উত্তর**

১। বর্তমানে রাজ্যে ১৭টি (সতের) কৃষি মহকুমা চালু আছে। এ ছাড়াও ব্লকের সঙ্গে সংগতি রেখে আরো ১০ (দশ) টি কৃষি মহকুমা চালুর পদক্ষেপ নেওয়া হয়েছে।

২। প্রতি কৃষি মহকুমার অধীনে কৃষি বীজাগারের (স্টোরের) মাধ্যমে কৃষি উৎপাদন সামগ্রী যথা, সার, বীজ ও কীটনাশক ঔষধ ইত্যাদি বিলি বন্টন করা হয়ে থাকে। প্রতি কৃষি মহকুমার অধীনে বিভিন্ন গ্রাম সেবক কেন্দ্র এবং বীজাগারের ভারপ্রাপ্ত গ্রাম সেবক কৃষকদের কৃষি উপার্জন সামগ্রী যথা সার, বীজ, কীটনাশক ঔষধ ইত্যাদির প্রকৃত চাহিদার লক্ষ্য রাখেন এবং সেই ভাবে বীজাগার মারফতে বিভিন্ন বন্টন করা হয়।

৩। নিয়ন্ত্রিত সার ইউরিয়া ব্যতীত অন্যান্য সার ও বীজের মরশুমের চাহিদা অনুযায়ী বিলি বন্টন করা হইয়া থাকে। ইউরিয়া সার কোন সময়ে চাহিদা অনুযায়ী না পাওয়ার জন্য মাঝে মাঝে সাময়িক সমস্যার সৃষ্টি হয়।

৪। বর্তমান প্রচলিত নীতি অনুযায়ী প্রয়োজন ভিত্তিক কৃষি সামগ্রী বিলি বন্টন করা হয়ে থাকে।

শ্রীমাখনলাল চক্রবর্ত্তী :— সাপ্লিমেন্টারী স্যার, এখানে আমার লক্ষ্য করেছি বিলি বন্টন অবস্থার উপর মাননীয় মন্ত্রী মহোদয় যা বল্লেন যে ভি. এল. ডব্লিও. এর তথ্যের ভিত্তিতে বিলি বন্টন ব্যবস্থা করা হয়। দেখা যাচ্ছে যে সমস্ত জায়গায় বোরো ফসল হয় না যেমন কৈলাশহর, ধর্মনগর এবং কমলপুরে সেখানে ইউরিয়া স্টক আছে। আর যেখানে বোরো ফসল হয় সেখানে স্টক নেই সারের। এই ভাবে অসম বন্টন হচ্ছে। গমের ক্ষেত্রে দেখলাম স্যার যেখানে আমার গম চাষী, তেলিয়ামুড়া বলুন এই সমস্ত জায়গাতে সার পাওয়া যায় না। অন্যান্য জায়গাতে ভাব স্টক

গড়ে উঠেছে। এই যে আসম বন্টন হচ্ছে তা যাতে না হয় সেই ব্যবস্থা করা। এখন হচ্ছে বোরো মুসুম, কোন ব্লকে কত একর জমিতে বরো ফসল হচ্ছে তার জন্য কত ইউরিয়া সারের প্রয়োজন সেই তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

**শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, মূলতঃ আমাদের রাজ্যের যে সার বেশী ব্যবহার করে থাকেন মাঝে মধ্যে তার সমস্যা সৃষ্টি হয়, এটা আমাদের রাজ্যের কৃষকরা অবগত আছেন। আপনারা জানেন আমাদের রাজ্যে কোন সার উৎপাদন হয় না। এই সমস্তগুলি বাইরে থেকে আনতে হয়। মূলতঃ হিন্দুস্থান ফার্টিলাইজার লিঃ নামে যে কারখানা রয়েছে সেখান থেকে আমাদের রাজ্যে আমরা সার এনে থাকি। আমাদের চাহিদার পরিমাণ ঠিক হয় আমাদের যে ৭০৫ গ্রাম সেবক কেন্দ্র আছে এবং ৩৬৯ টা স্টোর আছে তার উপর ভিত্তি করে আমরা সেইগুলি নিরূপণ করি। এবং মিনিষ্টার অব ফার্টিলাইজারকে তার ভিত্তিতেই তার রিকোয়ারমেন্ট তৈরী করা হয়। সেই অনুযায়ী মিনিষ্টার অব ফার্টিলাইজার আমাদের রিকোয়ারমেন্ট অনুসারে আমাদের রাজ্যে এলটমেন্ট দিয়ে থাকেন। এবং সেই অনুমোদিত সারগুলি নামরোপ থেকে লিফট করতে পারি না প্রতি বছর। খারিপের সময়ও পারা যায় না রবির সময়ও পারা যায় না। বোরো ফসলের সময়ও পাওয়া যায় না। সমস্যা হচ্ছে আমাদের রেলওয়ে ওয়াগন আমরা সময়মত পাই না। আর যে সময় পাওয়া যায় সেই সময়ও আমাদের সার লিফট করার জন্য যতটুকু প্রয়োজন ততটুকু পাওয়া যায় না কোন সময়, সেটি এখনও পাওয়া যায় না। সেই ব্যাপারে আমরা কেন্দ্রীয় কৃষি মন্ত্রকের সাথে বার বার যোগাযোগ রাখছি। সেই প্রয়োজন অনুসারে আমাদেরকে ওয়াগন দেওয়ার জন্য। এছাড়াও ইউরিয়া একটি কন্ট্রোল ফার্টিলাইজার সেই সারের ক্ষেত্রে যেমন কেন্দ্রীয় সরকারেরও ভূর্তকী রয়েছে আমাদের রাজ্য সরকারেরও ভুর্তকী রয়েছে। কিন্তু একটু সচ্ছল কৃষক তিনি যাতে সেই সব পেতে পারেন তার পয়সা দিয়ে রাজ্যের তিনটি মহকুমাতে প্রাইভেট ডিলারস্‌দেরকে লাইসেন্স দিয়েছে। যে দামে ইউরিয়া পাওয়া যায় তারা এখানে বিক্রি করতে পারবে। কোন সাবসিডি ছাড়াও। এছাড়া এই বছর আর দুইটি করপোরেশনকে ফার্টিলাইজার আনার জন্য লাইসেন্স দিয়েছি। তারা তা আনতে পারবে। একটা হর্টিকালচার কর্পোরেশন আর একটা নেরামেক। দুইটি গভঃ আণ্ডারটেকেন। যখন সারে সংকট সৃষ্টি হয় তখন সরকারের কাছে না পেলে সেই দোকান থেকে বা খোলা বাজার থেকে নিতে পারেন সেই ব্যবস্থা আমরা করেছি। আমরা ইতি মধ্যে কেন্দ্রীয় কৃষি মন্ত্রকে যোগাযোগ করেছি, তারা আমাদেরকে এসোরেন্স দিয়েছেন এবং মন্ত্রী মহোদয়ের সঙ্গে আলোচনা করেছি। আগামী মার্চ মাসের মধ্যে রাজ্যে একটি বাফার স্টক তৈরী করবেন। যাহাতে রাজ্যের সারের সংকট আর না হয়।

মি: স্পীকার :— মাননীয় মন্ত্রী মহোদয়, এখানে প্রশ্নটা ছিল স্ট্যাট গভঃ এলটমেন্ট, প্রশ্নটা ছিল যেখানে সারের চাহিদা যেখানে সারের সাপ্লাই বেশী হচ্ছে।

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— স্যার, এটা ঠিক না।

শ্রীখগেন্দ্র জমাতিয়া (কল্যাণপুর) :— স্যাপ্লিমেন্টারী স্যার, নবপ্রয়, শ্রীরামখড়ি, রামকৃষ্ণপুর এই তিনটি গাঁও সভা কোন কৃষি মহকুমায় পরে কিনা? আর যদি পরে না থাকে তাহলে কিভাবে কৃষি মহকুমার মধ্যে অন্তর্ভূক্ত করা যায় এই ব্যাপারে মন্ত্রী মহোদয় বলবেন কি?

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— আমি তাদেরকে বলে দিয়েছি, অতীতে যেভাবে তাদেরকে সার দেওয়া হয়েছে এই বছরেও যেন সেই ভাবেই দেওয়া হয়।

শ্রীমাখনলাল চক্রবর্ত্তী :— স্যার, আমার প্রশ্ন হচ্ছে, আমাদের এখানে যে পরিমাণ সার আছে সেই সারের যেন সুষ্ঠ বন্টন হয়। আমরা লক্ষ্য করছি, প্রশাসনিক ভাবে একটি কৃত্রিম সংকটের সৃষ্টি করে কৃষকদের নাজেহাল করা হয়। আমি এখানে উদাহরণ দিয়ে বলছি, গতবছর ইউরিয়া সার নিয়ে মোহনপুর এবং জিরানীয়ার মানুষ যখন রাস্তা অবরোধ করে তখন সেখানে সার নিয়ে যাওয়া হয়। এই সার কোথা থেকে এল? তাই আজকেই মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আমি জানতে চাই, কৃত্রিম সংকট দূর করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা?

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— স্যার, এটা সারা রাজ্যের চিত্র নয়। কোন স্পেসিফিক জায়গার কথা বললে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

মি: স্পীকার :— মাননীয় সদস্য শ্রীভূদেব ভট্টাচার্য্য।

শ্রীভূদেব ভট্টাচার্য্য (ফটিকরায়) :— মি: স্পীকার, স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং—১৭১।

মি: স্পীকার :— অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং—১৭১।

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— মি: স্পীকার স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং—১৭১।

প্রশ্ন

১। রাজ্যে নূতন হিমঘর তৈরীর কোন পরিকল্পনা সরকারের আছে কি?

২। থাকলে কোন স্থান নির্বাচন করা হয়েছে?

৩। প্রস্তাবিত কুমারঘাটে হিমঘর নির্মাণের কাজ কতটুকু অগ্রসর হয়েছে এবং তাহার কাজ সম্পূর্ণ হতে আর কতদিন লাগতে পারে?

৪। ডি. এল. ডব্লিও. অফিস কাম ষ্টোর এর জন্য রাজ্যে নূতন কতটি পাকা বাড়ী তৈরীর পরিকল্পনা সরকারের আছে?

৫। থাকলে জিলা ও বিভাগ ভিত্তিক তার সংখ্যা কত, এবং তন্মধ্যে অগ্রাধিকারের ভিত্তিতে রাঙাছড়া, গকুলনগর ও মাধানগরের কাজ কবে নাগাদ শুরু করা হবে?

উত্তর

১। হ্যাঁ, আছে।

২। হ্যাঁ, হয়েছে। কুমারঘাটে হবে।

৩। কুমারঘাটে হিমঘর নির্মাণ করার জন্য যে সব পদক্ষেপ নেওয়া হয়েছে তা হল, (১) মাটি পরীক্ষা করা হয়েছে, (২) সীমানায় পাকা ওয়াল তৈরী করা হচ্ছে এবং (৩) টেণ্ডার ইনভাইট করা হয়েছে।

৪। বর্তমান আর্থিক বছরে ভি. এল. ডব্লিও অফিস কাম ষ্টোর এর জন্য রাজ্যে কোন পাকা বাড়ী তৈরীর কোন পরিকল্পনা সরকারের কাছে নেই।

৫। প্রশ্নই উঠে না।

শ্রীভ.দেব ভট্টাচার্য্য :— মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বলেছেন, কুমারঘাটে হিমঘর নির্মাণের জন্য মাটি পরীক্ষা হয়েছে, বাউণ্ডারী ওয়াল হচ্ছে। স্যার, আমরা দেখছি, উত্তর ত্রিপুরায় যারা আলু চাষী আছেন তাদের পক্ষে আগরতলায় এসে ভুতুরিয়ায় আলু রাখার থেকে বঞ্চিত হচ্ছেন। যারা এই বছর এসেছিলেন তারা এখনও ভুতুরিয়া হিমঘরে আলু রাখার সুযোগ পান নি। এই পরিপ্রেক্ষিতে কুমারঘাটের হিমঘরটির কাজ ত্বরান্বিত করার জন্য গুরুত্ব দেওয়া হবে কি? এছাড়া রাস্তা ছড়া, গকুল নগর ও রাধানগরে পাকা বাড়ী না হলেও স্থায়ী ভাবে সেন্টার চালু করার ব্যবস্থা করা হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— স্যার, আমাদের রাজ্যের কৃষকদের এবং ব্যবসায়ীদের হিমঘরে মজুত রাখার জন্য যে চাহিদা আছে তার একটি ছোট অংশই আমরা মেটাতে পারছি। এ রাজ্যে তিনটি হিমঘর আছে। আর আছে দক্ষিণ ত্রিপুরার বাইখোরাতে ১,০৮০ মেট্রিক টনের একটি হিমঘর। সেটা বর্তমানে নষ্ট হয়ে গেছে। এটা ঠিক করানো হচ্ছে। আগামী আর্থিক বছরের মাঝামাঝি শেষ হয়ে যাবে। উত্তর ত্রিপুরার কৃষকদের কথা চিন্তা করেই কুমারঘাটে ১ হাজার মেট্রিক টনের একটি হিমঘর নির্মাণের পরিকল্পনা নেওয়া হয়েছে। টাকার সংস্থান না থাকায় কাজের স্লো হচ্ছে। আমরা আশা করছি, এরমধ্যেই শুরু করতে পারব। দ্বিতীয়ত: তিনটি হিমঘর মিলে ৫ হাজার মেঃ টন আলু রাখা যায়। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে টাকা চেয়েছি, আরো ১০টি হিমঘর চালু করার জন্য। আশা করছি, আগামী আর্থিক বছরে এই কাজগুলি ধরতে পারব। ২য় হচ্ছে আমাদের রাজ্যে ৭০৪টি ভি. এল. ডাবলিউ সেন্টার রয়েছে এবং ৯৬২টি গাঁও পঞ্চায়েত রয়েছে। প্রতি ২টি পঞ্চায়েতে একটি করে ভি. এল. ডাবলিউ সেন্টার অনুপাতে বাড়ার কথা। কিন্তু আর্থিক অনটনের জন্য আমরা কাজে হাত দিতে পারি নি। আগামী আর্থিক বছর থেকে আমরা কাজ করব।

**মিঃ স্পীকার :—** শ্রীসুধন দাস।

**শ্রীসুধন দাস :—** এডমিটেড কোয়েশ্চান নং ১৮৫ স্যার।

**শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১৮৫ স্যার।

**প্রশ্ন**

১) রাজ্যে আরও নতুন ভি. এল. ডাবলিউ স্টোর করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২) যদি থাকে তবে কোথায় কি ভাবে করা হবে,

৩) ডিমাতলী পঞ্চায়েত ও দক্ষিণ শ্রীরামপুর পঞ্চায়েতে করা হবে কিনা ?

**উত্তর**

১) বর্ত্তমান আর্থিক বছরে নতুন ভি. এল. ডাবলিউ স্টোর করার কোন পরিকল্পনা নাই।

২) প্রশ্ন উঠে না।

৩) চলতি আর্থিক বছরে করা সম্ভব হবে না।

**শ্রীসুধন দাস :—** সাপ্লিমেন্টারী স্যার. আগামী আর্থিক বছরে এই কাজগুলি করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :—** বিবেচনাধীন আছে।

**মিঃ স্পীকার :—** শ্রীখগেন্দ্র জমাতিয়া।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া :—** এডমিটেড কোয়েশ্চান নং ১৯০ স্যার।

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :—** এডমিটেড কোয়েশ্চান নং ১৯০ স্যার।

**প্রশ্ন**

১) ইহা কি সত্য যে, রাজ্য সরকার বর্ডার সীল করা ও ইনার লাইন পারমিট প্রথা চালু করার জন্য পরিকল্পনা নিয়েছেন,

২) নিয়ে থাকলে কবে নাগাদ হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১) বর্ডার সীল করার বিষয়টি কেন্দ্রীয় সরকারের আয়ত্বাধীন। ইনার লাইন প্রথা চালু করার একটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট প্রেরণ করা হয়েছে। বিষয়টি বর্ত্তমানে কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন বলে জানা গিয়েছে।

২) কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেলেই উক্ত বিষয়ে ব্যবস্থা নেওয়া হইবে।

**মিঃ স্পীকার :—** প্রশ্নোত্তর পর্ব শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয় নি, সেগুলোর লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্ন গুলোর উত্তর পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

## REFERENCE PERIOD

**মি: স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ একটি নোটিশ মাননীয় সদস্য শ্রীঅমিতাভ দত্ত মহোদয়ের নিকট থেকে উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপণ করবার অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো—

"শহরাঞ্চলের বেকার দিন মজুরদের কাজের ব্যবস্থা করা সম্পর্কে"

আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীবিমল সিন্হা (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, আমি আগামী ২৫শে ফেব্রুয়ারী, ১৯৯৭ ইং তারিখে এ সম্পর্কে হাউসে বিবৃতি দেব।

**মি: স্পীকার :—** আজ আরো একটি নোটিশ উল্লেখ্য বিষয়ের উপর পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপণ করার অনুমতি দিয়েছি। যে সদস্য মহোদয় নোটিশ দিয়েছেন উনার নাম হচ্ছে—শ্রীউমেশচন্দ্র নাথ। মাননীয় সদস্য মহোদয় হাউসে অনুপস্থিত। কাজেই উনার উল্লেখ্য বিষয়টি ল্যাপস্ড্ বলে গণ্য করা হলো।

## CALLING ATTENTION

**মি: স্পীকার :—** আমি আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীখগেন্দ্র জমাতিয়া মহাশয়ের নিকট থেকে। প্রস্তাবটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপণের সম্মতি দিয়েছি। মাননীয় সদস্য মহোদয়কে অনুরোধ করছি উনার নোটিশটি উত্থাপণ করার জন্য।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া :—** মি: স্পীকার স্যার, আমার দৃষ্টি আকর্ষণী নোটিশটি হলো—

"এ. ডি. সি. এলাকাসহ সারা রাজ্যের কৃষকদের জন্য সেচের অপ্রতুলতা সম্পর্কে।"

**মি: স্পীকার :—** এখন আমি ক্ষুদ্র সেচ প্রকল্প দপ্তরের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যে দিন তিনি এ বিষয়ের বিবৃতি দিতে পারবেন।

**শ্রীঅঘোর দেববর্মা (মন্ত্রী) :—** স্যার, আগামী ২৫-২-৯৭ ইং তারিখ আমি এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উত্তর দেব।

**মি: স্পীকার :—** আমি আজ আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীমাখনলাল চক্রবর্ত্তী মহাশয়ের নিকট থেকে। নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপণের সম্মতি দিয়েছি। মাননীয় সদস্য মহোদয়কে অনুরোধ করছি উনার নোটিশটি উত্থাপণ করার জন্য।

শ্রীমাখনলাল চক্রবর্ত্তী :— মি: স্পীকার স্যার, আমার দৃষ্টি আকর্ষণী নোটিশটির বিষয়বস্তু হলো—
"বোরো মরশুমে ইউরিয়া সারের সংকট সম্পর্কে।"

মি: স্পীকার :— এখন আমি কৃষি দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী একটি তারিখ জানাবেন, যে দিন তিনি এ বিষয়ের উপর বিবৃতি দিতে পারবেন।

শ্রীতপন চক্রবর্ত্তী (মন্ত্রী) :— স্যার, আমি ২৫.২.৯৭ ইং তারিখ এই দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটির জবাব দেব।

## PRIVATE MEMBERS RESOLUTION

মি: স্পীকার :— সভার পরবর্ত্তী কার্য্য সূচী হলো :— "প্রাইভেট মেম্বারস্ রিজিলিউশ্যান।" আজকের কার্য্যসূচীতে দুইটি প্রাইভেট মেম্বারস্ রিজিলিউশ্যান আছে। প্রথম রিজিলিউশ্যানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক এবং দ্বিতীয় রিজিলিউশ্যানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয়।

আমি এখন মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহোদয়কে উনার রিজিলিউশ্যানটি সভায় উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

(মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহাশয় যে-হেতু অনুপস্থিত তাই উনার রিজিলিউশ্যানটি ফলস্ থ্রো হয়ে গেল।)

দ্বিতীয় রিজিলিউশ্যানটি এনেছেন মাননীয় সদস্য শ্রীপবিত্র কর। আমি এখন মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয়কে উনার রিজিলিউশ্যানটি সভায় উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

শ্রীপবিত্র কর (খয়েরপুর) :— মি: স্পীকার স্যার, আমার প্রাইভেট মেম্বারস্ রিজিলিউশ্যানটি হলো- "এই বিধানসভা প্রস্তাব করিতেছে যে, ত্রিপুরার শিক্ষিত ও অর্ধশিক্ষিত সকল বেকারদের কর্মসংস্থানের জন্য রাজ্যে শিল্পায়নের পরিকাঠামো গড়ে তুলতে অবিলম্বে কেন্দ্রীয় সরকার কার্য্যকরী উদ্যোগ গ্রহণ করুক।"

মি: স্পীকার স্যার, আমাদের এই উত্তর-পূর্বাঞ্চল সহ ত্রিপুরা স্বাধীনতার ৫০ বছর পরেও আমরা সমস্ত দিক থেকে বঞ্চিত। ৫০ বছর যাবৎ কেন্দ্রীয় সরকার মনে করে আসছেন এই পূর্বাঞ্চল কেন্দ্রীয় সরকারের কাছে বোঝা। কারণ এখানে কোন রেভিনিউ আরণিং হয় না। সেই কারণে কেন্দ্রীয় সরকার মনে করেন, দয়া করে আমাদের জন্য বাজেট বরাদ্দ করেন। সেকথা আমি খুব স্পষ্ট করে বলতে চাই যে, এই উত্তর-পূর্বাঞ্চল এবং ত্রিপুরা সহ আমরা কেন্দ্রীয় সরকারের বোঝা নই, কারণ আমাদের এখানে রয়েছে বিরাট ভূ-গর্ভস্থ সম্পদ। ভারতবর্ষের মধ্যে আসামেই প্রথম গ্যাস উত্তোলন

শুরু হয়েছে। ত্রিপুরায় পর্যাপ্ত গ্যাসের ভাণ্ডার রয়েছে। প্রায় ২০ বছর যাবৎ গ্যাস উত্তোলন করার জন্য কেন্দ্রীয় সরকার দায়িত্ব নেবার পরও যেভাবে কাজের অগ্রগতি হওয়ার কথা ছিল কিন্তু সেটা হয় নি। আমাদের যে বিরাট গ্যাসের ভাণ্ডার আছে তার সার্ভে রিপোর্ট রয়েছে কিন্তু তার শতকরা ২৫ ভাগ গ্যাসও উত্তোলন করা হয়নি।

শ্রী পবিত্র কর :— তার সাথে ২৫ ভাগ গ্যাস এখনও উত্তোলন করা হয়নি। এটা কি কারণ? অথচ এই বিরাট দেশের ভাণ্ডার যদি উত্তোলন করতে পারি, কাজে লাগাতে পারি, তাতে ত্রিপুরার যে রেভেনিউ আসবে তাতে কেন্দ্রীয় সরকারের কাছে দয়ার জন্য, টাকার জন্য বসে থাকতে হবে না। শিলং, মেঘালয়ে কয়লার ভাণ্ডার রয়েছে। এখানে যে বনজ সম্পদের ভাণ্ডার রয়েছে ভারতবর্ষের কোন জায়গায় নেই। আমাদের রাজ্যের আনারস, কমলা গুণগত মানের দিক থেকে এই ধরণের গুণগত মানের ফল কোন খানে নেই। যাকে ভিত্তি করে এখানে শিল্প কারখানা গড়ে তোলা যায়। শুধু এই সম্পদ নয়, ত্রিপুরার ২৮ লক্ষ থেকে ৩০ লক্ষ মানুষের মধ্যে আমাদের রাজ্যে ৬০ ভাগ লোক শিক্ষিত। প্রচুর ইঞ্জিনীয়ার, ডাক্তার বেকার আছে। কম্পিউটারে অভিজ্ঞতা সম্পন্ন প্রচুর বেকার ঘরে ঘরে বসে আছে। একদিকে যেমন প্রাকৃতিক সম্পদ রয়েছে, অপরদিকে অভিজ্ঞতা সম্পন্ন মানব সম্পদও রয়েছে। অথচ আমরা তার কোন কাজের ব্যবস্থা করতে পারছি না। কোন কাজের ব্যবস্থা করার জন্য আমাদের শুধু সরকারী দপ্তরে কবে কোন পদ খালি হবে, পুলিশ বা আধাসেনাতে নিয়োগ হবে কিনা, তার পদ খালি হবে কিনা, তার জন্য বসে থাকতে হয়। এই পদ্ধতিতে পৃথিবীর কোন দেশে বেকার সমস্যার সমাধান হয়নি, হবে না এবং করা যাবে না। আমাদের দেশে যে বেকার সমস্যা রয়েছে, এই সমস্যাকে যদি সমাধান করতে হয় তাহলে এই সম্পদকে কাজে লাগাতে হবে। এই সম্পদকে কাজে লাগাতে হলে, আমার এখানে শিল্প কারখানা গড়ে তুলতে হলে প্রথম কথা হল পরিকাঠামো গড়ে তুলতে হবে। পরিকাঠামোর কি অবস্থা? শিল্প কারখানা গড়ে তোলার জন্য প্রথমতঃ প্রয়োজন হচ্ছে বিদ্যুতের। এই বিদ্যুতের জন্য কেন্দ্রীয় সরকার সেংশান দিয়েছে, সব কিছু দিয়েছে, কিন্তু আমরা কেন করতে পারছিনা? আমাদের এখানে যে টারবাইন আসবে আমাদের ত্রিপুরা রাজ্যের রাস্তা ৫০ বৎসরেও এমন রাস্তা তৈরী হয়নি, যে রাস্তা দিয়ে টারবাইন আসতে পারে। গত বৎসর থেকে এগুলি আসামের বদরপুরে পড়ে আছে। আমরাও এখানে রেডী। শুধু রাস্তার কারণে আনতে পারা যাচ্ছে না। এখানে বিদ্যুৎ মন্ত্রী বসে আছেন। ওরা এক বৎসর অপেক্ষা করেছে যে, বর্ষা চলে গেছে, শীত আসলে শীতের মরশুমে নদীর ভিতর দিয়ে নতুন রাস্তা বানিয়ে এগুলি আনা যাবে। এইত আবার বৃষ্টি শুরু হয়ে গেছে। এবারও যদি না আনা যায় তাহলে আবার আগামী শীতের মরশুমের জন্য বসে থাকতে হবে। সুতরাং শিল্পের জন্য প্রথম পরিকাঠামো

হচ্ছে রাস্তা। ভারতবর্ষে প্রথম তেল পেয়েছে আসাম। এই আসামে ব্রড গেজ রেল লাইন আসল ২ বৎসর আগে। অথচ ব্রিটিশ আমল থেকে আসামের চা, আসামের সম্পদ নিগড়ে নেওয়ার জন্য কত না হয়েছে এই এলাকার মধ্যে রিসার্চ। বর্ত্তমানে আমাদের কেন্দ্রীয় সরকারের মধ্যে যারা এসেছেন, তারা এসে এইসমস্ত উত্তর পূর্বাঞ্চলগুলি সম্পর্কে আমাদের সঙ্গে কথাবার্তা বলে নিশ্চয়ই বুঝতে পেরেছেন যে এই উত্তর পূর্বাঞ্চলের জন্য যদি আমরা টাকা খরচ করি আজকে, আগামী পরশু দিন হলেও তার থেকে আমরা রিটায়ার পাব।

গত ৫০ বছর যাবৎ আমরা যখনই রেলের দাবী নিয়ে কেন্দ্রীয় সরকারের নিকট গিয়েছি তখন কেন্দ্রীয় সরকারের রেল দপ্তর থেকে বলা হয় যে-ত্রিপুরায় কোন শিল্প প্রতিষ্ঠান নেই কাজেই সেখানে রেল লাইন করলে তার জন্য যে টাকা খরচ হবে তাতে লাভ কিছুই হবে না। কাজেই ত্রিপুরায় রেললাইন বসানো সম্ভব হবে না। আবার ত্রিপুরায় ভারী শিল্প প্রতিষ্ঠান গড়ে তোলার দাবী নিয়ে গেলে কেন্দ্রীয় সরকারের শিল্প দপ্তর থেকে বলা হয় যে ত্রিপুরায় রেল লাইন না থাকার দরুন সেখানে যোগাযোগের অসুবিধা রয়েছে তাই সেখানে ভারী শিল্প প্রতিষ্ঠান গড়ে তোলা সম্ভব নয়। আগে সেখানে রেল লাইন হোক তারপর সেখানে ভারী শিল্প স্থাপন করা হবে। এই ভাবে গত ৫০ বছর চলেছে। কিন্তু এইবার আমরা একটু আশার আলো দেখতে পেয়েছি-আমরা খুশী এবং আনন্দিত যে আমাদের প্রধান মন্ত্রী এবং রেল মন্ত্রী আমাদের রাজ্যে এসেছেন এবং প্রধান মন্ত্রী ঘোষণা দিয়েছেন যে আগামী পাঁচ বছরের মধ্যে আমাদের রাজ্যে রেল লাইন আগরতলা পর্যন্ত বসানো হবে এবং রেল আসবে। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি যে আমাদের রাজ্যে ভারী শিল্প প্রতিষ্ঠান গড়ে তোলার জন্য যে ইনফ্রাকস্ট্রাকচার রয়েছে যে সম্পদ রয়েছে রেল যোগাযোগ ছাড়া সেটাকে কিছুতেই কাজে লাগানো সম্ভব হবে না শুধু তাই নয় আমরা চাই আমাদের রাজ্যে যে লাইফ্ লাইন আসাম আগরতলা রোড রয়েছে তার ব্রেড্থ্ আরো বাড়িয়ে সেটিকে আগরতলা থেকে স ব্রুম পর্যন্ত সম্প্রসারিত করা হোক্। এইটা হচ্ছে প্রথম দাবী, দ্বিতীয় হচ্ছে বিদ্যুৎ উৎপাদনে আমাদেরকে স্বয়ং সম্পূর্ণ করে তোলা।

তারপর আমরা দেখেছি আমাদের ত্রিপুরা রাজ্যের মধ্যে এমন অনেক জিনিস আমরা উৎপাদন করছি যা শুধু ভারতেরই নয় আন্তর্জাতিক বাজারেও তার মান রয়েছে। আমাদের এখানে যে রাবার উৎপাদিত হচ্ছে সে রাবার দিয়ে বিভিন্ন প্রকারের ভারী শিল্প গড়ে তোলা সম্ভব হবে এবং তার থেকে উৎপাদিত সামগ্রী আমরা আরও অধিক পরিমাণে এক্স্পোর্ট করতে পারব। দীর্ঘদীন যাবৎ আমরা এই দাবী করে আসছি। এবং সহজ যোগাযোগের ব্যবস্থা হিসেবে বলা যায় আমাদের পার্শ্ববর্ত্তী রাষ্ট্র বাংলাদেশের সঙ্গে আমাদের বর্তমানে ভাল সম্পর্ক রয়েছে কাজেই সে দেশের মাধ্যমে ট্রেঞ্জিট রোড এর ব্যবস্থা করা হলে বিভিন্ন প্রকারের জিনিস পত্র যেমন চাল সিমেন্ট পীচ্ এই সমস্ত সামগ্রী আমরা সহজেই কম সময়ে কম খরচে নিয়ে আসতে পারি। কিন্তু এই সমস্ত সুযোগ এতদিন কোথায় ছিল?

বাংলাদেশের মধ্যে দিয়ে এই ট্রেঞ্জিট রোড হলে আগরতলা সহ সমগ্র উত্তর পূর্বাঞ্চলের মধ্যে একটি প্রধান বাণিজ্য কেন্দ্র এবং এর ফলে রাজ্যের অর্থনীতিকে আরো বেশী করে চাঙ্গা করা যাবে। কাজেই এই ট্রেঞ্জিট রোড করার জন্য বাংলাদেশ সরকারের সঙ্গে অতি সত্বর আলাপ আলোচনার মাধ্যমে ব্যবস্থা নেবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ রাখছি, কেন্দ্রীয় সরকার যেন এ ব্যাপারে সঠিক ভাবে উদ্যোগ গ্রহন করেন।

এখানে আরেকটা জিনিস যেটা বলতে চাই যে আমাদের রাজ্যে ও, এন, জি, সি, র কাজকর্ম চলছে। এখন পর্যন্ত ও, এন, জি, সি এই ত্রিপুরা রাজ্যে তিন হাজারেরও বেশী ড্রিলিং করেছে। এবং গত বিধানসভায়ও আমি বলেছিলাম যে সর্বভারতীয় ড্রিলিং এর গড় হিসেবে আমাদের রাজ্যের মধ্যে অনেক বেশী হয়েছে। তারপর সারা ভারতবর্ষে ১০০ টা ড্রিলিং করলে পরে যেখানে ২০ টা থেকে গ্যাস এবং তেল পাওয়ার সম্ভাবনা থাকে সেখানে আমাদের এখানে শতকরা ৭০টাতেই এই সম্ভাবনা রয়েছে আমরা শুনেছি যে এখানে ৭১ টা ড্রিলিং এর মধ্যে ৪১ টা থেকেই গ্যাস এবং তেল পাওয়া গেছে। আমাদের রাজ্যে গ্যাস এবং তেলের অফুরন্ত ভাণ্ডার রয়েছে। সমস্ত ত্রিপুরা রাজ্যটা গ্যাস এবং তেলের উপরের ভাসছে। এই গ্যাসের উপর ভিত্তি করে অনেক শিল্প গড়ে উঠতে পারে। এখন এই গ্যাস এবং তেলকে কাজে না লাগানো হলে পরে শিল্প হতে পারবে না। কাজেই কেন্দ্রীয় সরকারকে এখানে ব্যাপক ভাবে যে সমস্ত সার্ভে রিপোর্ট রয়েছে সেখানে ড্রিলিং করে তেল এবং গ্যাস তোলার ব্যবস্থা করতে হবে।

এখানে শিল্প বিকাশের লক্ষ্যে যারা রাজ্যে আসতে চায় আসবে। কারণ শিল্প বিকাশই রাজ্যের বেকার সমস্যার সমাধানের একমাত্র সম্ভাব্য পথ। এই পথকে সুগম করতে এবং রাজ্যের সম্পদকে সঠিক ব্যবহারের মাধ্যমে শিল্প স্থাপনের জন্য বহিঃরাজ্যের শিল্পপতিদের রাজ্যে নিয়ে আসার একটা উদ্যোগ থাকতে হবে। থাকতে হবে শিল্প স্থাপনের জন্য পরিপূর্ণ পরিকাঠামো। আমাদের রাজ্যে এখনও এমন কিছু সম্পদ রয়েছে যাহা শিল্পপতিদের কাছে লোভনীয় হবে। এখানে যে ফুড প্রসেসিং সেন্টারটি চালু রয়েছে সেটা দিব্বি চলছে। তৎকালীন প্রধান মন্ত্রী প্রয়াত রাজীব গান্ধী এখানে বলেছিলেন রাজ্যে একটি ইণ্ডাষ্ট্রিয়াল গ্রোথ সেন্টার খোলা হবে এবং এতে কেন্দ্রীয় সরকার ১০ কোটি টাকা দেবেন। সেটা কিন্তু কথাই থেকে গেল। খোঁজ নিয়ে দেখা গেল সেটা করতে গেলে আনুমানিক ১৫ কোটি টাকার প্রয়োজন। তাহলে প্রশ্নটা হচ্ছে বাকী এই ৫ কোটি টাকাটা দেবেই বা কে ? শিল্প বিকাশের লক্ষ্যে শিল্পপতিরা রাজ্যে তখনই আসতে আগ্রহ দেখাবে যখন তাদের জন্য পর্যাপ্ত বিদ্যুৎ শ্রমিকদের জন্য আবাসস্থল, চিকিৎসা ব্যবস্থা সহ স্কুল ইত্যাদির সুযোগ-সুবিধা থাকবে। কাজেই ১০ কোটি টাকা দিলে সেটা করা যাচ্ছে না। এষ্টিমেট হচ্ছে ১৫ কোটি টাকার অথচ কেন্দ্রীয় সরকার ১০ কোটি টাকা দেবে। তাহলে কি করে ইণ্ডাষ্ট্রিয়াল গ্রোথ সেন্টার এখানে গড়ে উঠবে এবং এই ইণ্ডাষ্ট্রিয়াল গ্রোথ সেন্টারে

শিল্পায়নের সুযোগ-সুবিধা গুলি ঠিকভাবে না হলে কি করে শিল্পপতিরা আগ্রহ দেখাবে এখানে আসতে? কাজেই রাজ্যে সম্ভাব্য সব ধরণের শিল্পায়ন বিকাশের লক্ষ্যে যে পরিমাণ টাকার প্রয়োজন সেটা কেন্দ্রীয় সরকারকেই দিতে হবে। সমস্ত ফেসিলিটি যদি শিল্পপতিদের আমরা না দিতে পারি তাহলে শিল্প-পতিরাও এখানে আসার ব্যাপারে আগ্রহ দেখাবে না। আমরা রাজ্যের প্রতিটি জেলায় একটি করে ছোট-খাট ইণ্ডাষ্ট্রিয়াল গ্রোথ সেটার গড়তে চাই। যাতে করে প্রতিটি জেলার বেকাররা তাদের কর্মসংস্থানের সুযোগ করে নিতে পারে। সেই সমস্ত জেলায় শিল্প স্থাপন করতে হবে। রাজ্যেও অনেক শিল্পদ্যোগী রয়েছেন তারাও নিশ্চয়ই এগিয়ে আসবেন। এই উদ্যোগ সবারই থাকতে হবে। প্রতিটি জেলায় একটি করে ইণ্ডাস্টিয়াল গ্রোথ সেণ্টার তৈরী করার পরিকল্পনা থাকবে। যেমন উত্তর ত্রিপুরার ধর্মনগরে, দক্ষিণ ত্রিপুরার শান্তির বাজারে এবং ধলাই জেলার আমবাসায় ছোট হলেও একটি করে গ্রোথ সেটার করার পরিকল্পনা আছে। মাত্র পাঁচ কোটি টাকা করে খরচা করলেই এটা করা সম্ভব। কাজেই কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে। কেন্দ্রীয় সরকারকে আমরা বলতে পারি যে সমস্ত সামগ্রী এখান থেকে রপ্তানি হচ্ছে সেগুলি এখানেই তৈরী করার সুযোগ সৃষ্টি করতে হবে। এগুলি আমাদের এক্ষুনি করতে হবে রাজ্যে শিল্প বিকাশের লক্ষে।

আমি এই কথা বলতে চাই মাটির নিচের এই সম্পদের পাশাপাশি আপনারা শুনেছেন এই ত্রিপুরা রাবার বোর্ড তাকে ভারতবর্ষের দ্বিতীয় রাবার রাজধানী হিসাবে ঘোষণা করেছে। আমাদের এখানে বর্তমানে প্রতি বছর ৫ হাজার মেট্রিক টন নেচারেল রাবার তৈরী হচ্ছে। বিশ্ব ব্যাংক আমাদের টি, আর, পি, সি, ট্রাইবেল রিহেবিলেটেশান স্কীম যেটা আছে এবং ফরেস্ট ডেভেলাপমেণ্ট কর্পোরেশান তার পাশাপাশি বেসরকারী উদ্যোগে ব্যাপক রাবার চাষের পরিকল্পনা নেওয়া হয়েছে। আগামী ৫ বছরের মধ্যে রাবার বোর্ড তারা সার্ভে করে যেটা বের করেছেন কম পক্ষে ১০ থেকে ১৫ মেট্রিক টন রাবার আমাদের এখানে উৎপাদন হবে এবং এই রাবার এসে আজকে এই আধুনিক পৃথিবীতে সবচেয়ে উপযোগী উপাদান শিল্প। তার থেকে যে রেভিনিও আসে আমরা এখানে শিল্প গড়ে তুলতে পারি। বিরাট বেকার সমস্যা সমাধান সম্ভব তার পাশাপাশি আমাদের এখানকার মাটিতে যে উপাদান আছে, আমাদের ফলের কথা আমি আগেই বলেছি। একে যদি আমরা প্রক্রিয়াকরণ শিল্পে ব্যাপক ভাবে রূপান্তর করতে পারি তার বাজারের কোন অভাব হবে না।

আমাদের তুঁত চাষ, সেরিকালচার, আমাদের এখানে যে সুতা উৎপাদন হচ্ছে, এখন আমরা দেখছি দক্ষিণ ভারতের ব্যাঙ্গালোরে যে সিল্ক হচ্ছে তার চেয়ে ভাল উন্নত মানের সুতা আমাদের এখানকার যে তুঁত তার থেকে আমরা সেগুলি উৎপাদন করতে পাচ্ছি। আমি বলছি যে সিল্ক লেবার বংশ পরম্পরায় ব্যাঙ্গালোরের যে তাঁতীরা, মুর্শিদাবাদের যে তাঁতীরা তারা যে প্রডাকশান করছেন মুর্শিদাবাদ থেকে তাদের এখানে এনে আমাদের তাঁতীদের ট্রেনিং দেওয়ার পর দুই মাসের মধ্যে আমাদের তাঁতীরা

যে কাপড় উৎপাদন করেছে, সেই কাপড় পশ্চিমবঙ্গের বাজারে যাওয়ার পর বলছে এত তাড়াতাড়ি, ত্রিপুরার তাঁতীরা এত ভাল কাপড় তৈরী করতে পারে, তারা বলল যে এগুলি আমাদের সব বিক্রি করে দিয়ে যান। এইগুলি প্রসেস করার দরকার নেই আমরা কিনে রেখে দেব।

এই যে সম্ভাবনা আছে, এই উদ্যোগ সরকার গ্রহণ করছেন। বিভিন্ন জায়গায় যে জমিগুলি আছে সেই জমিগুলিকে তুঁত চাষের আওতায় নিয়ে এসে সেখানে চাষ করে তারপরে ওখানে মহিলা যারা আছে তাদেরকে ট্রেনিং দিয়ে যে সুতা কাটা, এই সুতাটা আবার এখানে যারা তাঁতী আছে তাদের দিয়ে বুনানো এবং প্রসেসিং সহ আমাদের এখানে এই শিল্পের একটা বিরাট সম্ভাবনা আছে। আমাদের বাঁশ বেত আন্তর্জাতিক বাজারে আমাদের এখান থেকে অনেক জিনিষ বেসরকারী ভাবে যাচ্ছে। কিন্তু আমরা যেখানে করতে পারছি না কেন ? আমাদের পরিকাঠামোগত অসুবিধার জন্য। আমি আমার আলোচনা আর না বাড়িয়ে এখানে বলব আমাদের এখানে অন্যান্য সদস্য যারা আছেন আমার এই প্রস্তাবের উপর তারা আলোচনায় অংশ গ্রহণ করবে এবং পরে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে, আমি আবার এই কথা উল্লেখ করতে চাই এতদিন দীর্ঘ ৫০ বছর যাবৎ আমরা শুনে আসছি আমাদেরকে সাহায্য করা হচ্ছে আমাদের বাজেট বরাদ্দ বাড়ানো হচ্ছে. কেন্দ্রীয় সরকারের টাকায় আমরা চলছি। তারা দয়া করে আমাদের টাকা দিচ্ছে। আমরা বলতে চাই এই প্রস্তাবের মধ্য দিয়ে ত্রিপুরায় যে সম্ভাবনা আছে, উত্তর-পূর্বাঞ্চলে যে সম্ভাবনা আছে এই পরিকাঠামোগত সুবিধা যদি এখানে গড়ে তোলা হয়, এখানকার সমস্ত সম্পদকে ব্যবহার করার জন্য যদি এই পরিকাঠামো গড়ে তোলা যায় তাহলে এই রাজ্যের বেকার যুবকরা, তাদের কর্মসংস্থান সম্ভব হবে। এই রাজ্যের মধ্যে যে রেভিনিউ আয় হবে গ্যাস থেকে, তেল থেকে এই সমস্ত শিল্প জাতক জিনিষ তৈরী হলে ত্রিপুরা স্বয়ংবর হবে।

এই সমস্ত সম্পদকে ব্যবহার করার উদ্দেশ্যে যদি এই পরিকল্পনা গ্রহণ করা যায় তা হলে শুধু বেকারদের কর্ম সংস্থানই হবে না, এই রাজ্যের তেল থেকে, গ্যাস থেকে বিভিন্ন শিল্পজাত জিনিস তৈরী হলে ত্রিপুরা স্বয়ংম্ভর হবে। এই গ্যারেন্টি আমি এই সভাকে দিচ্ছি। ত্রিপুরা যদি স্বয়ংভর হয়, এখানে যদি রেভিনিও আসে তা হলে এটা শুধু ত্রিপুরারই লাভ নয় তা সারা ভারতবর্ষের লাভ। এখানে যদি গ্যাস এবং তেল উৎপাদন হয় তার থেকে যে রেভিনিও আসবে, ত্রিপুরা সরকার কম ভাগ পাবে বেশী ভাগ এখনো কেন্দ্রীয় সরকার পায়। আমরা বারে বারে এই প্রস্তাব করেছি আমাদের এখানের গ্যাসকে ব্যবহার করার জন্য তার দাম কমানো হউক, এই সরকার টেইকাপ করেছেন। এই সরকার টেইকাপ করার পরেও আমরা বলব যে আজকে প্রায় ৬/৭ মাস হয়ে গেল কিন্তু কোন ডিসিশান আসছে না। আরও দুই তিনটা প্রস্তাব বাইরে থেকে পেয়েছি এই রাজ্যে শিল্প করার জন্য কিন্তু এই প্রস্তাবগুলিকে আমাদের সরকার এখানে কার্য্যকরী করতে পারছেনা। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে

এটাই বলতে চাই যে কার্য্যকরী পদক্ষেপ চাই। মাঠের বক্তিতা অনেক হয়েছে, গত ৫০ বৎসর যাবৎ হয়েছে। আমাদের প্রতি অনেক সমবেদনা গত ৫০ বৎসর ধরে দেখানো হয়েছে, অনেক প্রস্তাব হয়েছে কিন্তু কিছুই হচ্ছে না। আমরা চাই, প্রধান মন্ত্রী এসেছেন তিনি কথা দিয়ে গেছেন, তার ভিত্তিতে একটা কার্য্যকরী পদক্ষেপ গ্রহণ করে যাতে আমাদের এখানে শিল্পের পরিকাঠামো গড়ে তোলার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকার সেই ব্যবস্থা গ্রহণ করবেন, এই কথা বলে এই সভা সর্ব্বসম্মত ভাবে এই প্রস্তাবকে গ্রহণ করে, আমরা তা এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহোদয়।

শ্রীসুধন দাস (রাজনগর) :— মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, মাননীয় সদস্য শ্রীপবিত্র কর বিধান সভায় যে প্রস্তাব এনেছেন আমি এই প্রস্তাবকে সমর্থন করে আলোচনা করছি। মাননীয় সদস্য এখানে একটা বাস্তব সম্মত ত্রিপুরা রাজ্যের কোন সমস্যা সহ রাজ্যের সার্ব্বিক উন্নয়নের প্রশ্নে এটা একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব এখানে উপস্থাপন করেছেন। আমি এই প্রস্তাবকে সমর্থন করছি। সমর্থন করছি এই জন্য, আমাদের রাজ্যের অবস্থা সম্পর্কে এটা সকলেরই জানা যে আমাদের রাজ্যের প্রায় চারিদিকেই বাংলাদেশ দ্বারা বেষ্টিত। এবং একটা পার্বত্য রাজ্য এবং বেশীরভাগ টীলা জঙ্গল, আর তিনভাগের একভাগ যেটা আছে সেটা সমতল বা চাষের কাছাকাছি এই সব জায়গাতে কোন উপযোক্ত জল সেচের ব্যবস্থা নেই। পরিকাঠামোগত কোন সুযোগ সুবিধা না থাকার জন্যে স্বাভাবিক ভাবে ত্রিপুরা রাজ্যের উন্নয়ন ব্যাহত হবে। ৩০ লক্ষ লোকের বসবাস এই রাজ্য এর মধ্যে একটা বিরাট অংশের উপজাতি অংশের মানুষ ৩১ ভাগ বসবাস করছে, তপশিলী জাতি অংশের মানুষ বসবাস করছে ১৬ শতাংশ আর ২০ থেকে ২৫ শতাংশ অংশের মানুষ পশ্চাদ পদ অংশের মানুষ বসবাস করছে এই রাজ্যের মধ্যে। এই অবস্থার মধ্যে দারিদ্রসীমার নীচে বসবাস করে ৭৩ শতাংশ মানুষ। এই অবস্থার মধ্যে দাড়িয়ে এই রাজ্যে বেকার সমস্যা সমাধানের প্রশ্নে কেন্দ্রীয় সরকার কোন সুনির্দ্দিষ্ট ভাবে পরিকল্পনা না নিলে এই সমস্যার সমাধান করা যাবেনা। এই রাজ্যে প্রায় ২ লক্ষের মত শিক্ষিত বেকার আছে। অর্ধশিক্ষিত এবং গ্রামীণ বেকার, ক্ষেত মুজুর, দিন মুজুর এই সমস্ত হিসাবে আনলে এই সংখ্যা প্রায় ৩ লক্ষ হয়ে যাবে। শিক্ষিত অর্দ্ধশিক্ষিত এবং গ্রামীণ বেকার তাদের কর্মসংস্থান করার প্রশ্নে এখানে যে প্রস্তাব আনা হয়েছে, কেন্দ্রীয় সরকার এই রাজ্যের বেকার সমস্যা সমাধানের প্রশ্নে পরিকাঠামো গড়ে তুলতে অবিলম্বে কেন্দ্রীয় সরকার কার্য্যকরী উদ্যোগ গ্রহণ করুন। এটা যদি না করা যায় তা হলে এই রাজ্যের উন্নয়ন সম্ভব হবেনা।

রাজ্যে একদিকে যেমন দারিদ্র সীমার নিচে বসবাস করে, কিন্তু রাজ্যের মধ্যে সম্পদ নেই এই কথা বলা মুশকিল, আমাদের রাজ্যের তলায় এবং মাটির উপরে অফুরন্ত সম্পাদ রয়েছে। মাটির তলে গ্যাস, তৈলের বিশাল ভাণ্ডার রয়েছে। এগুলি কাজে লাগাতে পারলে শুধু ত্রিপুরা রাজ্যে নয়

ভারতবর্ষে সম্পদ সৃষ্টি হবে। ত্রিপুরা রাজ্যের মাটির উপরে বনজ সম্পদ আরও অফুরন্ত ভাণ্ডার রয়েছে। এখানে মূল্যবান কাঠ, বাঁশ ও অন্যান্য মূল্যবান বনজ সম্পদ কাজে লাগাতে পারলে ত্রিপুরা রাজ্যের সার্বিক উন্নয়নের সম্ভব। এর মধ্যে অনেক লোকের কর্ম সংস্থানের ব্যবস্থা করা সম্ভব হবে। তার জন্য যেটা দরকার পরিকাঠামোগত উন্নয়ন। এখানে মাননীয় সদস্য পবিত্র কর মহাশয় সঠিকভাবে তুলেছেন আলোচনা করেছেন। এই পরিকাঠামো গত দিকটা যদি আলোচনা করা যায় তার মধ্যে সবচেয়ে গুরুত্বপূর্ণ যেটা হচ্ছে যোগাযোগ ব্যবস্থা। আমারা দুঃখের ক্ষোভের সঙ্গে তা বলতে হয় স্বাধীনতার পঞ্চাশ বছর পরেও রাজধানীর রেল পথের কোন ব্যবস্থা নেই। একটি মাত্র রাস্তা আসাম—আগরতলা রোডে রাজ্যের নিত্য-প্রয়োজনীয় জিনিস ও অন্যান্য জিনিস বাইরের রাজ্য থেকে আনতে হয়। এই অবস্থায় যোগাযোগ ব্যবস্থা এবং রেল পথ আগরতলা পর্য্যন্ত সম্প্রসারণ করা। কেন্দ্রে দেবগৌড়া সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর আমাদের দাবীকে লক্ষ্য রেখে, আমাদেরকে প্রতিশ্রুতি দিয়েছেন আগামী পাঁচ বছরের মধ্যে আগরতলা পর্য্যন্ত রেল লাইন সম্প্রসারণ করবেন। আমি এই হাউস থেকে আবেদন রাখতে চাই প্রধান মন্ত্রীর প্রতিশ্রুতি যাহাতে পাঁচ বছরের মধ্যে বাস্তবায়িত হয়। এটা ত্রিপুরার বেকার সমস্যা ও ত্রিপুরার সার্বিক উন্নয়নের ক্ষেত্রে খুবই গুরুত্বপূর্ণ বিষয়। তাছাড়া আমাদের যে জাতীয় সড়ক আসাম—আগরতলা এবং আগরতলা সাব্রুম এই রাস্তাকে জাতীয় সড়ক হিসাবে ঘোষণা করে তাকে আরো উন্নয়ন করা এটাও খুবই গুরুত্বপূর্ণ। তাছাড়া, আমাদের রাজ্যের সঙ্গে বিমান যোগাযোগ ব্যবস্থাকে আরও বেশী যাহাতে করা যায় সেই দিকে লক্ষ্য রেখে যাতে সপ্তাহে দুইবার আগরতলা—গৌয়াহাটি, আগরতলা—কলকাতা, আগরতলা—দিল্লীর সঙ্গে আর যাহাতে বেশী করে যোগাযোগ করা যায় সেই ব্যবস্থা করা দরকার। এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। এই ব্যাপারে এই রাজ্যকে পশ্চাদপদ রাজ্য হিসাবে বিমান ভাড়ার ক্ষেত্রেও এই রাজ্যকে বিশেষ ভুর্তকী দেওয়া দরকার। সেটি কেন্দ্র সরকারকে দৃষ্টি দেওয়ার আবেদন করছি। আর এখানে মাননীয় সদস্য উল্লেখ করেছেন যে আগরতলা—কলকাতার মধ্যে বাংলাদেশের মধ্যে দিয়ে ট্রানজিট রোড করে যদি যোগাযোগ ব্যবস্থা করা যায়। এটাতে ত্রিপুরার ব্যবসা বাণিজ্য সমস্ত দিক থেকে এই রাজ্যের অগ্রগতির জন্য বিরাট পদক্ষেপ নেওয়া যাবে। বর্তমানে ভারত সরকার এবং বাংলাদেশ সরকারের সঙ্গে একটি বন্ধুত্বপূর্ণ সম্পর্ক আছে। তাই, রাজ্যের সার্বিক উন্নয়নের প্রশ্নে সড়ক পথে ব্যবসা করার জন্য উদ্যোগ নেওয়া উচিত। অন্য দিক থেকে বিদ্যুৎ অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমাদের রাজ্যে বিদ্যুতের জন্য যে সমস্ত প্রস্তাব আছে সেগুলি যথা সময়ে কার্যকরী করার জন্য অর্থ বরাদ্দের ব্যবস্থা যাতে দ্রুত করা হয় এ জন্য রাজ্য সরকারকে প্রচেষ্টা নিতে হবে। স্যার, রাজ্যের কৃষিজ সম্পদের উন্নতি করতে হলে চাই, জলসেচ। কাজেই এই জল সেচ ব্যবস্থা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। তার জন্য রাজ্য সরকারে যে প্রতিষ্ঠান আছে সেখানে টাকা চাওয়া হয়েছে। আমরা আশা

করছি, রাজ্যের দুরবস্থা দূর করতে কেন্দ্রীয় সরকার এগিয়ে আসবেন। আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, ত্রিপুরা রাজ্যে গ্যাসের যে বিরাট ভাণ্ডার আছে তা সঠিক ভাবে কেন্দ্রীয় সরকার নিচ্ছেন না। এই গ্যাস ব্যবহার করা যদি সম্ভব হয়, ভারতবর্ষেরও ব্যবহার করার জন্য উদ্যোগ নিতে। আসাম যে ভাবে ন্যুনতম দামে গ্যাস ব্যবহার করতে পারছে আমরা সে দামে ব্যবহার করতে পারছি না। আমরা যেন আসামের দামে গ্যাস পেতে পারি, সেটা দেখতে হবে। স্যার, এখানে আলোচনা হয়েছে আমাদের রাজ্যে ছোট বড় কারখানা হবার যে সম্ভাবনা আছে সে সম্পর্কে। এখানে রাবার আছে কাজেই রাবার কারখানা হতে পারে। কাগজ কল হতে পারে, আনারস কারখানা হতে পারে। স্যার, এখানকার আনারসের জেলী বিশ্বের বিভিন্ন রাষ্ট্রে সমাদৃত। এখানকার রাবার আন্তর্জাতিক মান সম্পন্ন। এখানকার কাজুবাদাম চাষ খুবই উল্লেখযোগ্য। কাজেই কাজুবাদাম প্রসেসিং করে বাজার জাত করার ব্যবস্থা করতে পারলে রাজ্যের উন্নতি হতে পারে। এই রাজ্যে বাঁশ আছে। এই রাজ্যের কুটির শিল্প শুধু ভারতবর্ষ কেন, সমগ্র পৃথিবীতে স্থান করে নিয়েছে। বাঁশ দিয়ে ধূপ কাঠির শলা তৈরী করে অনেকের জীবিকা নির্বাহ হতে পারে। এই রাজ্যের বেকার সমস্যার সমাধান করা যাচ্ছে না। স্বাধীনতার ৪০ বৎসর পর্যান্ত ত্রিপুরা রাজ্যের মাটির তলার এবং মাটির উপরের সম্পদ থাকা সত্বেও ত্রিপুরা সহ সমগ্র উত্তর-পূর্বাঞ্চল বঞ্চিত এখানকার লোকরা দারিদ্র সীমার নীচে বসবাস করছে। আজকে এখানে এ জন্যই বিচ্ছিন্নতাবাদের সৃষ্টি হয়েছে। গোটা উত্তর-পূর্বাঞ্চল বিচ্ছিন্নতাবাদের কবলে। আজকে এখানে যারা রাষ্ট্রপতির শাসনের জন্য চিৎকার করছেন, স্বাধীনতার পর থেকে তাঁরাইত একনাগাড়ে শাসন চালিয়ে গেছেন। সম্পদকে কাজে লাগানোর জন্য কোন পরিকাঠামো তৈরী হয়নি। আমরা দিল্লী গেছি। কিন্তু কোন লাভ হয় নি। নির্বাচনের আগে রাজীব গান্ধী এখানে এসে মানুষকে ধোঁকা দিয়ে গেছেন। এ জন্যই আজকে গোটা উত্তর-পূর্বাঞ্চলে বিচ্ছিন্নতাবাদের জন্ম। রাজনৈতিক স্বার্থেই এদের জন্ম হচ্ছে। কোন রাস্তা নেই, তাই রাষ্ট্রপতির শাসন চাই।

রাজ্যের উদ্বেগজনক পরিস্থিতিতে একটা সর্বদলীয় বৈঠক ডাকা হয়েছিল, সেই বৈঠকও তারা বয়কট করেছেন কি? না, রাষ্ট্রপতির শাসন চাই। এই ভাবে কংগ্রেস— টি ইউ. জে. এস. দল রাজ্যে একটা বিশৃংখলা তৈরী করছে। আজকে এখানে যে দাবী উৎথাপন করা হয়েছে সেই দাবীকে সমর্থন করে আমি বলতে চাই যে ত্রিপুরা রাজ্যের বেকার সমস্যা সমাধানের প্রশ্ন শুধু নয় এটা ত্রিপুরা রাজ্যের সার্বিক উন্নয়নের প্রশ্ন, ত্রিপুরা রাজ্যের বিচ্ছিন্নতাবাদের সমস্ত আন্দোলনকে স্তব্ধ করে দেওয়ার প্রশ্নে এই প্রস্তাব। কেন্দ্রীয় সরকার সুনির্দিষ্ট ভাবে ত্রিপুরা রাজ্যে শিল্পায়নের প্রশ্নে, বেকার সমস্যা সমাধানের প্রশ্নে এবং এই রাজ্যের সার্বিক উন্নয়নের প্রশ্নে একটা পরিকাঠামোগত উন্নয়নের লক্ষ্যে এগিয়ে আসবেন এবং আমাদেরকে সাহায্য করবেন যার মধ্য দিয়ে আমরা এই রাজ্যটাকে সার্বিক ভাবে উন্নত

করতে সক্ষম হব। আমি আশা করব এই হাউস সর্ব সম্মত ভাবে এই প্রস্তাবকে সমর্থন করতে, এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— শ্রীসুধীর দাস।

শ্রীসুধীর চন্দ্র দাস (সুরমা) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, আজকে কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয় রাজ্যের শিক্ষিত ও অর্দ্ধ শিক্ষিত বেকারদের কর্ম সংস্থানের স্বার্থে তথা রাজ্যের সামগ্রিক উন্নয়নের সহ উত্তর পূর্বাঞ্চলের স্বার্থে এখানে শিল্পের পরিকাঠামো গড়ে তোলার জন্য যে প্রস্তাব উত্থাপন করেছেন এবং পরবর্ত্তী সময়ে মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহোদয় এই প্রস্তাবের পক্ষে যে সমস্ত বক্তব্য উল্লেখ করেছেন আমি সেগুলিকে সমর্থন করছি এবং আশা করছি যে এই প্রস্তাবের পক্ষে এই হাউস একটা সর্ব সমস্ত মতামত নিয়ে এই প্রস্তাবকে সমর্থন করবেন। এই প্রস্তাবের পক্ষে অনেক যুক্তি উত্থাপন করে এই প্রস্তাব আনা হয়েছে। আমি বলতে চাই যে এই জাতীয় প্রস্তাব এই ত্রিপুরা বিধান সভায় এর আগেও অনেক বার আনা হয়েছে। কিন্তু আজকের এই প্রস্তাব একটা নূতন পরিবেশ পরিস্থিতিতে উত্থাপন করা হয়েছে। বিগত দিন আমরা দেখেছি আমাদের দেশের যারা কর্নধার ছিলেন, দিল্লীতে বসে যারা দেশ শাসন করতেন, এই বিধানসভা থেকে অনেকগুলি গুরুত্বপূর্ণ প্রস্তাব যখনই পাঠানো হয়েছে আমরা দেখেছি এই প্রস্তাবগুলি নানা কায়দায় বাতিল করে দেওয়া হয়েছে। আজকে দিল্লীতে যে রাজনৈতিক পরিবর্তন হয়েছে, জোট সরকার প্রতিষ্ঠিত হয়েছে, আমরা দেখেছি এই সরকার বিগত দিনের সরকারের চেয়ে অনেক বেশী সহানুভূতিশীল বিশেষ করে উত্তর পূর্বাঞ্চলের জন্য এবং আমাদের রাজ্যের জন্যও বিভিন্ন পরিকল্পনা সহ যে সমস্ত প্রতিশ্রুতি তারা দিয়েছেন এগুলি কার্যকরের জন্য যে উদ্যোগ গ্রহণ করেছেন তাতে একটা নূতন আশার সঞ্চার হয়েছে।

জনগণের মধ্যে নূতন করে একটা উদ্দীপনা তৈরী হয়েছে এই রাজ্যসহ উত্তর-পূর্বাঞ্চলের প্রতি বিশেষ গুরুত্ব দেওয়ার যে ইস্যু এখানে প্রস্তাব আকারে উত্থাপন করা হয়েছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কারণ এই বিষয়ের সঙ্গে জড়িত আমাদের রাজ্যের আগামী দিনের ভবিষ্যৎ, আমাদের বেকার যুবকদের কর্ম সংস্থানের প্রশ্ন জড়িত কাজেই এই প্রস্তাব খুব সঠিক সময়ে উত্থাপন করা হয়েছে এবং খুব মূল্যবান প্রস্তাব। এই প্রস্তাবের পক্ষে আমি যে কথাগুলি বলতে চাই যে, এখানে আমাদের এই রাজ্যের ক্ষেত্রে যে সমস্ত বিষয় গুরুত্ব সহকারে উল্লেখ করা হয়েছে পরিকাঠামোর ক্ষেত্রে এটা আমাদের রাজ্যের বেকারদের কর্মসংস্থানের ক্ষেত্রে যে সুযোগ সুবিধা পাওয়া যাবে এগুলি কাজে লাগানোর ক্ষেত্রে রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকারের অনুদানের উপর নির্ভর করতে হয়। এখানে প্রস্তাব উত্থাপন করতে গিয়ে মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহাশয় রাবার বাগান, চা বাগিচাসহ বিভিন্ন বাগিচার কথা এখানে উল্লেখ করেছেন। তিনি আরও বলেছেন রাবারের উপর ভিত্তি করে আমাদের রাজ্যের শিল্প কারখানা গড়ে উঠতে পারে এবং আমাদের রাজ্যে আগামী ৫ বছরের মধ্যে ১০ থেকে ১৫ হাজার মেট্রিক টন রাবার উৎপাদন

হতে পারে। এটাকে আরও বাড়াবার জন্য বেকার যুবকদের এই কাজে উৎসাহিত করার জন্য যে অর্থের প্রয়োজন তা রাজ্য সরকারের পক্ষে সবটা বহন করা সম্ভব নয়। তাই কেন্দ্রীয় সরকারের অনুদান এই ক্ষেত্রে আরও বাড়ানো দরকার। রাবার বাগানের চাষকে আরও গণমুখী করে তোলার জন্য এই ক্ষেত্রে যে টিলা ভূমি আছে সেই টিলাভূমি নিয়ে যে পরিকল্পনা এটাকে যদি অগ্রাধিকার দেওয়া হয় এবং এটাকে যদি সম্প্রসারণ করা যায় তাহলে আমি বিশ্বাস করি যে সমস্ত বেকার যুবকরা যারা শুধু চাকুরী পাবার মানসিকতা নিয়ে আছেন, তাদের যদি চাকুরীর বিকল্প হিসাবে এটা দেওয়া যায় তাহলে তারা নিজেদের ভবিষ্যৎ গড়ে তুলতে পারবেন এই সম্ভাবনা আমাদের রাজ্যের মধ্যে রয়েছে। মাননীয় শ্রীপবিত্র কর মহাশয় যে প্রস্তাব এনেছেন এই প্রস্তাবের উপর মাননীয় অন্যান্য সদস্যরাও হয়তো আলোচনা করবেন তাই আমার বক্তব্যকে আর দীর্ঘায়িত না করে আমি এই হাউসের কাছে আবেদন রাখছি আমাদের এই সময়ের মধ্যে একটা নূতন পরিকল্পনার মধ্য থেকে বেকারদের কর্মসংস্থানের প্রশ্নে রাজ্যে শিল্পায়নের পরিকাঠামো গড়ে তোলার জন্য যে প্রস্তাব মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহাশয় এনেছেন এটা অত্যন্ত মূল্যবান এবং অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব। তাই হাউসের কাছে আমার অনুরোধ থাকবে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার যাতে কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করেন এই আশা ব্যক্ত করে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মি: ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীভূদেব ভট্টাচার্য্য।

শ্রীভূদেব ভট্টাচার্য্য :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, কমরেড পবিত্র কর ত্রিপুরা রাজ্যে শিল্পায়নের ক্ষেত্র, ত্রিপুরা রাজ্যের বেকার সমস্যার সমাধান কল্পে একটা বিকল্প প্রস্তাব হিসাবে এখানে একটি প্রস্তাব রেখেছেন। এই ত্রিপুরা রাজ্য একটা প্রত্যন্ত রাজ্য। এই রাজ্যে শিল্পের দিক থেকে অনগ্রসর এবং এই রাজ্যে যেমন সম্ভাবনা আছে, বিশেষ করে আমাদের রাজ্য গ্যাস, রাজ্যের বনজ সম্পদ এবং পাশাপাশি এখানে পরিকাঠামো করার প্রস্তাব এনেছেন। এই রাজ্যে যেসব নূতন করে রাবার বাগান, চা বাগান সৃষ্টির মধ্য দিয়ে শিল্পায়ন করা সম্ভব। এটা আমরা বিশ্বাস করি। আমরা দীর্ঘদিন যাবত এই রাজ্যের উন্নতি কল্পে স্থায়ীভাবে কোন ব্যবস্থা বিগত কেন্দ্রীয় সরকার তাদের যে কর্মসূচী সেই কর্মসূচীর মধ্যে আমরা দেখি উত্তর পূর্বাঞ্চলের সাথে এই প্রত্যন্ত ত্রিপুরা রাজ্য দীর্ঘদিন যাবত বঞ্চিত। বিভিন্ন সময়ে শিল্পের ক্ষেত্রে বা উন্নয়নের ক্ষেত্রে বিভিন্ন পরিকল্পনা বিগত কেন্দ্রীয় সরকারের কাছে উপস্থিত করলে সেটা সেখানে অধিকাংশ ক্ষেত্রে গুরুত্ব পায়নি। যার ফলশ্রুতি হিসাবে আমরা দেখি আমাদের রাজ্যে পেপার মিল করার যে পরিকল্পনা যার মধ্য দিয়ে একটা শিল্প গড়ে উঠতে পারত, যার মাধ্যমে এই রাজ্যের কিছুটা বেকার সমস্যার সমাধান হতে পারত সেটাও প্রাক্তন কেন্দ্রীয় সরকারের প্রত্যক্ষ এবং পরোক্ষ মদতে এই রাজ্যের বাইরে চলে যায়। আমাদের ত্রিপুরা রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে বিগত কেন্দ্রীয় সরকারের দীর্ঘদিনের কর্মসূচীর মধ্যে এমন কোন

উদ্যোগ আমরা দেখি না। সেই জায়গাতে আজকে আমরা আশাবাদী যে বর্তমান কেন্দ্রীয় সরকার যেভাবে উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলির প্রতি দৃষ্টি দিচ্ছেন এবং তার পাশাপাশি ত্রিপুরা রাজ্য বিভিন্ন ইস্যুতে যেভাবে নতুন নতুন প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনার জন্য পাঠানো হচ্ছে, সেই জায়গায় যদি কেন্দ্রীয় সরকার গুরুত্ব দেন, তাহলে আগামী দিনে এই রাজ্যের গ্যাসের উপর নির্ভর করে যে কোন শিল্প গড়ে উঠতে পারে। এই রাজ্যে রাবার বাগান, চা বাগানের মধ্য দিয়ে, এখানে বেকার যুবকরা যারা চাকুরীর আশায় ছিলেন দীর্ঘ দিন, তারা অভিজ্ঞতার মধ্য দিয়ে চাকুরীর বিকল্প হিসাবে নিজেরা নিজেদের পায়ে দাড়ানোর যে পরিকল্পনা গ্রহণ করেছেন, আর্থিক দিক দিয়ে তাদের যদি নতুন করে সহায়তা করা যায় তাহলে এই রাজ্যের বেকারদের বাঁচার বিকল্প ব্যবস্থা হিসাবে শিল্প কারখানা গড়ে তুলতে হবে। এই রাজ্যে পরিকল্পনা মাফিক এটা ব্যবস্থা করার ক্ষেত্রে সবচেয়ে প্রয়োজন হচ্ছে আর্থিক সহায়তা। আমাদের সরকারের শিল্প কারখানা গড়ে তোলার মত আর্থিক সংগতি নাই। কাজেই আমাদের কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করতে হবে ত্রিপুরা রাজ্যের জনগণের স্বার্থে। সুতরাং কেন্দ্রের কাছে আমাদের এই দাবী এবং এই সভা থেকে সর্বসম্মত ভাবে পাঠানো দরকার-কেন্দ্রীয় সরকার আগামী দিনে যাতে এটার উপর গুরুত্ব দিয়ে অর্থ বরাদ্দ করেন। এবং তার মাধ্যমে এই রাজ্যের বেকারদের কর্মসংস্থানের ক্ষেত্রে বিকল্প ব্যবস্থা গড়ে তোলা যায় তার মধ্যে দিয়ে এই রাজ্যের শিক্ষিত বেকার এবং অর্দ্ধ শিক্ষিত বেকার যারা রয়েছে তাদের একটা অংশ বিকল্পভাবে বাচার একটা পথ খোঁজে পেতে পারেন। কাজেই সেই দিক থেকে কেন্দ্রীয় সরকার এটার প্রতি অগ্রণী হন সেজন্য মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয় কর্তৃক উত্থাপিত এই প্রস্তাবটিকে সমর্থন করছি। এবং এই প্রস্তাবটি যাতে এই হাউসে সর্ব সম্মতিক্রমে পাশ হয় সে অনুরোধ রেখে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীপান্নালাল ঘোষ।

শ্রীপান্নালাল ঘোষ :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয় এই হাউসের সামনে যে বেসরকারী প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সম্পূর্ণরূপে সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই।

আজকে স্বাধীনতার ৫০ বৎসর পরে এই উত্তর পূর্বাঞ্চলের যেভাবে উন্নতি হওয়ার কথা ছিল প্রাকৃতিক সম্পদকে ব্যবহার করার কথা ছিল এবং বিভিন্ন ভাবে এখানকার দারিদ্র সীমার নীচে বসবাসকারী লোকদের জীবনযাত্রার মান উন্নয়নের জন্য কার্য্যসূচী নেওয়ার কথা ছিল—বিগত পাঁচটা পরিকল্পনার মধ্যে দিয়ে উত্তর পূর্বাঞ্চলের উন্নতি করার কথা ছিল সেটা করা হয়নি। তখনকার সময় ভারতবর্ষে পশ্চিম উত্তর এবং উত্তর পূবাঞ্চল হিসেবে ভাগ হয়ে গিয়েছিল। ফলে উত্তর পশ্চিমাঞ্চলের যেভাবে উন্নতি হয়েছে সেভাবে উত্তর পূর্বাঞ্চলের

উন্নতি হয়নি। সেই দিক থেকে স্বাভাবিক ভাবেই এই অঞ্চলের মানুষের মনে বিরাট ক্ষোভ সৃষ্টি হয়েছে। দীর্ঘদিন ধরে সেই ক্ষোভকে প্রশমিত করার জন্য কোন ব্যবস্থা না নেওয়ার ফলে আজকে এই অঞ্চলে বিভিন্ন সমস্যা এসে দেখা দিয়েছে এবং আমরা তার ফল ভোগ করছি। এই ৫০ বছরের উপরে বিভিন্ন স্তরে অল্প কিছু সময় বাদ দিলে সরকারের ক্ষমতায় ছিল এই কংগ্রেস দল। কিন্তু এই দীর্ঘ ৫০ বছরের মধ্যে তাদের এমন কোন পরিকল্পনা ছিলনা যাতে এই জিনিসগুলি ঠিক ঠিক ভাবে রূপায়িত হয়। আমরা এখন যে জায়গায় রয়েছি ত্রিপুরার রাজধানী আগরতলায় সেখানে এখনো পর্য্যন্ত রেল লাইন আসেনি। দীর্ঘদিন ধরে এই এলাকার কথা চিন্তা করে এটাকে গুরুত্ব দিয়ে রেল যোগাযোগ ব্যবস্থা করার জন্য ত্রিপুরার সাধারণ মানুষ বার বার দাবী করে আসছেন। আজকে এই রাজ্যের উন্নতির স্বার্থে, শিল্পের স্বার্থে, এখানকার সমস্ত জিনিষপত্র – কি খাদ্য, কি কৃষি উৎপাদনের জন্য সার, বীজ ইত্যাদির জন্য আমাদের বাইরের উপর নির্ভরশীল থাকতে হয়। এখানে এই আসাম আগরতলা রোড ছাড়া আর অন্য কোন ভাবে এই সমস্ত জিনিসপত্র আনার কোন সুযোগই নাই। সে অবস্থায় এই রাজ্যে আজকে রেল আনা দরকার। কিন্তু কেন্দ্রীয় সরকারের কাছে বারবার সে কথাটা বলা সত্বেও তারা সেটা শুনেননি। কিন্তু এখন একটু আশার কথা যে নতুন সরকার কেন্দ্রে আসার ফলে তারা এই অঞ্চলে রেল লাইন আনার জন্য চিন্তাভাবনা করেছেন এবং তাদের বাজেটে আগরতলা পর্য্যন্ত রেল লাইন আনার জন্য কিছু অর্থও ধরেছেন এবং আগরতলায় তার শিলান্যাসও করেছেন নতুন সরকারের প্রধান মন্ত্রী এবং নবম পরিকল্পনায় আগরতলা পর্য্যন্ত রেল লাইন আনার জন্য ব্যবস্থা নেওয়া হবে বলেছেন এই অবস্থার মধ্যে দিয়ে আমরা আশা করতে পারি যে এখানকার শিল্প কারখানা গড়ে তোলার দরকার আছে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য, আপনি রিসেসের পরে বলবেন। এই সভা আজ বিকাল ২.০০ টা পর্য্যন্ত মূলতবী রইলো।

## AFTER RECESS— AT 2. P.M.

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীপান্নালাল ঘোষ।

**শ্রীপান্নালাল ঘোষ :—** মিঃ স্পীকার স্যার, নবম পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় বিভিন্ন উন্নয়ন-মূলক কর্মসূচী রয়েছে এবং এর মধ্যে রয়েছে কুমারঘাট থেকে আগরতলা পর্য্যন্ত রেল লাইন সম্প্রসারণ। আগরতলা পর্যন্ত রেল লাইন সম্প্রসারণ করা হবে বলে ইতিমধ্যেই ঘোষণা হয়ে গিয়েছে এবং চলতি অর্থ বছরে অর্থ সংস্থানও করা হয়েছে। যোগাযোগহীন কোন জায়গাতেই শিল্প বিকাশ সম্ভব নয়। কিন্তু আগরতলা পর্য্যন্ত রেল সম্প্রসারণের ঘোষণা দেওয়া হয়েছে সেটা আমাদের রাজ্যের শিল্প বিকাশের একটি ধাপ হয়ত পার হওয়া সম্ভব হবে। পাশাপাশি আরও এমন কিছু উদ্যোগ নিতে হবে যাতে করে উত্তর পূর্বাঞ্চল তথা আমাদের রাজ্যের প্রকৃত কতটুকু সম্পদ রয়েছে বা মাটির

নীচে কি পরিমাণ সম্পদ রয়েছে সেটা ভাল করে পুনরায় পরীক্ষা-নিরীক্ষা করার জন্য জিওলজিক্যাল সার্ভে অব্ ইণ্ডিয়াকে বলা যেতে পারে। আমার মনে হয় রাজ্যে খনিজ সম্পদের অফুরন্ত ভাণ্ডার রয়েছে এবং যার সঠিক ব্যবহার বিগত ৫০টি বছর ধরে কেন্দ্রের ক্ষমতাসীন সরকারকে বলেও করানো সম্ভব হয় নাই। এটা খুবই অনুতাপের বিষয় যে রাজ্যে অফুরন্ত শিল্প বিকাশের সম্ভাবনা রয়েছে এবং বেকার সমস্যার সমাধানও অনেকাংশে করা সম্ভবপর সেটা বুঝেও পূর্বতন কেন্দ্রীয় সরকার এদিকে বিন্দু মাত্রও অগ্রসর হননি। কাজেই প্রয়োজন রাজ্যের সম্পদকে সঠিক ভাবে ব্যবহারের জন্য শিল্প বিকাশের প্রয়োজন। তবে এখন দেখা যাচ্ছে বর্তমান কেন্দ্রীয় সরকার উত্তর-পূর্বাঞ্চল নিয়ে কিছুটা ভাবতে শুরু করেছেন। ইতিমধ্যেই তারা একটি প্যাকেজ ঘোষণা দিয়েছেন এই অঞ্চলের জন্য।

আজকে মাননীয় বিধায়ক পবিত্রবাবু যে প্রস্তাবটি এখানে উপস্থাপন করেছেন সেটা খুবই প্রশংসনীয়। উনি ঠিকই বলেছেন ত্রিপুরার শিক্ষিত ও অর্ধশিক্ষিত সকল বেকারেরা কর্মসংস্থানের জন্য রাজ্যে শিল্পায়নের পরিকাঠামো গড়ে তুলতে হবে। এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে সাহায্য করতেই হবে। এই সমস্যার সমাধান কোন অবস্থাতেই শুধু মাত্র সরকারী চাকুরী দিয়ে হবে না। শিল্প স্থাপনের মাধ্যমে বেকারদের কর্মসংস্থান করতে হবে। সরকারের বিভিন্ন দপ্তরে কত পদ খালি রয়েছে? অথচ রাজ্যের লক্ষাধিক বেকারের কর্ম সংস্থান কি এতে সম্ভব? মোটেই নয়। কাজেই কেন্দ্রীয় সরকারকেও বিষয়টি গভীরভাবে ভাবতে হবে এবং রাজ্যের শিল্পায়নের বিকাশ ঘটাতে প্রয়োজনীয় পরিকাঠামো গঠন করতে কেন্দ্রীয় সরকারকেই এগিয়ে আসতে হবে। এছাড়া বিকল্প কোন পথ নেই। এই দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে নিতেই হবে। রাজ্যের ইঞ্জিনীয়ার থেকে শুরু করে সাধারণ বেকাররা এতে কর্মসংস্থানের সুযোগ পাবে। এখানে মিথাইল ও সারের কারখানা অবশ্যই তৈরী করা যেতে পারে। রাজ্যে পরিবহন যোগাযোগের অপ্রতুলতার জন্য সার নিয়মিত পাওয়া যাচ্ছে না এবং এর ফলে রাজ্যের কৃষকরা মার খাচ্ছে প্রচণ্ডভাবে। সেটা লাঘব হবে যদি আমাদের রাজ্যের মধ্যেই একটি সার শিল্প কারখানা তৈরী করা হয়। একদিকে যেমন বেকারদের কর্ম সংস্থানের সুযোগ হবে তেমনি রাজ্যের কৃষক ভাইরাও উপকৃত হবেন ও রাজ্যে ফলনও বৃদ্ধি পাবে। কাজেই এখানে একটি সার শিল্প কারখানা গড়া অত্যন্ত জরুরী। আমরা জানি যে রেল আসলে শিল্পও হবে। পাশাপাশি বেকার সমস্যার কিছুটা সামাধানও হবে। গত ৫০টি বছর ধরে কেন্দ্রীয় সরকারকে এই একটি জিনিসই বুঝানো গেল না। আজকের বেকার সমস্যা কেন্দ্রীয় সরকার-এর উত্তর পূর্বাঞ্চলের বৈষম্যের ফল। কারণ তারা জানে যে ত্রিপুরা একটি পিছিয়ে পরা রাজ্য। এই রাজ্যে শিল্প বিকাশ না হলে আগামী দিনে ভয়াবহ বেকার সমস্যা দেখা দেবে? এই রাজ্যে বনজ সম্পদ রয়েছে। রয়েছে বাঁশ। এইবাঁশ দিয়ে ভাল শিল্প এখানে গড়ে

তোলা যেতে পারে। এটা কেন কেন্দ্রীয় সরকার করছেন না?

তাহলে আজকে সেটা সুপ্রীম কোর্টের বাধা থাকবে না। আমাদের এখানেও বিরাট বাহিনী কাজে লাগাতে পারে। এই ধরণের আমাদের এখানকার অবস্থা অনুযায়ী শিল্প তৈরী করে সেগুলি বাজার জাত করার ক্ষেত্রে আজকে রাস্তাঘাট দরকার, উন্নত যোগাযোগ ব্যবস্থা দরকার। কমপিটিশনের সঙ্গে আজকে পাল্লা দিতে গিয়ে আমাদের উন্নত করে তাদেরকে সেখানে সুযোগ সৃষ্টি করা। এখানে দেখা যাচ্ছে বিভিন্ন সময় নানা পরিকল্পনা নেওয়া হচ্ছে কিন্তু পরিকল্পনা বাস্তবায়িত হচ্ছে না, দীর্ঘদিন পড়ে আছে। এখানে আমরা দেখলাম যে প্রশ্ন-উত্তর-এর মাধ্যমে যে একটা প্রোজেক্ট সিমেন্ট কারখানা করবার জন্য যে আজকে বৈদেশিক মুদ্রা দরকার হয় সেই ভাবে কেন্দ্রীয় সরকার সহযোগীতা না করার ফলে দীর্ঘদিন আগে যে জায়গায় তৈরী হওয়ার ছিল সেটা তৈরী হচ্ছে না, সেটা পড়ে আছে। আগে এই ধরণের বেসরকারী উদ্যোগ যারা নিতে চাইছিল তাদের সেই উদ্যোগগুলি ঠিক মত হচ্ছিল না। সেগুলি ঠিকমত ব্যবহার না করার ফলে শিল্প দপ্তরের সহযোগিতা না থাকার ফলে আজকে সেখানে বেসরকারী উদ্যোগ আসতে পারছে না। আজকে এখন সেই সুযোগ কিছুটা সম্প্রসারিত হওয়ার ফলেও আজকে সেখানে যদি এই বেকার বাহিনীর কথা চিন্তা করে এবং আমাদের এই যে প্রাকৃতিক সম্পদ আছে সেগুলিকে যথার্থভাবে ডিল করার, ফলে সেগুলি ব্যবহার করার ফলে এক দিকে এই যে বেকার বাহিনী আরও এক বছর সামনে বা আরও সামনের দিকে যে বিরাট অবস্থা দাঁড়াবে তার কথা চিন্তা করেও আজকে এই জায়গায় পরিকল্পনা নেওয়া দরকার, এতদিন সেটা হয়নি। আজকে অনেক জায়গায় কতগুলি আমাদের সেই অবস্থা রয়েছে সেই জায়গায় যদি আমরা এখন থেকে ভাবনা চিন্তা না করি, উদ্যোগ যদি গ্রহণ না করি, তাহলে সামনের দিকে আরও বিরাট আকার ধারণ করবে। ভবিষ্যতের কথা চিন্তা করে আজকে ত্রিপুরার উন্নয়নের চিন্তা করে, ত্রিপুরার বেকার সমস্যা সমাধানের ক্ষেত্রে আজকে যে সহযোগিতা এবং যে স্কোপ আমাদের আছে, শুধু এইদিক থেকে আমাদের কি রেভিনিউ আর্ন করার ক্ষেত্রে হউক, বেকারদের চাকুরীর ক্ষেত্রে হউক, আমাদের সম্পদ ব্যবহারের ক্ষেত্রে হউক, আমরা ইলেকট্রিসিটি, আজকে বিদ্যুৎ ব্যবহারে দেখা যাচ্ছে, যে পরিমাণ গ্যাস ব্যবহার করে যে থার্মো ইলেকট্রিসিটি তৈরী করা হচ্ছে, সেখানে আরও সুযোগ করে গ্রামে গ্রামে বিদ্যুৎ দেওয়া হচ্ছে কিন্তু যত পরিমাণ বিদ্যুৎ দরকার সেটা এখনও আমাদের তৈরী করা সম্ভব হয়নি। সেই দিক থেকে আজকে সেই সমস্ত গ্রামে বিদ্যুৎ না গেলে আজকে সেচের যে ডিপ টিউবওয়েল আছে সেগুলি চালু হবে না। সুতরাং সমস্ত দিক থেকে আজকে ব্যবহারের ভিতর দিয়ে আমাদের প্রত্যেকটা অংশ শুধু বেকার সমস্যার প্রশ্ন নয়, বেকারদের চাকুরীর ব্যবস্থা নিয়ে এটাকে কেন্দ্র করে আজকে কৃষি ব্যবস্থার উন্নতি হতে পারে। সার ফ্যাক্টরী হলে আজকে সেই কৃষকদের

সাবের ব্যবস্থাবও সমস্যার সমাধান হতে পারে। আজকে এই সমস্ত কিছুর মধ্যেই বনজ সম্পদ আমরা কোথায় নেব? এখন দেখা যান বাংলাদেশে চলে যাচ্ছে। সেই সমস্তগুলি এখানে যদি ব্যবহার করার ব্যবস্থা না থাকে তাহলে স্বাভাবিক ভাবে একটা মিডলম্যান এসে এই সমস্তগুলি করবে। সুতরাং আজকে এখানে দেখা যাচ্ছে বাঁশ শিলচরে যাচ্ছে, আসামের দিকে চলে যাচ্ছে। সেই বাঁশকে ব্যবহার করে এখানে যদি কাগজ কলের ব্যবস্থা করা যায়, কাগজ কলের ব্যবস্থা আমরা দীর্ঘদিন ধরে শুনে আসছি যে কাগজ কল হবে, এত নে বাঁশ ও এত সম্পদ আছে অথচ এখানে কাগজ কল হচ্ছে না। সুতরাং এই যে দীর্ঘদিন ধরে এই সমস্ত জিনিষ পড়ে আছে সেগুলিকে সঠিক ভাবে ব্যবহার না করার ফলে আজকে আমরা দেখছি ক্ষোভ বিক্ষোভ বাড়তে বাড়তে একটা জায়গায় যায়, যখন আজকে এটাকে বিচ্ছিন্নতাবাদের দিকে নিয়ে যাচ্ছে। এই করে আজকে দেখা যাচ্ছে ৪০-৫০ বছরের অনুসৃত নীতির ফলে এই যে যাকে যতটা গুরুত্ব দেওয়া যেখানে যে জিনিষ দ্রুত হচ্ছে না মানুষের মধ্যে যে ক্ষোভ হয় সেখান থেকে আজকে আন্তর্জাতিক যারা সাম্রাজ্যবাদী শক্তি, আজকে সেই সমস্ত শক্তি চেষ্টা করছে আমাদের সংহতিকে ধংস করার জন্য। সুতরাং আজকে আমাদের সংহতির কথা যদি ধরি, ঐক্য সংহতির কথাও যদি ধরি তাহলে আজকে আমাদের এই ধরণের পরিকাঠামো গড়ে এখানে শিল্প স্থাপন করে আমাদের ত্রিপুরার উন্নয়নের জন্য ত্রিপুরার বেকারদের জন্য ত্রিপুরার সামগ্রিক উন্নতির জন্য। সুতরাং সেই দিক থেকে আজকে যে প্রস্তাব মাননীয় সদস্য এখানে এনেছেন এটা সর্বসম্মত ভাবে গ্রহণ করে আজকে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো দরকার। যেগুলি এই সময়ের মধ্যে আছে সময় মত সেগুলিকে টাকা বরাদ্দ করে সেগুলির কাজ করে যেমন ড্রিলিং, তৈল খননের ব্যাপারে আরও বেশী পরিমাণ ড্রিল করে যেখানে তৈল উত্তোলন করা, যাতে আমাদের শুধু ত্রিপুরার রেভিনিউ বাড়বে তা না। ভারতবর্ষের ক্ষেত্রেও এটা বেশ গুরুত্বপূর্ণ। তেলের ব্যাপারে আমাদের আবার কয়েক দিন বাদে তৈলের দাম বাড়বে, বাড়াবার চেষ্টা হচ্ছে। সুতরাং আমরা উৎকণ্ঠিত। সেই তৈলের যে চাহিদা সেই চাহিদাটা পূরণের ক্ষেত্রে ত্রিপুরাও যদি একটা শরিক হতে পারে এটা ভারতবর্ষের ক্ষেত্রে একটা বিশেষ ভাবে গুরুত্বপূর্ণ।

সুতরাং সেই দিক থেকে যে প্রস্তাব এখানে মাননীয় সদস্য এনেছেন এটা সবসম্মত ভাবে গ্রহণ করে যাতে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো যায় যেগুলি এর মধ্যে আছে সময় মত সেগুলিতে টাকা বরাদ্দ করে কাজ শুরু করা এবং যে সমস্ত জিনিস যেমন তেলের ব্যাপারে আরো বেশী পরিমাণে ড্রিল করে যাতে বেশী পরিমাণে তৈল বাহির করা যায় তাতে শুধু ত্রিপুরার ক্ষেত্রে রেভিনিউ বাড়বে তা নয় সারা ভারতবর্ষের মধ্যে রেভিনিউ বাড়বে। আবার কয়দিন পরে তৈলের দাম বাড়বে সেই ব্যাপারে আমরা উৎকণ্ঠিত। ভারতবর্ষে তেলের যে চাহিদা আছে সেই চাহিদা পূরণের ক্ষেত্রে ত্রিপুরাও যাতে এর একটা শরিক হতে পারে সেই দিক থেকে চিন্তা করে এবং এই সমস্যা

সমাধানের একটা পদক্ষেপ নেওয়ার জন্য যে প্রস্তাব এখানে আনা হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

মিঃ স্পীকার :— শ্রীবিন্দুরাম রিয়াং মহোদয়।

শ্রীবিন্দুরাম রিয়াং (কাঞ্চনপুর) :— মাননীয় স্পীকার মহোদয়, এখানে ত্রিপুরা রাজ্যে শিল্প পরিকাঠামো গড়ে তোলার জন্য যে প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করে কিছু বলছি। আমরা দেখেছি যে সারা উত্তর পূর্বাঞ্চলের মানুষ বিশেষ ভাবে বঞ্চিত হচ্ছে। এখানে কোন শিল্প কারখানা গড়ে উঠেনি। আমরা দেখেছি যে কংগ্রেস সরকার এক নাগারে এই রাজ্যে ৩০ বৎসর রাজত্ব করেছিল, ঐ সময়েও এই অঞ্চলে শিল্প কারখানা গড়ে তোলার জন্য কোন উদ্যোগ নেওয়া হয়নি, অবহেলা করা হয়েছে। এর পরেও কেন্দ্রে কয়েকবার কংগ্রেস সরকার ক্ষমতায় এসেছিল কিন্তু সেই কেন্দ্রের কংগ্রেস সরকারও এই অঞ্চলে কোন কারখানা গড়ে তোলার জন্য কোন উদ্যোগ গ্রহণ করেননি। বর্তমানে কেন্দ্রের দেবগৌড়া সরকার উত্তর পূর্বাঞ্চলের জন্য আমাদের ত্রিপুরা সহ যে সমস্ত পদক্ষেপ নিয়েছেন উন্নয়নের জন্য তা আমাদের সহায়ক হবে যদি সেটা সঠিক সময়ে রূপায়ণ করা যায়। আমাদের রাজ্যে যে সম্পদ আছে সেইগুলি যদি সঠিক ভাবে কাজে লাগাতে পারলে রাজ্যের শিক্ষিত এবং অর্ধশিক্ষিত বেকারদের কর্মসংস্থান করা সম্ভব হবে। ত্রিপুরার মাটি খুবই উর্বর। সেই মাটিতে ফসল ফলিয়ে ত্রিপুরার লোকদের চাহিদা মেটানো যাবে এবং অনেক বেকারদের কর্মসংস্থান করা যাবে। পাহাড় অঞ্চলে দেখা যাচ্ছে যে আনারস, কমলালেবু ভাল উৎপাদন হচ্ছে, এইগুলিকে যদি কাজে লাগিয়ে এই রাজ্যে বিভিন্ন শিল্প গড়ে তোলা যায় তা হলে এখানে অনেক বেকারদের কর্মসংস্থানের ব্যবস্থা হবে। ত্রিপুরা রাজ্যের যে পরিকাঠামো সেই পরিকাঠামো দিয়ে সেই বিরাট যে বেকার সমস্যা আছে সেই সমস্যার সমাধান করা সম্ভব নয়। কাজেই আজকে এখানে যে প্রস্তাব আনা হয়েছে শিল্প পরিকাঠামো গড়ে তোলার জন্য সেটা খুবই সময় উপযোগী এবং সেটা খুবই বাস্তব। আমাদের এখানে গ্যাস ভিত্তিক যে পরিকাঠামো এবং এখানে যে রাবার হচ্ছে তাতে সারা ভারতবর্ষে আমরা দেখি যে তাতে কেরালা প্রথম রাবার উৎপাদনে। এর পরেই ত্রিপুরার স্থান। তাবে গুণগত মানে বিচার করলে দেখা যায় যে তাতে ত্রিপুরার স্থান হচ্ছে প্রথম। এবং সেই রাবার সব চেয়ে উৎকৃষ্টতম।

স্যার, আমাদের ত্রিপুরাতে যে রাবার উৎপাদন সেই রাবারকে কাজে লাগিয়ে আমাদের এখানে বেকারদের কর্ম সংস্থান করা যেতে পারে। রাজ্যে যে ভাবে দিনের পর দিন বেকার সমস্যা সৃষ্টি হচ্ছে সেই বেকারদের কর্ম সংস্থানে এই সমস্ত সম্পদগুলিকে কাজে লাগিয়ে আমরা বেকারদের কর্ম সংস্থান করতে পারি। আমরা দেখেছি বিগত ৩০টি বছর কংগ্রেস সরকার এই রাজ্যে থাকার সময় রাজ্যের কোন প্রাকৃকিত সম্পদকে কাজে লাগানো হয় নি। যদি সেই সময় থেকে এই সব পরিকল্পনা হাতে নেওয়া হত তাহলে রাজ্যের বেকার সমস্যা এতটা দেখা দিত না আজকে। কিন্তু আমরা লক্ষ্য করেছি বিগত দ্বিতীয় ও

প্রথম বামফ্রন্ট সরকারের থাকাকালীন প্রাকৃতিক সম্পদকে কাজে লাগানোর জন্য বেশ কিছু পরিকল্পনা হাতে নেওয়া হয়েছিল। এবং সেই সময় বেকারদের কর্ম সংস্থানের ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু বিগত পাঁচ বছর জোট সরকারের আমলে সেই সমস্ত পরিকল্পনাগুলিকে ধূলিস্মাৎ করে ফেলা হয়েছে। এবং বেকারের সংখ্যা যেমন বাড়ছে কর্ম সংস্থানের ব্যবস্থা সংকোচিত হচ্ছে দিনে দিনে। ত্রিপুরাতে যে প্রাকৃতিক সম্পদ আছে তাকে কাজে লাগিয়ে রাজ্যে ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প কারখানা গড়ে তোলা যায়। এবং তাতে যেমন বেকারদের কর্ম সংস্থান হবে রাজ্যের অর্থনৈতিক দিক থেকেও আমরা স্বাবলম্বি হতে পারব। এই সমস্ত দিক চিন্তা করে তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরেই সেই সমস্ত দিকে লক্ষ্য করে ত্রিপুরার প্রাকৃতিক সম্পদকে কাজে লাগিয়ে ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প কারখানা গড়ে তোলার জন্য উদ্যোগ গ্রহণ করেছেন। এবং তার মাধ্যমে রাজ্যের বেকারদের কর্মসংস্থান করার জন্য সরকার পরিকল্পনা নিয়েছেন। আমাদের ত্রিপুরা রাজ্যের মাটির নিচে যে সম্পদ রয়েছে তাকে কাজে লাগানোর ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি। যাহাতে করে যত শীঘ্র সম্ভব খনিজ তৈলগুলিকে কাজে লাগিয়ে আমাদের রাজ্যের বেকার সমস্যা দূর করা যায়। শুধু তাই নয় আমাদের এখানের কাঁচামাল গুলিকে কাজে লাগিয়ে আমাদের রাজ্যের পাশাপাশি যে রাজ্যগুলি আছে তারা শিল্প গড়ে তুলেছে। যেমন বাঁশ-বেতের কাজ। আমাদের এখানের বাঁশ বেতের কাজ শুধু আমাদের দেশে নয় প্রতিবেশী দেশ-গুলিতে ভাল মর্যাদা পাচ্ছে। কাজেই আমাদের প্রাকৃতিক সম্পদগুলিকে কাজে লাগাতে হবে। তাই আমি মাননীয় সদস্যের প্রস্তাবগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য প্রশান্ত দেববর্মা।

শ্রীপ্রশান্ত দেববর্মা :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য পবিত্র কর যে প্রস্তাবটি এখানে এনেছেন পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। এখানে আমি এটাই বলব, আমাদের রাজ্যে শিল্প কারখানায় পিছিয়ে থাকার পিছনে সবচেয়ে বড় কারণ হচ্ছে যোগাযোগ ব্যবস্থা। স্বাধীনতার পঞ্চাশ বছর পরেও আমাদের রাজ্যে যোগাযোগ ব্যবস্থায় যেভাবে পিছিয়ে আছে সেটি আজকে সবচেয়ে উদ্বেগের ব্যাপার। আর এখানে দেখা গেছে আমাদের প্রতিবেশী রাজ্য আমাদের ত্রিপুরা রাজ্যের কাঁচামাল নিয়ে সেখানে শিল্প কারখানা করে মুনাফা করছে। তারা এখান থেকে বাঁশ বেত নিয়ে যাচ্ছে। সেটাকে গাড়ীতে করে বুঝাই করে নিয়ে যাওয়ার পর তাদের রাজ্যে নিয়ে সেটাকে বিভিন্ন রুচি সম্মত কারুকার্য্য করে বাজারজাত করছে। আর আমাদের রাজ্যে সেই সমস্ত প্রাকৃতিক সম্পদ থাকা সত্বেও আজকে দিনের পর দিন বেকারত্ব বাড়ছে। আর আমাদের প্রতিবেশী রাজ্য আসামের শিলচরে পাঁচ গ্রামে বাঁশ বেতের শিল্প কারখানা গড়ে উঠেছে। কিন্তু আমাদের রাজ্যের শিক্ষিত অর্ধ শিক্ষিত বেকার আজকে কর্ম সংস্থানের জন্য কাজের অভাবে শুধু সরকার চাকুরীর উপর নির্ভর করতেহচ্ছে।

কিংবা প্লাই উড কারখানা চালানোর যে যে কাঠের প্রয়োজন তা আমাদের এই ত্রিপুরা রাজ্য থেকেই যায়। ভারতবর্ষের অন্যান্য জায়গায় এই সমস্ত বড় কারখানা যত বড় আছে ঠিক তত বড় করে গড়ে না উঠলেও ছোট ছোট কারখানা যদি হয়, তাহলে আমাদের রাজ্যের বেকারদের চাকুরী পাবার সম্ভাবনা থাকবে। কিন্তু দীর্ঘদিন কংগ্রেস কেন্দ্রে ক্ষমতায় থাকার পরেও এবং রাজ্যেও কংগ্রেস দীর্ঘদিন ক্ষমতায় ছিল তাঁরা রাজ্যের বেকারদের কথা চিন্তা করেন নি। তাঁরা নিজেদের গোছাতেই ব্যস্ত ছিলেন। স্যার, মোট আমলে আমরা দেখছি, ত্রিপুরার উন্নতি কল্পে কোন কিছুই করেন নি যাতে, ত্রিপুরা রাজ্যের শিক্ষিত বেকার এবং অর্ধ শিক্ষিত বেকারদের কাজ হতে পারে। নিজস্ব কিছু লোককে বে-আইনী ভাবে ঢুকিয়ে ত্রিপুরা রাজ্যের অর্থনীতিকে নষ্ট করে ফেলেছেন। এই ভঙ্গুর অর্থনীতিকে সচল করতে আমাদের এই বামফ্রন্ট সরকারের অনেক দিন লেগে গেছে। কংগ্রেস শাসিত নীতির ফলে আজকে শিক্ষিত এবং অর্ধ শিক্ষিত বেকারদের সমস্যার সমাধান করা যাচ্ছে না। যদি ত্রিপুরা রাজ্যে ক্ষুদ্র এবং মাঝারী শিল্প কারখানা গড়ে তোলা যায়, তাহলে ত্রিপুরা রাজ্যে বেকাররা কিছুটা হলেও মুক্তির নিঃশ্বাস নিতে পারবে। তাই আমি এই প্রস্তাবকে সমর্থন করার জন্য সমস্ত সদস্যদের অনুরোধ করব এবং আমিও এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রী শহিদ চৌধুরী।

শ্রীশহিদ চৌধুরী (বক্সনগর) :— মাননীয় স্পীকার স্যার, আজকে এই হাউসে মাননীয় সদস্য পবিত্র কর মহাশয় যে প্রস্তাব উপস্থিত করছেন তাকে আমি পূর্ণ সমর্থন করি। রেলের দাবীতে, শিল্পের দাবীতে এ রাজ্যের মানুষ বহু লড়াই করছে, সংগ্রাম করছে। এমন কি দিল্লীতে গিয়েও এই রাজ্যের ছাত্র-যুবকরা ধর্ণা দিয়েছে রেলের দাবীতে, শিল্পের দাবীতে। এটা সত্য হলেও খুবই দুর্ভাগ্যের কথা, স্বাধীনতার ৫০ বৎসর পরেও ভারতবর্ষের অঙ্গ রাজ্য এই রাজ্যে রেল এবং শিল্পের জন্য আন্দোলন করতে হয়, সংগ্রাম করতে হয়। স্যার, উত্তর-পূর্বাঞ্চল রাজ্যের দিকে লক্ষ্য করলে দেখা যায়, তারাই সব থেকে বঞ্চিত। স্বাধীনতার ৫০ বৎসর পর যুক্তফ্রন্ট সরকারের প্রধান মন্ত্রী এই রাজ্য সফরে এসে ৬১০ কোটি টাকার প্যাকেজের প্রস্তাব রেখেছেন।

আজকে এতেই প্রমাণিত হয় যে দীর্ঘ স্বাধীনতার পর এই উত্তর-পূর্বাঞ্চল কি ভাবে বঞ্চনার শিকার হয়েছে। বিশেষ কর্মসূচী যেখানে ঘোষণা করতে হয় এটাই তার বাস্তব প্রমাণ। যারা এতদিন দিল্লীর মসনদে ছিলেন তারা সেই জাতীয় উদ্যোগ গ্রহন না করার ফলেই আজকে এই উত্তর-পূর্বাঞ্চল বিশেষ সমস্যায় ভুগছে। এর মধ্যে মানুষকে সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্থ করছে ইনসারজেন্সী। আমাদের এই রাজ্যেও আজকে হতাশাগ্রস্থ যুবকরা যারা অস্থিরতা সৃষ্টি করার জন্য অস্ত্র হাতে নিয়েছে এবং তাদেরকে যারা প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে মদত যোগাচ্ছেন, মানুষের জীবন ও সম্পত্তি নিয়ে ছিনিমিনি খেলছেন এটা অন্যতর হলো কর্মসংস্থানের সুযোগ না হওয়ার ফলে। আমাদের এই রাজ্য একটা অনগ্রসর রাজ্য।

এই রাজ্যের অগ্রসরতার জন্য বাস্তব সম্মত কর্মসূচী নেওয়া উচিৎ ছিল। সেই কর্মসূচী গ্রহণ না করার ফলে স্বাভাবিক ভাবে যে ক্ষতি আমাদের হয়ে গেছে, সেই ক্ষতি এই সময়ের মধ্যে পূরণ করা সম্ভব হবে না, যদি না নরম্যাল গতিতে কাজকর্ম চলে। তার জন্য যে প্রস্তাব মাননীয় সদস্য পবিত্রকর মহোদয় এখানে উপস্থিত করেছেন যে শিল্পের পরিকাঠামো গড়ে তোলার জন্য, শিল্পায়নের জন্য দ্রুত গতিতে এই রাজ্যে দ্রুত রেলপথ সম্প্রসারণ করার জন্য, এই কাজগুলি কেন্দ্রীয় সরকার বিশেষ গুরুত্ব দিয়ে যেন দেখেন। তাহলে শিক্ষিত ও অর্ধ শিক্ষিত যে সমস্ত বেকার রয়েছেন তাদের একটা কাজের ব্যবস্থা করা যায় এবং খালি হলেও সমস্যার মুকাবিলা করা সম্ভব হবে। আমি মনে করি, এই রাজ্যের উন্নয়নের স্বার্থে, এই রাজ্যের মানুষের অগ্রগতির লক্ষ্যে বিশেষ গুরুত্ব এই প্রস্তাবে রয়েছে। যারা বিরোধী আসনে আছেন তারা আজকে হাউসে অনুপস্থিত। আজকে সামগ্রিক ভাবে রাজ্যের উন্নয়নের কথা চিন্তা করে একটা সর্বসম্মত প্রস্তাব কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে পাঠানো উচিৎ যাতে এই রাজ্যে দ্রুত শিল্পের পরিকাঠামো গড়ে উঠে। আমাদের রাজ্যে সম্পদের অভাব নেই। মাটির নীচে এবং মাটির উপরে অফুরন্ত সম্পদ আমাদের রয়েছে। এই সম্পদকে কাজে লাগিয়ে বেকার সমস্যার সমাধান করা সম্ভব। কিন্তু এটা অত্যন্ত দুঃখজনক যে যখনই আমরা কেন্দ্রীয় সরকারের নিকট রেলের কথা বলি তখন উনারা বলেন যে যেহেতু শিল্পের পরিকাঠামো নেই তাই রেল দেওয়া যাবে না। যখন শিল্পের কথা বলা হয় তখন বলা হয় রেল নেই শিল্প কি করে হবে? আসলে এগুলি একটা অজুহাত মাত্র। ভারতবর্ষের সব জায়গাতেই যদি রেল লাভজনক ভাবে চলতে পারে, তাহলে এই উত্তর-পূর্বাঞ্চলে বিশেষ করে ত্রিপুরা রাজ্যের রাজধানী আগরতলা পর্যন্ত রেলপথ সম্প্রসারণ না হয় কিছুটা লস হবে। একটা স্বাধীন দেশের একটা অংশ হিসাবে, একটা স্বাধীন দেশের নাগরিক হিসাবে এই ৩০ লক্ষ মানুষের কথা চিন্তা করে যারা এতদিন কেন্দ্রীয় সরকারে ছিলেন তাদের কি উচিৎ ছিল না লাভজনক না হলেও এই রাজ্যটাকে রেলের মানচিত্রে অন্তর্ভুক্ত করা?

এটা অত্যন্ত পরিতাপের বিষয় স্বাধীনতার ৫০ বছর পরও আমাদের এই বিধান সভায় বলতে হয় যে আমরা' "রেল চাই, শিল্প চাই' এবং সারা রাজ্য জনগণকেও এই দাবীতে সোচ্চার হতে হয়। এটা খুব আনন্দের কথা কেন্দ্রে যুক্তফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর আমাদের এই রাজ্যে প্রধান মন্ত্রী এসে রেলের শিলান্যাস করেছেন এবং এই বারের বাজেটে রেলকে অন্তর্ভুক্ত করেছেন আগরতলা পর্য্যন্ত রেলকে সম্প্রসারণ করার জন্য। আমি আশা করি শিল্পায়নের পরিকাঠামো গড়ে তোলার জন্য নির্দিষ্ট সময়ের মধ্যে দ্রুত গতিতে যাতে এগিয়ে যেতে পারে। তাই আমি এই প্রস্তাবকে সমর্থন করছি এবং মাননীয় সকল সদস্যগণ এই প্রস্তাবকে সমর্থন করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয়া সদস্যা শ্রীমতি কাত্তিককন্যা দেববর্মা।

**শ্রীমতি কাত্তিককন্যা দেববর্মা :—** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয়

যে প্রস্তাব এই বিধানসভায় আজকে উপস্থিত করেছেন এটা অত্যন্ত মূল্যবান এবং সময়োচিত প্রস্তাব তাই এই প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে এই প্রস্তাবের উপর ককবরক্ ভাষায় আমার বক্তব্য রাখছি।

--: ককবরক :—

মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহাশয় অ বিনাধসভাঅ যে প্রস্তাব নারীগখা অ প্রস্তাবন আং সম্পূর্ণ সমর্থন খলাই আনি বক্তব্য নারীগজ।

উত্তর-পূর্বাঞ্চল সহ ত্রিপুরা রাজ্যনি জনগণনিবাগাই কেন্দ্রীয় সরকারনি থানি দৃষ্টি আকর্ষণখলাইনানি নাইঅ। স্বাধীনতা নি পর ত্রিপুরা রাজ্য সহ উত্তর পূর্বাঞ্চলনি বাগাই কেন্দ্রীয় সরকার সঠিকভাবে কোন দিন দৃষ্টি আকর্ষণ খলাই-জাগলিয়া। বরকন চাকীআই মীথাংনানি অন্যান্য রাজ্যনি তুলনায়, অন্যান্য রাজ্যনি বরকনই ইয়াপিরি বাগসাখাই হিমনানি বাগাই স্বাধীনতা পরে তাবুক পর্য্যন্ত সাহায্য সহয়তা মানবাথো। ভারতবর্ষ স্বাধীন অংমানি ৫০ বৎসর অংখাতাবুক পর্য্যন্ত আবনি উদ্যোগ নাজাগয়াখো হিনই মন, চিনি এই ত্রিপুরা রাজ্যনি ক্ষেত্রে বিশেষথাই ভারতবর্ষ স্বাধীন অংমানি ৫০ বৎসর পরের ত্রিপুরা রাজ্যঅ রেলগাড়ী কীচাপদা কসম তাবুক পর্য্যন্ত মুগয়াখো। ত্রিপুরা রাজ্যঅ হ সাকাঅ আসীগ সম্পদ হা তলাঅর আসীগণ সম্পদ তংমানি পরের এই ত্রিপুরা রাজ্যনি বরক শতকরা ৮০ শতাংশ দারিদ্র্য সীমার নীচে বসবাস খলাই তংখ। বরকনি খাংনানি লামা কর্মসংস্থাননি লাগনি বাগাই এমন কোনো সুব্যবস্থা কীবাই। কিন্তু আং সানানি নাইঅ অজাগাঅনে, চিনি ত্রিপুরা রাজ্যঅ আং খাসিমানি পর থেইকান মুগমানি যে ও. এন. জি. সি. ত্রিপুরানি বড়মুড়া পাহাড়অ গ্যাসনি খনি কাইসা মানজাগখা। তাবুকব সানানি থাংকাখে ৩০ বৎসরনি কাছাকাছি অংগাংকা তাবুক পর্য্যন্ত এই খনিনি ড্রিলিং বীসীগ জরাতাই অংখা, এই ত্রিপুরা রাজ্যনি হা তলানি গ্যাসন তিসানানি বাগাই কেন্দ্রীয় সরকার বীসীগ জরাতাই উদ্যোগ নাজাগখা এমন কোনো চীং সাইমানয়াখো এই গ্যাস কি ত্রিপুরা রাজ্যনি বরকদা মাননাই না ত্রিপুরা রাজ্যনি বাইরেনি বরকদা এই সুযোগ সুবিধা মাননাই। অমনি কোনো এমন একটা কেন্দ্রীয় সরকার ত্রিপুরা রাজ্যনি জনগণন ফুনুগাই মানয়াখো। আর তাতকইসা কক্ আং সানানি নাইঅ, ত্রিপুরা রাজ্যঅ এমন অনেক সম্পদ তংঅ যেমন সন, ওয়া, তাই তুগনি মাইান নাড়া অমরগবাই কাগজ তৈরী অংমানঅ। একটা কাগজ কল আচুগরীআই মানখা-মো। মানখাখে ত্রিপুরা রাজ্যনি ৩০ লক্ষ বরক্ উপকৃত অংখামো। অনেক বেকার কর্মসংস্থান মানখামো। এছাড়া চীং রেডিও দূরদর্শনঅ খনাঅ যে ভারতবর্ষনি মধ্যে ত্রিপুরা রাজ্যনি রাবার উন্নত মাননি হিনাই। অ রাবারবাই নিত্য-প্রয়োজনীয় জিনিষ যেমন রিকসা, সাইকেল, তাই গাড়িনি টায়ার থেকে আরম্ভ খাই অনেক কিছু তৈরী অংঅ। অমতাইহাই যদিন ত্রিপুরাঅ কারখানা তংখাখে শিক্ষিত যুবক বা অর্ধশিক্ষিত যুবকরগনি কর্মসংস্থাননি একটা ব্যবস্থা অংখামো। চীং সাইমানঅ অ গ্যাস বা রাবার সিমিয়া, ত্রিপুরা রাজ্যনি, আনারস বীতাই থাইপুং তাই কমলানি কক্ ভারতবর্ষঅ বিখ্যাত। সৌদি আরবঅ পর্যান্ত ত্রিপুরানি থাইপুংনি কক্ পত্র-পত্রিকাঅ সাপগাই রীইরীঅ। অম একটা সম্পদ ত্রিপুরা

রাজ্যনি। ভারতবর্ষ ৫০ বৎসর স্বাধীন অংগাইবা ভাগখাইনানি। প্রত্যেক লোকসভা নির্বাচননি সীকাং চৌং মুগঅ ভারতবর্ষনি পিছিয়ে পড়া জাতিগোষ্ঠীনি বা পিছিয়ে পড়া উপজাতিরগনি কক্ সাঅাই নির্বাচনঅ জিতিঅাই ফাইঅ। শেষ পর্য্যন্ত সেই কেন্দ্রীয় সরকার পিছিয়ে পড়া জাতি গোষ্ঠী তাই উপজাতিরগনি বাগাই কিছু ব খাইয়া। অমতাই খাইনাই যাব যেমনে বরগ ৫টা বৎসর সরকার চালগাই থাংঅ। তাইকাইসা কক্ আং অজাগাঅ সানানি নাইঅ, শুধু অব সিমিয়া চিনি অ ত্রিপুরা রাজ্যঅ। তেব সম্পদ তংঅ যে চৌং সাইমানঅ। যদিফান গোটা ত্রিপুরা রাজ্যনি বরক সরাসরি সাইমানয়া। উত্তর ত্রিপুরা জেলাঅ ধর্মনগরনি ইন্দিরাই হিনাই কাইসা পাহাড়অ তাবুকব কয়লানি খনি কাইসা তংঅ। আবন অন্ধ্রপ্রদেশনি বরক ফাইয়া পরীক্ষা-নিরীক্ষা খাইনানি বাগাই তালাং থাংখা। চৌং সাইমানয় এই যে কয়লা অ কয়লাবাই আঠার পদ মানাই আংর্জ, শিল্প আংঅ। এই পদরগবাই চিনি অর শিল্প অংখাখাই, কারখানা আংখাখাই তিনি ত্রিপুরা রাজ্যনি অনেক বেকারনি সমস্যা সমাধান অংখামো। কেন্দ্রীয় সরকার কাহামখে সাইমান ভারত স্বাধীননি পরে বামফ্রন্ট সরকারনি অবস্থা বমতাই আংগাই তং। একদিকে ত্রিপুরা রাজ্যনি উপজাতি অংশনি বরক শিক্ষাদিকে অনেক পিছিয়ে পড়া। এই যে পিছিয়ে পড়া অর্ধশিক্ষিত বরগ সরকারী ফোর্থক্লাস চাকরী বরগ মানয়া। বরগ সাধারণত: দিনমজুর, ক্ষেতমজুর বা ক্লাসফোর বা মাষ্টাররুলঅ সামুং তাংনানি বাগাইন মানঅ। অজাগাঅ এই যে কর্মসংস্থান-রগনি ব্যবস্থা আংখাখে কারখানারগ বদিন অজাগাঅ আংখাখে ত্রিপুরা রাজ্যনি বরক থাংনানি অনেক লামা আংখাগো। আর তাইকাইসা কক্ সানানি নাইঅ যেমন লানানি কক্। ত্রিপুরা রাজ্যঅ রেলনি সম্প্রসারণনি বাগাই পলিটিক্যাল যে গণসংগঠণ তংমানি যেমন ছাত্র সংগঠণ, যুব সংগঠণ এমনকি নারী সংগঠণ পর্য্যন্ত দিল্লী থাংগাই ডেপুটেশান রিঅাই ফাইখা। তাবুকব ত্রিপুরা রাজ্যঅ রেল সম্প্রসারণনি বাগাই কোনো ব্যবস্থা আংয়াখো। একাদশ লোকসভা নির্বাচননি পরে দ্বাদশ প্রধান মন্ত্রীনি খুগসে চৌং খানাঅ যে নিঃশ্চযই ত্রিপুরা রাজ্যনি আগরতলা পর্য্যন্ত রেল সম্প্রসারণ খাইজাগনাই। চৌং নাইঅ যে, এই আসাম—আগরতলা রোডন আগরতলা পর্য্যন্ত বাঁধাকরিয়অইনাই স ক্রুম পর্য্যন্ত জাতীয় সড়ক হিসাবে চিহ্নিত খাইনানি বাগাই অমতাই একটা উদ্যোগ নাখা চানখে খুব কাহাম অংনাই হিনাই আং আশা খাইঅ। আর এছাড়াব ভারতবর্ষনি লগি লগিঅ বাংলাদেশনি সাকাতাই ট্রানজিট রুট চালু আংখাখে তুই লামাবাইব যোগাযোগনি ক্ষেত্রেব অনেক সুবিধা তংঅ। আন্তর্জাতিক ক্ষেত্রে মাল আমদানি—রপ্তানি তংখাখে বরকবাই চিনি যোগ যোগ তংখাখে মুগাই সিঅাই চেতনা, জ্ঞানবারিখামো। চিনি ত্রিপুরা রাজ্যনি বরক অনেক সচেতন আংখামো হিনাই আং আশা খাইঅ। আং তাই কাইসা কক্ সানানি নাইঅ যে তিনি অব এত সুন্দর কাইসা প্রস্তাব নারীগমানি দিনঅ খুব দুঃখনি বিষয় যে বিরোধী ব্যাঞ্চনি মাননীয় সদস্যরগ আং মুগখা ৫ বৎসর কাছাকাছি আংখাংখা বয়স একটা দিনফান বিধানসভানি অধিবেশনঅ সুষ্ঠুভাবে বরগ সংখ্যাগুরু দলরগনি লগি সহযোগিতা খাইমানয়া। এম একটা দুঃখজনক ব্যাপার। বরগব তংখাখে খুব হামখামো। আর বরগ কুরাইনি বাগাই দুঃখিত। বরগ কুরাইফান

সার, মাননীয় সদস্যরগ উপস্থিত তংনাই বরক তা প্রস্তাবন সমর্থন খাইযানী। আগামী দিনঅ ত্রিপুরা রাজ্যনি কর্মসংস্থাননি বাগাই চিনি যেটা জরুরী দরকার অবন যাগন সমর্থন ফানগখাং ছিনাই আশা নাবগাই আনি কক্ অরন মীখাকথা। যতনন ধন্যবাদ।

**—ঃ বঙ্গানুবাদ ঃ—**

মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রী পবিত্র কর মহাশয় এই বিধান সভায় যে প্রস্তাব রেখেছেন আমি এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি।

উত্তর-পূর্বাঞ্চল সহ ত্রিপুরা রাজ্যের জনগণের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্বাধীনতার পর থেকে ত্রিপুরা রাজ্য সহ উত্তর পূর্বাঞ্চলের জন্য কেন্দ্রীয় সরকার সঠিক ভাবে কোন দিনও দৃষ্টি দেয় নি। তাদের বাঁচার এবং কর্মসংস্থানের থেকে শুরু করে অন্যান্য রাজ্যের সঙ্গে এই রাজ্যের জনগণ তাল মিলিয়ে চলার ক্ষেত্রে স্বাধীনতার পর থেকে আজ পর্য্যন্ত কোন সাহায্য সহায়তা দেওয়া হয় নি। ভারতবর্ষ স্বাধীনতার ৫০ (পঞ্চাশ) বৎসর পরও এখন পর্য্যন্ত তার কোন উদ্যোগ লক্ষ্য করা যায় নি। আমাদের এই ত্রিপুরা রাজ্যের জনগণ রেল কি রকম, তার রং কেমন তা এখনো দেখতে পায়নি। আমাদের এই রাজ্যের মাটির উপরে ও নীচে এত প্রাকৃতিক সম্পদ থাকা সত্ত্বেও প্রায় ৮০ শতাংশ লোক এখনো দারিদ্র সীমার নীচে বসবাস করছে। তাদের বাঁচার জন্য কর্মসংস্থানের এমন কোন সুব্যবস্থা নেই। আমি বলতে চাই যে, দীর্ঘদিন ধরেই আমাদের বড়মুড়ায় গ্যাসের খনি পাওয়া গেছে। প্রায় ৩০ (ত্রিশ) বৎসর কাছাকাছি হয়েছে। এখন পর্যন্ত তার কোন ড্রিলিং কতটুকু অগ্রসর হয়েছে, গ্যাস তোলার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কতটুকু উদ্যোগ নিয়েছে তার কোন তথ্য আমরা বলতে পারছিনা। এই গ্যাসের রান্নার সুযোগ সুবিধা কি ত্রিপুরা রাজ্যের জনগণ পাবে, নাকি ত্রিপুরা রাজ্যের বাইরের কেউ সেই সুযোগ সুবিধা পাবে? এই সম্বন্ধে কেন্দ্রীয় সরকার সুনির্দিষ্ট ভাবে কোন কিছু দেখাতে পারেনি। ত্রিপুরা রাজ্যে এমন অনেক সম্পদ আছে যেমন ছন, বাঁশ আর জুম ধানের নাড়া। এইগুলি দিয়ে কাগজ তৈরী হতে পারে। কাগজ কল হলে পরে ত্রিপুরা রাজ্যের ৩০ লক্ষ মানুষ উপকৃত হতো। অনেক বেকারের কর্মসংস্থানের সুযোগ হতো। এছাড়াও আমরা রেডিও এবং দূরদর্শনের খবরের মাধ্যমে জানতে পারি যে, ত্রিপুরা রাজ্যের রাবার নাকি খুব উন্নতমানের। এই রাবার দিয়ে নিত্য প্রয়োজনীয় জিনিষ যেমন—রিক্সা, সাইকেল এবং গাড়ীর টায়ার অনেক কিছু তৈরী হয়। এই সব উপকরণের যদি ত্রিপুরা রাজ্যে কলকারখানা থাকতো তাহলে এই রাজ্যের অনেক শিক্ষিত অর্ধশিক্ষিত যুবক যুবতী তাদের কর্মসংস্থানের সুযোগ পেত। আমরা জানি শুধু এই গ্যাস, রাবার নয় আরও আছে। যেমন ত্রিপুরা রাজ্যের আনারস ও কমলার জুস্ এবং কাঁঠাল ভারতবর্ষে খুবই বিখ্যাত। সৌদি আরব পর্যন্ত ত্রিপুরার আনারস, কাঁঠালের সুনাম পত্র পত্রিকায় দেখেছি। এগুলিও ত্রিপুরা রাজ্যের সম্পদ। স্বাধীনতার ৫০ বৎসর সুবর্ণ জয়ন্তী পালন করেই কি হবে? প্রত্যেক লোকসভা নির্বাচনের আগে আমরা লক্ষ্য করেছি যে, ভারতবর্ষের পিছিয়ে পড়া জাতি গোষ্ঠী বা পিছিয়ে পড়া উপজাতিদের কথা

বলেই লোকসভায় নির্বাচিত হয়ে আসেন। কিন্তু নির্বাচনের পর দেখা যায় সরকার তাদের জন্য কিছুই করেন না। এইভাবে তারা যার যেমনে ৫ টা বৎসর সরকার চালিয়ে যান।

আর একটা কথা এখানে বলতে চাই যে, আমাদের ত্রিপুরা রাজ্যে আরো সম্পদ আছে কিন্তু এই রাজ্যের জনগণ হয়ত সরাসরি তা জানেন না। উত্তর ত্রিপুরা জেলার ধর্মনগরের ইন্দিরাই নামে এক পাহাড়ে কয়লার একটি খনি আছে। এই কয়লাকে অন্ধ্রপ্রদেশের কয়লার বিশেষজ্ঞরা পরীক্ষা নিরীক্ষার জন্য কয়লা নিয়ে গেছেন। আমরা জানি এইসব কয়লা আঠারো রকমের কাজে ব্যবহার করা যায়। শিল্প কারখানা গড়ে উঠলে অনেক বেকার সমস্যার সমাধান হতো। স্বাধীনতার পর থেকে কেন্দ্রীয় সরকার ভাল করেই জানেন যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে কি প্রতিকূল অবস্থার মধ্যে থেকে কাজকর্ম করতে হচ্ছে। একদিকে যেমন উপজাতি অংশের জনগণ শিক্ষায় দীক্ষায় পিছিয়ে রয়েছেন। এই যে পিছিয়ে পড়া অর্ধশিক্ষিত উপজাতি যারা আছেন তারা সরকারী ফার্স্টক্লাস চাকুরী থেকে বঞ্চিত হয়েছেন। তাদের শিক্ষাগত যোগ্যতা হলো সাধারণত দিন মজুর, ক্ষেতমজুর, ক্লাসফোর বা মাস্টার রোলের। কিন্তু এখানে কর্মসংস্থানের কোন সুযোগ নেই। এখানে যদি কলকারখানা থাকত তাহলে কর্মসংস্থানের ব্যবস্থা থাকত এবং ত্রিপুরা রাজ্যের জনসাধারণ বাঁচার একটা পথ খুঁজে পেত।

আর একটা কথা বলতে চাই যোগাযোগের ব্যাপারে। ত্রিপুরা রাজ্যের রেল সম্প্রসারণের জন্য পলিটিক্যাল গণসংগঠণ যেমন ছাত্র সংগঠণ যুব সংগঠন এমনকি নারী সংগঠন পর্যন্ত দিল্লীতে গিয়ে ডেপুটেশন দিয়েছিল। কিন্তু ত্রিপুরা রাজ্যে রেল সম্প্রসারণের জন্য কোন উদ্যোগ নেওয়া হয় নি। একাদশ লোকসভা নির্বাচনের পর দ্বাদশ প্রধান মন্ত্রীর মুখে আমরা শুনেছি যে নিঃশ্চই ত্রিপুরা রাজ্যে আগরতলা পর্যন্ত রেল সম্প্রসারণ করা হবে। আমরা আরও চাই আসাম আগরতলা জাতীয় সড়কটি সাব্রুম পর্যন্ত সম্প্রসারিত করা হউক। এটা করা হলে খুব ভাল হবে বলে আমি মনে করি। এছাড়াও বাংলাদেশের উপর দিয়ে ট্রেনজিট রোড চালু করা এবং সাথে সাথে জলপথে যোগাযোগের ক্ষেত্রেও অনেক সুবিধা হবে। আন্তর্জাতিক ক্ষেত্রে মাল আমদানী রপ্তানী থাকলে যোগাযোগের মাধ্যমে আমাদের রাজ্যের জনগণের চেতনা ও জ্ঞান বৃদ্ধি পাবে বলে আমি আশা করি।

আর একটা বিষয় হলো আজকে এত সুন্দর একটা প্রস্তাব এখানে আনা হয়েছে। কিন্তু দুঃখের বিষয় বিরোধী ব্যাঞ্চের মাননীয় সদস্যগন এখানে অনুপস্থিত। সুষ্ঠুভাবে রুলিং দলের সাথে সহযোগিতা করছেন না। ৫ বৎসরের কাছাকাছি হয়ে গেল দেখেছি একটা দিনও তারা বিধানসভার অধিবেশনে সংখ্যাগরিষ্ঠ দলকে সহযোগিতা করেনি। এটা একটা দুঃখজনক ব্যাপার তারা আজকে এই হাউসে উপস্থিত থাকলে খুব ভাল হত। তাদের অনুপস্থিতির জন্য দুঃখিত। তারা অনুপস্থিত হলেও মাননীয় সদস্য যারা আছেন তারা এই প্রস্তাবকে সমর্থন করবেন। আগামী দিনের ত্রিপুরা রাজ্যের কর্মসংস্থানের প্রশ্নে যেটা করা জরুরী এটাকে সবাই মিলে সমর্থন করবেন এই আশা রেখে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

মি. স্পীকার :— মাননীয় মন্ত্রী শ্রী রনজিৎ দেবনাথ মহাশয়।

শ্রী রনজিৎ দেবনাথ ( মন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকের এই অধিবেশনে মাননীয় সদস্য শ্রী পবিত্র কর মহোদয় "এই বিধানসভায় প্রস্তাব করিতেছে যে, ত্রিপুরার শিক্ষিত ও অর্ধশিক্ষিত সকল বেকারের কর্মসংস্থানের জন্য রাজ্যে শিল্পায়নের পরিকাঠামো গড়ে তুলতে অবিলম্বে কেন্দ্রীয় সরকার কার্য্যকরী উদ্যোগ গ্রহন করুক।" যে প্রস্তাব এনেছেন এটা অত্যন্ত সময়োপযোগী, এজন্যই যে ত্রিপুরা সহ উত্তর পূর্বাঞ্চলের যুবকদের মধ্যে বিচ্ছিন্নতাবাদী প্রবনতা বৃদ্ধি পাচ্ছে— তাতে যুবকদের কর্মসংস্থানের জন্য যে এই বিষয়টি শিল্পায়নের জন্য যে প্রস্তাবটি, শিল্পায়নের জন্য যে পরিকল্পনা তা' থেকে আমাদের আর পিছিয়ে রাখলে চলবে না। এটা আমাদেরকে অগ্রাধিকারের ভিত্তিতে চিন্তা করতে হবে।

আমরা স্বাধীনতার ৫০ বছর পরেও দেখতে পাই ভারতবর্ষের বিভিন্ন জায়গায় বড় শিল্প কলকারখানা গড়ে উঠেছে, শিল্পের ক্ষেত্রে বড় বড় পরিকাঠামো গড়ে তোলা হয়েছে এবং যেখানে এই বড় বড় শিল্প কলকারখানা গড়ে উঠেছে সেখানে ঐ শিল্প গড়ে উঠার মত পরিকাঠামো নেই— তার প্রয়োজনীয় উপাদান নেই। অথচ এই উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে শিল্প গড়ে তোলার জন্য যে উপাদান দরকার, মানব সম্পদ দরকার, এবং প্রাথমিক যে শর্ত বিদ্যুৎ — উত্তর পূর্বাঞ্চলে জল সম্পদ রয়েছে সে সমস্ত জল সম্পদকে ব্যবহার করে বিরাট বিরাট জলবিদ্যুৎ প্রকল্প গড়ে তোলা যায়। এবং সে সমস্ত বিদ্যুৎ প্রকল্প যে বিদ্যুৎ উৎপাদন হবে তা এই অঞ্চলের চাহিদা পূরণ করে বাইরের রাজ্যেও সরবরাহ করা যেতে পারে। উত্তর পূর্বাঞ্চলের মাটির নীচে গ্যাস, তেল রয়েছে, ডলোমাইট রয়েছে, খনিজ সম্পদ রয়েছে, কয়লা সম্পদ সমস্তকিছু রয়েছে। অথচ আমরা দেখেছি তৎকালীন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী তাঁর নির্বাচনী কেন্দ্র 'আমেথিতে' শিল্পায়নের জন্য সুদূর মুম্বাই থেকে ১৭০০ কিলোমিটার পাইপ বসিয়ে ছিলেন। পাশাপাশি আমাদের ত্রিপুরা রাজ্যের মত উত্তর পূর্বাঞ্চলের অন্যান্য দরীদ্র রাজ্যগুলির শিল্প বিকাশের জন্য বিন্দুমাত্রও কর্ণপাত করেনি তৎকালীন কেন্দ্রীয় সরকার। রাজ্যের অগ্রগতিকে তারা তখন স্তব্ধ করে দিচ্ছিল। তারই বিষফল আজকে উত্তর পূর্বাঞ্চলে দেখা যাচ্ছে। তাতে কি শুধু আমাদেরই ক্ষতি হচ্ছে ? সমগ্র ভারতবর্ষের ক্ষতি হচ্ছে এতে। আমরা জানি যে কেন্দ্রীয় সাহায্য ছাড়া আমাদের রাজ্যের উন্নতি সম্ভব নয়। কিন্তু কেন্দ্রীয় সরকারকে আমরা এত বলেও সেটা কিছুতেই বুঝাতে পারলাম না। আমাদের রাজ্য তথা সমগ্র উত্তর পূর্বাঞ্চলের জন্য শিল্প বিকাশের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের উদ্যোগ নেওয়া জরুরী ছিল। কিন্তু নেওয়া হয় নাই বলেই রাজ্যে রাজ্যে তার প্রতিক্রিয়া ও বিষফল দেখা যাচ্ছে। শিল্প স্থাপনের জন্য যে সমস্ত জিনিষ অত্যন্ত জরুরী সেটা কিন্তু স্বাধীনতার ৫০ বছর অতিক্রান্ত হতে চলছে এখনও সেটা সম্ভব হয় নাই আমাদের রাজ্যে। কেন্দ্রীয় সরকারের অনীহার ফলে এসব হয়েছে। শিল্প স্থাপনের জন্য প্রধান যে দুটি জিনিষ অত্যন্ত জরুরী সেটা হচ্ছে যোগাযোগ ব্যবস্থা এবং বিদ্যুৎ। আমাদের বক্তব্য হচ্ছে উত্তর পূর্বাঞ্চলের জল সম্পদকে ব্যবহার করে এবং আমাদের

রাজ্যের মাটির নীচে যে গ্যাস রয়েছে সেগুলিকে সঠিক ব্যবহার করে বিদ্যুৎ সমস্যার সমাধান করা হউক। কিন্তু সেটাও করা হল না। এখন বলে ত্রিপুরায় শিল্প স্থাপন করতে গেলে যে পরিমান ভারী যন্ত্রপাতির প্রয়োজন সেটা এই দুর্গম পাহাড়ী রাস্তা দিয়ে কোন অবস্থাতেই আনা সম্ভব নয় বলেই শিল্প স্থাপনে বিলম্ব হচ্ছে না হলে রাজ্যে যে পরিমান গ্যাস রয়েছে তাতে রাজ্যে ২০০ মেঃওয়াটের একটি গ্যাস ভিত্তিক বিদ্যুৎ প্রকল্প করা কোন অবস্থাতেই অসম্ভব ছিল না। আমরাও মনে করি এই বক্তব্য ঠিক আছে। তাহলে কেন যোগাযোগ ব্যবস্থা উন্নত করার দিকে কেন্দ্রীয় সরকার নজর দিচ্ছেন না। দুর্গম রাজ্য ত্রিপুরার যে গা-যোগ ব্যবস্থা ট্রানজিট রুটের মাধ্যমে বাংলাদেশের মধ্য দিয়ে চালু করার জন্য বর্তমানে কেন্দ্রীয় সরকার ও ঐ দেশ সরকারের সঙ্গে আলোচনা করছেন। বাংলাদেশের চট্টগ্রাম বন্দরটির মাধ্যমে আমাদের রাজ্যে জলপথে অত্যাবশকীয় সামগ্রীগুলি আনা সম্ভবপর। সেটা এতদিন বাংলাদেশ সরকারের সঙ্গে আলোচনা করা হয় নাই। আসলে কেন্দ্রীয় সরকার বিশেষ করে পূর্বতন কেন্দ্রীয় সরকার কোন দিনই আমাদের রাজ্যের তথা উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলির উন্নতি চান নি। চাইলে আমাদের রাজ্যের যোগাযোগ ব্যবস্থাটা স্বাধীনতার ৫০ বছর পরও একই অবস্থায় থেকে যেত না। কিছুদিন আগেই আমাদের রাজ্যে কেন্দ্রীয় ভূতল পরিবহন মন্ত্রী এসেছিলেন। আমরা উনাকে এই জিনিসগুলির উপর গুরুত্ব দেওয়ার জন্য বলেছি। আমরা আরোও বলেছি আগরতলা থেকে স ব ম পর্যন্ত একটি ডাবল ট্র্যাক রাস্তা করা হউক এবং এটাও যেন মিজোরামের মধ্য দিয়ে জাতীয় সড়ক হিসাবে স্বীকৃত হয়। তিনি বলেছেন বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকার অবশ্যই ভাববেন এবং উনাদের সিদ্ধান্ত জানাবেন। আমরা আশা করছি কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কিছু একটা আমাদের জানাবেন।

রাজ্যের দরীদ্র সীমার নীচে প্রচুর মানুষ রয়েছে এবং তাদের মধ্যে যে সমস্ত বেকার রয়েছে তারা কোন অবস্থাতেই রাজ্যে শিল্প অর্থাৎ ছোট ছোট শিল্প স্থাপন করতে পারবে না কেন্দ্রীয় সহায়তা না পেলে। একটি শিল্প গড়তে গেলে নূন্যতম পক্ষে ৫—৬ লক্ষ টাকার প্রয়োজন। এই টাকা ওদের হাতে নেই। তারা টাকাই যদি না পায় তা হলে শিল্প গড়বে কি করে?

নিজস্ব বরাদ্দ দিয়ে একটা জুট শিল্প গড়ে তোলা সম্ভব না। সেখানে ব্যাংকের অবস্থা কি? বার বার আমরা চিৎকার করছি যে পি এম, আর. ওয়াই রুন স্ব-নির্ভর কর্মসংস্থান রুন এবং নিজস্ব উদ্যো গের ভিত্তিতে শিল্প গঠন করার ক্ষেত্রে সেখানকার ব্যাংকগুলি যেভাবে এগিয়ে আসার কথা তারা সেই-ভাবে এগিয়ে আসছে না। আমরা দেখছি নানা রকম প্রতিবন্ধকতার সৃষ্টি হচ্ছে নানা রকম শর্ত চাপিয়ে দেওয়া হচ্ছে। সেখানে সুদের হার বাড়াতে বাড়াতে এমন জায়গায় চলে গেছে অসম্ভব ব্যাপার। একটা শিল্প, ক্ষুদ্র কুটির শিল্পগুলি গড়ে তোলার জন্য ১৮ শতাংশ সুদ দিতে হয়। অন্তত এসমস্ত শিল্প পরি-কাঠামো গড়ে তোলার জন্য বা শিল্পায়ন করার জন্য এই ক্ষেত্রে সুদের হার নিশ্চয় কমানো উচিৎ আমরা

মনে করি। আমরা দেখছি যে আজকে এই যে ব্যাংকিং ব্যবস্থাটা বড় বড় যে শিল্প হচ্ছে— আমরা পার্লামেন্টে দেখেছি কোটি কোটি টাকা ঋণ নিয়েছেন অনাদায়ী পড়ে আছে সেগুলি আদায় হচ্ছে না। কিন্তু এখানে যারা যুবক আছে অল্প টাকা ঋণ নিয়ে তারা স্ব নির্ভর করতে চায় সেই জায়গায় যেখানে আজকে বেশী করে এগিয়ে আসার কথা হাজার হাজার যুবককে এগিয়ে এসে অদেরকে স্ব-নির্ভর হওয়ার কথা সেই জায়গায় আজকে বড় বড় শিল্পগুলিকে যেভাবে শিল্পপতিদের টাকা দেওয়া হচ্ছে এবং অনাদায়ী পরে আছে এটা আমাদের দুর্ভাগ্য। যারা আমরা কিছু বলতে পারিনা সেই ক্ষেত্রে আমরা বলব এই বৈষম্য দূর করার জন্য নতুন কেন্দ্রীয় সরকারকে সেই দিকে দৃষ্টি দিতে হবে। আমরা দেখেছি যে আজকে ত্রিপুরা রাজ্যে প্রায় আড়াই লক্ষের উপর বেকার শিক্ষিত ও অর্ধ শিক্ষিত বেকার, আমরা শুধু বেকার যুবকদের দেখি। তাছাড়া আমরা একটা জিনিষ লক্ষ্য করছি মহিলাদের মধ্যে যে শ্রমশক্তি আছে সেগুলি নষ্ট হচ্ছে যেগুলির মধ্যে তারা গৃহস্থীর কাজ করার পরও তাদের একটা সময় থাকে যে সময়গুলিকে কাজে লাগিয়ে. শ্রম শক্তিটা কাজে লাগিয়ে আমরা অনেক কিছু করতে পারি ক্ষুদ্র কুটির শিল্পের ক্ষেত্রে। এবং ক্ষুদ্র কুটির শিল্প হল একটা বড় শিল্পের বুনিয়াদী ক্ষেত্র। এবং সেই বুনিয়াদী ক্ষেত্রটাকে যদি শক্তিশালী না করা যায়, এর মধ্যদিয়ে মানুষের পারিবারিক অর্থনৈতিক ক্রয় ক্ষমতা বৃদ্ধি করা না যায় তাহলে একটা রাজ্যের সামগ্রিক উন্নতি সম্ভব না। সেই দিক থেকে আমরা বলতে চাই যে, আমরা এই ধরনের ছোট ছোট পরিকল্পনা গ্রহণ করতে চাই সেই পরিকল্পনার মধ্যে কি আছে আমাদের? হস্ততাঁত শিল্প আছে, রেশম শিল্প আছে, ফ্রুট প্রসেসিং সেন্টার আছে সেই সেন্টারগুলিতে জেমস, জেলি, ইত্যাদি যেগুলি বাড়ীঘরে বসেই করানো যায়। এইগুলির জন্য ট্রেনিং দরকার, এইগুলির জন্য পরিকল্পনা দরকার। যেখানে আধুনিক প্রযুক্তি এবং আধুনিক মেশিনারী যেখানে আনা দরকার এবং সরকারকে প্রথম পরিকাঠামো গড়ে তুলতে হয়। সেই জায়গাতে আমরা দেখলাম সেখানে দীর্ঘদিন পর্যন্ত যেগুলি শিল্প বিহীন জেলা আছে, সেই জেলাগুলিতে গ্রোথ সেন্টার গড়ে তোলার জন্য এবং আধুনিক কলকারখানাগুলি এনে ট্রেনিংয়ের ব্যবস্থা করানোর জন্য যেগুলি আজকে দীর্ঘদিন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছে বলা সত্ত্বেও আমরা সেগুলি পাইনি। কি করে হবে? এবং আজকে একবিংশ শতাব্দীতে আমরা পৌঁছব। আধুনিক প্রযুক্তি নিয়ে আমাদের এখানে টি, এস, আই, সির কারখানা আছে। সেই পুরানো মডেলের যন্ত্র দিয়ে আমরা এখন চালাচ্ছি। এটাকে আধুনিক মডেলে করানোর জন্য আমাদের যে পরিমাণ টাকার দরকার আমরা সেই টাকা পাইনি। ভাবতে অবাক লাগে আমাদের এখানে ফ্রুটের যে জেমসগুলি হয় তারজন্য টিনের যে কোটাগুলি দরকার এইগুলি আমাদের ভারতবর্ষের বাইরে থেকে আনতে হয়। আমরা সময় মত সেগুলি পাই না। কাজেই এত প্রতিবন্ধকতা থাকা সত্ত্বেও যেগুলি দরকার করতে পারে একমাত্র কেন্দ্রীয় সরকার এবং দুর্বল রাজ্যকে শক্তিশালী করার জন্য এই দুর্বল রাজ্যে যে সমস্ত বেকার যুবক আছে যেসমস্ত শ্রমশক্তি আছে সবগুলিকে কাজে লাগালে নিশ্চয় এই দুর্বল রাজ্য

গুলি শক্তিশালী হয়ে উঠতে পারে এবং কেন্দ্রীয় সরকারের যে আর্থিক বোঝা সেই বোঝা থেকে তারা মুক্তি হতে পারে। কিন্তু তাদের সেই দৃষ্টিভঙ্গী তাদের সেই জায়গা নেই। সেইজন্য আমরা বলতে চাই যে ত্রিপুরা রাজ্যের যে অবস্থা আছে এবং আমরা এটা হিসাব করে দেখেছি এখানে যে বনজ সম্পদ আছে এখানে যেসমস্ত কৃষিজ সম্পদ আছে এগুলি যদি শিল্পায়ন করা যায় এভরি বেইসড ইনডাসট্রি করা যায় তাহলে আমাদের অনেক কর্মসংস্থান হতে পারে। আমার এখানে বেত শিল্প হতে পারে। আমরা যদি এই ব্যবস্থাটাকে শক্তিশালী করতে পারি তবে সেখানে অসংখ্য কর্মসংস্থান হতে পারে। এগুলি করার জন্য একটা ল্যাবেরেটরী দরকার, প্রযুক্তির দরকার, এগুলি করার জন্য আজকে একটা পরিকল্পনা দরকার।

আমরা যতই পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাইনা কেন তার সবটাই নেগেটিভ হয়ে আসছে সেই কিছু দিন আগেও রেশম শিল্প প্রকল্পে, মহিলা রেশম শিল্প প্রকল্পে প্রায় সাড়ে আট হাজার মহিলাকে অতিরিক্ত আর্থিক ইনকাম করার জন্য আমরা পরিকল্পনা নিয়েছি তাতে আমাদেরকে ৪ কোটি ৭৮ লক্ষ টাকা দিয়েছেন। কিন্তু সেটার জন্য যে জায়গাটা আছে সেটা হলো একটা গ্রেনেজের দরকার। আমরা একটা গ্রেনেজের পরিকল্পনা করেছি সি. এইচ. বি. এর সঙ্গে কিন্তু কর্নাটক লবি বার বার বাধা দিয়েছে যে ত্রিপুরা রাজ্যে কোন গ্রেনেজ দেওয়া যাবে না। কারন তার ফলে কর্নাটকের একচেটিয়া আধিপত্য খর্ব হয়ে যাবে। আমরা বলছি যে উত্তর পূর্বাঞ্চল রাজ্যগুলি সি. এইচ. বি, বোর্ড যদি কর্ণাটকে থাকে তা হলে উত্তর পূর্বাঞ্চলে সেরিকালচার হবেনা। সেরিকালচার এমন একটা জিনিস যেখানে ভাল ফল হয়না সেই সমস্ত জায়গাতে তা করা যায়। আমরা চাই প্রতি ইঞ্চি জায়গাকে কাজে লাগাতে। আমরা চাই রাবার, চা, আনারস ইত্যাদি গাছ রোপনের মধ্য দিয়ে এবং যেখানে যে জমি আছে সেই জমিকে ব্যবহার করে আমরা এগোতে চাই এবং যে এগ্রিবেইস ইণ্ডাস্ট্রি আছে সেই ইণ্ডাস্ট্রিকে ডেভেলাপ করতে চাই সে স্কোপ ভারতবর্ষের মধ্যে সবচেয়ে বেশী ত্রিপুরা রাজ্যের মধ্যে আছে। ত্রিপুরা রাজ্যের মাটি আজকে এত উর্বর যে তা সোনার চাইতেও দামি। কিন্তু অনেক প্রতিবন্ধকতা আছে সেই জায়গাটার মধ্যে। লড়াই করতে হচ্ছে আমাদেরকে, কেন আমাদেরকে লড়াই করতে হবে। আমরাও তো ভারতবাসী, কেন সেই বৈষম্য হবে, কেন আমাদেরকে লড়াই করতে হবে। আমরা দেখছি যে এখানে বেত শিল্প হতে পারে, আরো অন্যান্য শিল্প হতে পারে, গাছের গুনাগুনটা নিয়ে বিভিন্ন জিনিস তৈরী হতে পারে এখানে। আমাদের পরিকল্পনা আমরা দর কষাকষি করে সেখানে অ-যুক্তিক ভাবে কিছু থোক টাকা দেওয়া হচ্ছে। এই ভাবে যদি এই জিনিসটা চলতে থাকে উত্তোরত্তর পূর্বাঞ্চলে তা হলে ভারতবর্ষের থেকে বিচ্ছিন্ন হওয়ার যে প্রবনতা তা উত্তোরত্তর বৃদ্ধি পাবে এবং আমরা মনেকরি ৫০ বৎসরের কেন্দ্রীয় সরকারের নীতির ফলে এটা বৃদ্ধি হয়েছে। যুবকরা যদি কর্মসংস্থানের ব্যবস্থা না করতে পারে তার যদি ইনকামের ব্যবস্থা না থাকে একটা যুবকের অনেক রঙ্গীন স্বপ্ন থাকে সে যখন এটা না পায় তখন সে বিদ্রোহী হয়ে উঠে। এবং

সে মনে করে আমি যখন ভারতবর্ষের মধ্যে থেকেও কোন কর্মসংস্থানের সুযোগ না পাই, কোন উপার্জনের সুযোগ না পাই তাহলে আমি এই দেশের মধ্যে থেকে কি লাভ ? যার ফলে তারা আজকে বিপথে যাচ্ছে এবং সাম্রাজ্যবাদী শক্তিও তাদেরকে সেই পথে নিয়ে যাচ্ছে যে তোমরা ভারতবর্ষে থেকে কোন কর্মসংস্থানের সুযোগ পাচ্ছ না, কোন উপার্জনের সুযোগ পাচ্ছ না, ভারতবর্ষ তোমার কোন কর্মসংস্থানের ব্যবস্থা করে না। কিন্তু এই জিনিসটা আমার কেন্দ্রীয় সরকার বুঝতে পারছে না। ইদানিং কালে কেন্দ্রে একটা নূতন সরকার হয়েছে এবং সেই সরকারকে আমরা আমাদের কিছু কথা শুনাতে পারছি, যারজন্য কেন্দ্রীয় সরকার উত্তর পূর্বাঞ্চলকে গুরুত্ব দিয়ে আজকে যে সমস্ত পেকেজ ঘোষণা করেছেন আমরা বলব যে পেকেজগুলি ঘোষনা করা হয়েছে সেগুলি যাতে দ্রুত কার্য্যকরী হয় তার ব্যবস্থা করুন। যোগাযোগ ব্যবস্থাটা আগে গড়ে তুলুন। শিল্পপরিকাঠামোর যে মূল বিষয়টা সেটা হচ্ছে যোগাযোগ ব্যবস্থা। সেই যোগাযোগ ব্যবস্থাকে উন্নত করতেই হবে শিল্প স্থাপনের ক্ষেত্রে। আমরা ত্রিপুরার হস্তশিল্পের ক্ষেত্রে দেখি এখানকার উৎপাদিত দ্রব্য দিল্লিতে একট্রাক পাঠাতে প্রায় ২১ হাজার টাকা, অথচ হস্তশিল্প বিক্রির ক্ষেত্রে তার দাম অনেক বেশী পড়ে যায়। আমাদের এখানে যে হস্তশিল্পীরা রয়েছে তাদের জন্য বাহির থেকে সুতা আনতে সুতার দাম বেশী পড়েযায় এবং সেই উৎপাদিত দ্রব্য বাজারে তুললে তার দাম বেশী পরে যায়। আমরা বার বার বলেছিলাম যে আমাদের এই অনুন্নত রাজ্যের জন্য অন্তত দামটাকে স্থিতিশীল রাখার জন্য ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে কিছুকালের জন্য ট্রান্সপোর্ট সাবসিডিটা বন্ধ করা যেত। তাহলে এখানকার ক্ষুদ্র কুটির শিল্পীরা কি করে প্রতিযোগিতার ময়দানে আসতে পারবে। আজকে ২০০০ সালকে ধরে কেন্দ্রীয় সরকারের কাছে যে সমস্ত ঘোষনাগুলি নেওয়া হয়েছে মিনিমাম বেসিক সার্ভিসের মধ্য দিয়ে আজকে এখানে ঘাটগুলিকে উন্নয়ন করা আজকে বিদ্যুৎ উৎপাদন করা এবং উত্তর পূর্বাঞ্চল নদীগুলিকে ব্যবহার করে ব্যাপক বিদ্যুতায়ন করার জন্য যদি জোর দেওয়া না যায় তাহলে আমরা মনে করি এই উত্তর পূর্বাঞ্চল আমাদের এই ত্রিপুরা রাজ্যে সমস্ত সম্ভবনা থাকা সত্ত্বেও আজকে একবিংশ শতকে যাওয়ার যে গর্ব আমাদের সেই গর্ব ধূলিসাৎ হয়ে যাবে।

আমরা মনে করি ত্রিপুরার ক্ষুদ্র শিল্প এবং ঘরের যে শিল্প তাকে কাজে লাগিয়ে আমরা অনেক কিছু করতে পারি। আমরা দেখেছি, একটি পিন পর্যন্ত আমরা তৈরী করতে পারিনা। আমরা জামা যে পড়ি তার বোতামটি পর্যন্ত তৈরী করতে পারি না। সেই টেকনোলজিটা পর্য্যন্ত আমাদের হাতে নেই। তাহলে আজকে আমাদের ভাবতে হবে প্রতিটি মানুষের কর্মশক্তিগুলিকে কি করে কাজে লাগানো যায়। আমাদের সম্পদ থাকা সত্ত্বেও অপচয় হয়ে যাচ্ছে। বাঁশের সেটি দিয়ে ধূপ কাঠির শলা হবে, সেটি সারা ভারতবর্ষে চাহিদা আছে। সেখানে মাননীয় সুপ্রীম কোর্টের বিচারপতি বললেন যে সেটা বাইরে যাওয়া যাবে না। বাস্তব অবস্থাটা কি, তাহলে আমরা বাঁশকে কি করে ব্যবহার

করব। যেটা আমাদের জানা আছে সেটি বিচারকরা জানেন না যে আজকে একটি বাঁশ একটি বছর পরে নষ্ট হয়ে যায়। সেগুলি আর কাজে লাগবে না। যেখানে দেখা গেছে এই বাঁশগুলিকে কাজে লাগিয়ে হাজার মানুষের কর্মসংস্থান করতে পারি এখানে সেগুলি করা যাচ্ছে না। গতকাল একটি পত্রিকায় দেখেছি যে একটি গাছও কাটা যাবে না। আর এখানে দেখা গেছে একটি রাস্তা তৈরী করতে গেছে সেখানে অনেক বাঁশ গাছ কাটতে হবে। সেই নির্দেশের অনুসারে একটি গাছও কাটা যাবে না। কিসব অবস্থা হচ্ছে আমরা কিছুই বুঝতে পারছি না। আমরা কেন্দ্রীয় সরকারকে বলব এই জায়গায় হস্তক্ষেপ করতে হবে। সেই সমস্ত সম্পদকে কাজে লাগাতে হবে। আমরা অযথা অপচয় সেখানে করতে দেব না। বন সম্পদকে কাজে লাগাতে হবে। বন সম্পদকে কাজে লাগিয়ে কর্মসংস্থানের ব্যবস্থা করতে হবে। এই কি আজকে আমাদের চিন্তা করতে হবে ক্ষুদ্র ক্ষুদ্র কুটির শিল্প গড়ে তুলতে হবে, পরে সেখানে গ্যাস ভিত্তিক শিল্প গড়ে তুলতে হবে। এই সমস্ত পরিকল্পনার জন্য আমাদের এখানের যুবকদের ৫—৬ লক্ষ করে লোন দিয়ে স্বনির্ভর করে তুলতে হবে। সেইভাবে কেন্দ্রীয় সরকারকে বলতে হবে। সেখানে ব্যাংকের সুদ এর হার কমাতে হবে। আর দেখা গেছে আমাদের এখানে কেন্দ্রের একটি খাদি বোর্ড আছে। সেই খাদি বোর্ডকে কাজে লাগিয়ে এখানে অনেক কর্মসংস্থান করা যেত। কিন্তু দুখের বিষয় যেটা আমরা আগে শুনেছিলাম খাদি নাকি গরীব মানুষের জন্য। কিন্তু আমাদের এখনের খাদি আজকে বড় বড় শিল্প কারখানাকেও হার মানাচ্ছে। ত্রিপুরার গরীব মানুষ আজকে সেখানে মুড়ি বেচে বাঁশ বেতের কাজ করে সেখানে বিক্রি করে একটা জীবিকার পথ খুজে নিতে পারত আজকে সেই সুযোগ এখানে নেই। যেগুলি খাদির সুতো দিয়ে কাপড় তৈরী করে সেগুলি আজকে এক্সপোর্ট করতে পারত কিন্তু সেই সুযোগগুলি আমরা পাচ্ছিনা। খাদি আজ বড় লোকের সম্পদ হয়ে গেছে। সেই সমস্ত নীতি পরিবর্তন করতে হবে। আমরা এর জন্য যারা কেন্দ্রের সরকার আছেন তাদের কাছে বলতে চাই মুস্টিমেয় কিছু সংখ্যক মানুষের জন্য যদি পরিকল্পনা করে তাহলে তাহা ভবিষ্যতে রাখতে পারবেন না। এই ত্রিপুরা রাজ্য এটা ভারতের অঙ্গ রাজ্য, এই রাজ্যের যুবকদের সংহতি রক্ষার জন্য এই রাজ্যের কর্মসংস্থানের জন্য যুব শক্তিকে কাজে লাগানোর জন্য আমাদের বামফ্রন্ট সরকার চেষ্টা চালিয়ে যাচ্ছে। কতদিন রাখতে পারবে এই ভাবে খালি হাতে। সুতরাং আমি আশা রাখব আজকে এই রাজ্যের বেকার সমস্যা সমাধানের জন্য এখানে যে শিল্প কারখানা গড়ে তুলার যে প্রস্তাব মাননীয় সদস্য পবিত্র কর এনেছেন তাকে সকলেই এই প্রস্তাবকে সমর্থন করব। আমরা এটাই কেন্দ্রীয় সরকারকে আহ্বান করে বলব যে এখন একমাত্র উত্তর পূর্বাঞ্চলের সমস্যা সমাধানের পথ এটাকে অগ্রাধিকার দিয়ে যে বাধা আছে সেটাকে দূর করার জন্য এগিয়ে আসবেন এই কথা বলে বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

মি. ডেপুটি স্পীকার :— মাননীয় মন্ত্রী শ্রী তপন চক্রবর্তী।

শ্রী তপন চক্রবর্তী (মন্ত্রী) :— মি: ডেপুটি স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য পবিত্র কর যে প্রস্তাবটি এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। স্যার ত্রিপুরার মানুষ জানেন স্বাধীনতার পঞ্চাশ বছর পরেও আমাদের কেন্দ্র সরকার থেকে অনেক কিছু পাওয়ার ছিল কিন্তু সবকিছুর ব্যাপারেই আমরা বঞ্চিত হয়েছি। যা কিছু আমরা আদায় করেছি জনগণকে সামনে রেখে সংগ্রাম করে। এই দিক থেকে আজকে এই প্রস্তাবে রাজ্যের সামগ্রিক উন্নয়নে এবং বেকার সমস্যা সমাধানে রাজ্যে শিল্পায়নের প্রসঙ্গটাকে আনা হয়েছে। ত্রিপুরা রাজ্যের বেকার সংখ্যা শিক্ষিত অর্ধ শিক্ষিত মিলে ৩ (তিন) লক্ষ পেরিয়ে যাবে। গত বছর জব-ফর্ম ফিলআপ করেছে শিক্ষিত বেকার যুবক যুবতী ৯০ হাজার যাদের এক বা একাধিক ডিগ্রী রয়েছে।

স্যার, যাদের এক বা একাধিক ডিগ্রী রয়েছে। এটা ঠিক, ভারতবর্ষের কোন সরকার কি কেন্দ্রীয় সরকার, কি রাজ্য সরকার স্বীকার করবেন না, শুধু মাত্র সরকারী দপ্তরে চাকুরী দিয়ে বেকার সমস্যার সমাধান করতে পারবেন। তারা চিন্তা করবেন, সে দিক থেকে বিকল্প কি ব্যবস্থা রয়েছে প্রতিটি রাজ্যই শিল্প সম্প্রসারনের কথা ভাবছেন। আমরাও এ চেষ্টা চালাব। আমাদের রাজ্যে সে সম্ভাবনা ছিল। কিন্তু সেগুলিকে কাজে লাগানোর কোন ব্যবস্থা হয় নাই। আজকে এই প্রস্তাবের উপর আলোচনার সময় বিভিন্ন বক্তা আমাদের রাজ্যে কি সহায় সম্পদ রয়েছে তার উল্লেখ করেছেন। আমি আর তা বলতে চাই না। আমি মনে করি আমাদের এই রাজ্যে তিনটি সেকটরে প্রচুর সম্ভাবনা রয়েছে। স্যার, আমাদের রাজ্যে বড় শিল্প বলে কিছু নাই। যা আছে তা এক মাত্র জুট মিল। এই জুট মিলও মাঝারী শিল্প এটা আমাদের প্রচেষ্টায় গড়ে উঠেছে। স্যার, আমাদের রাজ্যে যা পাট চাষ হয় তার সবটা আমরা ব্যবহার করতে পারি না। এছাড়া আমাদের মাঝারী বা বড় শিল্প গড়ে উঠে নাই। আমাদের রাজ্যের কিছু যুবক যুবতী ব্যাংক বা অর্থকরী লগ্নী থেকে লোন নিয়ে শিল্প ইউনিট গড়ে তুলেছে। এখানে অ্যাগ্রোবেইসড ইণ্ডাস্ট্রি বা ফরেস্ট বেইসড ইন্ডাস্ট্রি গড়ে উঠবার সম্ভাবনা ছিল কিন্তু তা আমরা কাজে লাগাতে পারি নাই। আমাদের এখানে গ্যাস, রাবার এবং টী এই ৩টি শিল্প গড়ে উঠতে পারে। গ্যাস আপনারা জানেন, ত্রিপুরা রাজ্যটা গ্যাসের উপর ভাসছে। এই রাজ্যে ১৯৭২ সাল থেকে গ্যাস উত্তোলন শুরু হয়। স্যার, এই গ্যাস যদি পুরোপুরি কাজে লাগান যেত, তাহলে ত্রিপুরা রাজ্যের অর্থনীতির চেহারা পাল্টে দেওয়া যেত। গ্যাসকে জ্বালানীর উৎস হিসাবে সারা বিশ্ব ব্যবহার করছে। কাজেই জিনিসটাকে আমরা এখানে সঠিক ভাবে ব্যবহার করতে পারছি না। স্যার, ১৯৭২ থেকে আজকে এই ৩০ বছরে আমাদের এখানের ৮১টি জায়গায় ড্রিলিং করার পর ৪১ টি কূপ থেকে ২১ লক্ষ কিউবিক মিটার গ্যাস পাওয়া যাচ্ছে। আমাদের রাজ্যের রুখিয়া এবং বড়মুড়ায় থার্মাল প্রজেক্ট রয়েছে যে গ্যাস ব্যবহার হচ্ছে। সেখানে আমরা ৫ লক্ষ কিউবিক

মিটার গ্যাস আজ পর্য্যন্ত ব্যবহার করছি। আগামী বৎসরে আরো থার্মল প্রজেকট করার পরিকল্পনা আছে। তার জন্য আর কিছু গ্যাস লাগবে। যা গ্যাস আমরা পাচ্ছি তার অর্ধেক গ্যাস খরচ হবে। বাকী গ্যাস আমাদের থেকে যাবে। সেই গ্যাসকে আমরা অনেক কাজে ব্যবহার করতে পারি, এবং তার জন্য দিল্লীর সরকারের সাথে আমাদের দরবার চলছে। থার্মল প্রজেক্টে আমরা ৬০০ টাকা পার কিউবিক মিটার আমরা পাচ্ছি। এটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যেও দেওয়া হচ্ছে। কিন্তু ইন্ডাষ্ট্রির জন্য যে গ্যাস আমরা ব্যবহার করবো সেটা পার থাউজেন কিউবিক মিটার আমাদেরকে এক হাজার টাকা করে দিতে হবে। কিন্তু আমাদের মত রাজ্যে যেখানে ইনফ্রাস্টাকচার ডেভেলপমেন্ট ফর ইন্ডাষ্ট্রি বলতে কিছুই নেই সেখানে কি এত টাকা দেওয়া সম্ভব আজকে ইনফ্রাস্ট্রাকচার ছাড়া কে আসবে আমাদের রাজ্যে। এখানে পূর্ব শর্ত হিসাবে ইনফ্রাস্ট্রাকচার কি আছে, পাওয়ার সিচুয়েশান কি আছে, যারা এখানে শিল্প গড়তে আসবে তারা সেটা দেখবে। এখানে এয়ার লিংক কি রয়েছে. আমাদের রাজ্যে তিনটা এয়ার পোর্ট পড়ে রয়েছে সেগুলি ব্যবহার করা হচ্ছে না। তারপর কলকাতা—আগরতলা গৌহাটি যে এয়ার লিংক রয়েছে সেটাও অনিয়মিত। এগুলিকে নিয়মিত করার দরকার আছে। তারপর রোডওয়েজ— মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন আমাদের রাজ্যে ন্যাশন্যাল হাইওয়ে হলো আগরতলা—গৌহাটি ন্যাশনাল হাইওয়ে ৪৪। এটার যে লোড বেয়ারিং ক্যাপাসিটি আছে তাতে ৪০ টনের বেশী ক্যারী করা সম্ভব নয়। শিল্পের জন্য ভারী ভারী যন্ত্রপাতিগুলি কি করে আনা হবে? সেগুলিকে ভেঙ্গে ভেঙ্গে এনে পার্টসগুলিকে আবার জোড়া লাগাতে হবে। কিন্তু এমন অনেক যন্ত্রপাতি রয়েছে যেগুলিকে ভেঙ্গে আনা সম্ভব নয়. কাজেই ন্যাশানাল হাইওয়ে ৪৪ কে ডাবল লেংথ করতে হবে। ভারতবর্ষের কোন জায়গায়ই ডাবল লেংথ ছাড়া নেই। একমাত্র ত্রিপুরা, নাগাল্যান্ড, মিজোরাম ছাড়া। সেই এই আসাম আগরতলা রোডকে এক্সটেনশন করে সাব্রুম পর্য্যন্ত ন্যাশান্যাল হাইওয়ে করার জন্য আমরা বলেছি। সারা রাজ্যে শিল্পোয়ন করতে হলে এটার দরকার আছে। রেলপথতো আমরা ৫০ বছরে মাত্র ৪৫ কি. মি, পেয়েছি। কংগ্রেসীরাতো এটার জন্য গর্ব করছে। তারা বলেছিলেন তারা দেশকে উন্নতির শিখরে নিয়ে যাবেন। রাজীব গান্ধী ঘোষণা করেছিলেন তিনি দেশকে ২১ শতকে নিয়ে যাবেন। দেশকে ২১ শতকে নিয়ে যেতো না, সেখানে মানুষের কংকাল যেতো। সুখী ও সমৃদ্ধ ভারতবাসী বিজ্ঞান ও প্রযুক্তি নিয়ে ২১ শতকে কোন দিন মানুষ যেতে পারতো না। তার মধ্যে ইন্দিরা গান্ধীর শেষ থেকে শুরু করে রাজীব গান্ধীর পুরোপুরি সময় ও নরসীমা রাও যে কাজ শেষ করেছেন সেটা হচ্ছে লিবারেলাইজেশান নতুন অর্থনীতি, নতুন শিল্প নীতি যা দেশকে রসাতলের দিকে নিয়ে যাচ্ছে। এমনিতেই ভারতবর্ষ একটা সামন্ত অবস্থা থেকে স্বাধীনোত্তর ভারতবর্ষে এসে পৌঁচেছে। এখানে আধুনিক রুপকাররা বলেছিলেন ভারতবর্ষ মিশ্র সংস্কৃতির দেশ, মিশ্র অর্থনীতির দেশ, এটা ভারতবর্ষকে শিল্পায়নের দিকে নিয়ে যাবে। আমরা দেখেছিলাম ১ম ও ২য় পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে ভারী শিল্প কারখানা গড়ে

তোলবার জন্য একটা প্রচেষ্টা নেওয়া হয়েছিল। একদিকে পাবলিক সেকটারে শিল্পায়ন করা এবং অন্য দিকে বেকার সমস্যার সমাধান করা এই উভয় বিধ একটা দৃষ্টিভঙ্গী সেখানে ছিল। কিন্তু, ৩য় ও ৪র্থ পঞ্চ-বার্ষিকী পরিকল্পনায় পাবলিক সেকটারকে দুর্বল করে গত ৫ ৬ বছরে কাজটাকে সম্পূর্ণ করেছে। সাম্রাজ্য-বাদীদের চাপে গ্যাটচুক্তির মধ্যে আবদ্ধ হয়েছে ভারতবর্ষ নতুন সমস্ত চুক্তিতে আবদ্ধ হয়েছে ভারতবর্ষ। নতুন শিল্প নীতির মূল কথা হচ্ছে পাবলিক সেকটারকে শক্তিশালী করতে দেওয়া যাবে না। এবং সেগুলিকে ক্লোজ করতে হবে এবং প্রাইভেট সেকটারকে শক্তিশালী করতে হবে। তার অর্থ কি প্রাইভেট সেকটর হবে মুনাফা ভিত্তিক যাতে তারা অদের দেশের স্বাথকে বড় করে দেখতে পারেন এবং তার বিষময় ফল আমাদের দেশে নূতন নূতন শিল্প কারখানা স্থাপন দূরে থাক যে সমস্ত শিল্প প্রতিষ্ঠান গুলি ছিল, যেখানে ভারতবর্ষে ১৫ কোটির উপর শিক্ষিত যুবক বেকার, নূতন শিল্প নীতির ফলে বহু সংখ্যক কলকারখানা বন্ধ হয়ে গেছে লক্ষ লক্ষ শ্রমিক কর্মচারী ছাঁটাই হয়েছে এবং তারা গোল্ডেন হ্যান্ড শেইক দিয়ে শিক্ষিত লোকদের বিদায় করে দিচ্ছে। এই জায়গার মধ্যে আমরা বলছি কেন্দ্রীয় সরকারকে নূতন আউট লুক দিতে হবে। কংগ্রেসকে ত্রিপুরাবাসী বিদায় করেছে ভাল কাজ করে নাই। নূতন সরকার এসেছে পুরানো দৃষ্টিভঙ্গি ছাড়ুন, নূতন একটা দৃষ্টিভঙ্গী নিয়ে ভারতবর্ষকে দেখার চেষ্টা করুন। বিশেষ করে উত্তর পূর্বাঞ্চল রাজ্যগুলি উপজাতি অধ্যুষিত রাজ্যগুলি, পিছিয়ে পড়া রাজ্যগুলি যারা স্বাধীনতার আগে থেকে এবং স্বাধীনতার পরে এই ৫০ বছরে স্বাধীনতার স্বাদ ভোগ করে নাই এই রাজ্যগুলি। আমাদের রাজ্য গরীব নয়, গরীব এই রাজ্যে মানুষ, এই রাজ্যের মানুষকে গরীব বানিয়ে রাখা হয়েছে এটা আমরা মানতে পারিনা যার জন্য বলা হয়েছে নূতন দৃষ্টিভঙ্গীর প্রয়োজন এখানে আলোচনা হয়েছে। উগ্রপন্থার জন্ম হয় মনের গভীরে। যারা ভারতবর্ষকে দুর্বল দেখতে চায়. যারা ভারতবর্ষকে স্বাধীন সার্বভৌম রাষ্ট্র হিসাবে মাথা তুলে দাঁড়াতে দিতে চয় না. যারা ভারতবর্ষকে শিল্পোন্নত রাষ্ট্র হিসাবে দেখতে চায় না এবং যারা দেশ বিরোধী শক্তিগুলিকে কাজে লাগাতে চায়. যারা দেশদ্রোহী শক্তিগুলিকে কাজে লাগাতে চায় তারাই গোটা পূর্বাঞ্চলকে জ্বালাচ্ছে. আমাদের রাজ্যের মধ্যে উগ্রপন্থার সৃষ্টি করছে। জম্মু-কাশ্মীরে এবং পাঞ্জাবে উগ্রপন্থার জন্ম দিয়েছে তার থেকে শিক্ষা নেওয়া উচিত। ৫০ বছর দেশ স্বাধীন হয়েছে তার মধ্যে প্রায় ৪৫ বছর কংগ্রেস দেশ শাসন করেছে এবং তাদের জমানাতেই সমস্ত কিছুর জন্ম হয়েছে তার থেকে তো তাঁরা শিক্ষা নিতে পারেন। আমরা বলছি নূতন ইউনাইটেড ফ্রন্ট গভর্ণমেন্টকে তার থেকে শিক্ষা নিন। আমরা দেখছি তাঁরা একটা জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে চলবার চেষ্টা করছেন। স্বাধীন দেশকে মাথা উচু করে দাঁড়াবার জন্য তার হৃত গৌরবগুলিকে সেগুলিকে পুনরুদ্ধারের চেষ্টা করছেন, ইতিবাচক পদক্ষেপ নিচ্ছেন যার ফলে আজকে পাঞ্জাবে ভোট হয়, শতকরা ৬৫ ভাগ মানুষ ভোট দেয়, কাশ্মীরের মানুষ ভোট দেয়। উগ্রপন্থী যারা, বিভেদপন্থী যারা এবং যারা পাকিস্তানপন্থী

তারা পরাস্ত হয় কারন ৬০ থেকে ৭০ ভাগ লোক সেখানে ভোট দেয়। ভারতবর্ষে থাকবার জন্য সেখানে রায় হয় এবং উত্তর পূর্বাঞ্চলেও তাই হবে। আজ হোক, কাল হোক আমরা অত্যন্ত বিশ্বাস এবং প্রত্যয়ের সাথে বলতে পারি উত্তর পূর্বাঞ্চল হাত ছাড়া হবে না এটা ভারতবর্ষের সাথে থাকবে। যে কিছু সংখ্যক দেশদ্রোহী শক্তি আজকে অস্ত্র হাতে নিয়ে জঙ্গলে গিয়ে বাংলাদেশের মাটিতে থেকে সাম্রাজ্যবাদী আশ্রয় এর মদতে অস্ত্র নিয়ে ভ্রাতৃঘাতী দাঙ্গার চেষ্টা করছে ভাইয়ে ভাইয়ে অবিশ্বাস সৃষ্টি করতে এবং রক্ত ঝড়াচ্ছে এই জিনিস বেশী দিন চলতে পারে না। আমরা সমস্ত অংশের শুভবুদ্ধি সম্পূর্ণ মানুষকে জাগ্রত করবার চেষ্টা করছি. আমরা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষন করছি। বুলেটের মুখে দমন পীড়নের মুখে সমস্ত সমস্যার সমাধান হবে না, শান্তি ফিরে আসবে না তার জন্য দরকার উন্নয়নমুখী কর্মসূচী, নূতন দৃষ্টিভঙ্গী। শিল্প প্রযুক্তি বিকাশের মধ্য দিয়ে. কৃষি শিল্প বিজ্ঞান প্রযুক্তিকে যুক্ত করে রাজ্যের পিছিয়েপড়া অঞ্চলগুলির বিশেষ করে উত্তর পূর্বাঞ্চলগুলির প্রতি নূতন দৃষ্টি দেবার জন্য আমরা অনুরোধ করেছি। আমরা আনন্দিত যে নূতন যুক্ত ফ্রন্ট সরকারের মাননীয় প্রধানমন্ত্রী দেবগৌড়া এই অঞ্চলগুলি সফর করে-ছেন। তিনি একটা প্যাকেজ ঘোষনা করেছেন যার মধ্যে আমাদের রাজ্যের অনেকগুলি বিষয় আছে। স্যার আপনি নিশ্চয়ই জানেন যে রেল সম্প্রসারনের জন্য কুমারঘাট থেকে আগরতলা পর্যন্ত ১৩০ কিলোমিটার রেল-পথ সম্প্রসারনের জন্য প্রকল্প অনুমোদিত হয়েছে এবং তারা এখানে এসে শিলান্যাস করেছেন। আমরা দাবী করছি শিলান্যাস শেষ নয়। ১৯৭২ সালে প্রয়াতা প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর জন্ম দিনে কুমারঘাটে একটা পেপার মিলের ভিত্তিপ্রস্থর স্থাপন করেছিলেন সেই শিলান্যাসের উপর এখন কাকপক্ষি বিষ্ঠা ফেলছে। অতীত অভিজ্ঞতা ত্রিপুরাবাসী অত্যন্ত খারাপ তার থেকেই বলছি শিলান্যাস শেষ কথা নয়। এই কাজ আপনাদের ঘোষণা অনুযায়ী ৫ বছরের মধ্যে শেষ করতে হবে যার সাথে ত্রিপুরা রাজ্যের শিল্প. ত্রিপুরা রাজ্যের ব্যবসা বানিজ্য, ত্রিপুরা রাজ্যের বেকার সমস্যা এবং ত্রিপুরা রাজ্যের অর্থনৈতিক উন্নতি জড়িত রয়েছে।

আমরা দেখেছি একমাস আগে দেবগৌড়া যে ঘোষনা করেছেন, এই মাসের ১৩ তারিখে যে প্ল্যানিং কমিশনের বৈঠক হয়েছে, সেখানে কতগুলি জিনিস সেই প্যাকেজের সাথে ঘোষণা করা হয়েছিল আগরতলা সাব্রুম সড়ক, একটি গ্রোথ সেন্টার তার জন্য খরচ হবে ২৫ কোটি টাকা। রাজ্য এবং কেন্দ্রীয় প্রকল্প। এই দুটো প্রকল্পের জন্য আগরতলা সাব্রুম রাস্তা এবং আগরতলাতে একটি গ্রোথ সেন্টার যেটা আমরা আর, কে নগরে করব তার জন্য জমি দেখা হয়ে গেছে. প্রজেক্ট তৈরী হয়েছে যা কেন্দ্রীয় সরকারের কাছে যাচ্ছে। এই দুটো কাজের জন্য তারা এই বৎসর অর্থাৎ নেক্সট ফিনান্শিয়েল ইয়ারে আমরা ১২ কোটি টাকা পেয়েছি এবং সেই টাকা এই বৎসরের মধ্যে খরচ করতে পারলে আরও টাকা সেই প্রকল্প-গুলির জন্য আসবে। নিঃসন্দেহে এটা ইতিবাচক পদক্ষেপ। তারা শুধু প্রতিশ্রুতি বা কথা দিয়েই ক্ষান্ত থাকেননি, এই কাজগুলি তারা করছে। কাজেই স্যার, আমি বলব, যে গ্যাস ভিত্তিক যে প্রকল্প-

গুলি, এগুলি দিয়ে আমরা মনে করছি এই রাজ্যের অর্থনৈতিক চেহারা পালটে দেওয়া যায়। আমরা প্রস্তাব পাঠিয়েছি। আমাদের রাজ্যের মাটির তলার গ্যাস আমরা ব্যবহার করতে পারছিনা। এটা সাধারণ জ্ঞানের কথা। একই রিজার্ভার থেকে বাংলাদেশ গ্যাস তুলছে। সেই গ্যাস দিয়ে তারা অনেক কাজ করছে। বিদেশী সহায়তা নিয়ে তারা কাজ করছে। সেখানে পাওয়ার জেনারেশান করছে, ইন্ডাষ্ট্রির ক্ষেত্রে ব্যবহার করছে। তা আমি যদি ভারতবর্ষের একটা প্রত্যন্ত রাজ্যে থেকে সেই গ্যাস ব্যবহার করতে না পারি, সেই গ্যাস থেকে কি না হতে পারে? সেই গ্যাস থেকে পাওয়ার জেনারেশন হচ্ছে। এখানে মিথানল ফ্যাক্টরী হতে পারে, তারপর ডাউন ষ্ট্রীমে অনেক কিছু হতে পারে। অনেক ছোট ছোট ক্ষুদ্র কুটির শিল্প হতে পারে, যার মধ্য দিয়ে অ্যামপ্লয়মেন্ট জেনারেশন হতে পারে। আমরা তার জন্য বলেছি যে কনসেশন্যাল রেইট দিতে হবে আমাদের। এই গ্যাসের দাম আমাদের জন্য কমাতে হবে। তার জন্য অন্তত: পক্ষে ১০ বৎসরের জন গ্যারান্টি পিরিয়ড থাকতে হবে যে সেই ১০ বৎসরের মধ্যে গ্যাসের দাম বাড়বেনা। যদি তা না করা যায় কোন শিল্পপতি এখানে আসবেনা। যেহেতু তোমরা করছনা কেন্দ্রীয় সরকার নিজেরা করছেনা, প্রাইভেট সেকটারকে উৎসাহিত করছে। প্রাইভেট সেকটর এখানে আসবেনা যদি তারা সুবিধা গ্যাসের দাম না পায় এবং তার জন্য যদি নির্দিষ্ট সময়ের গ্যারান্টি না থাকে অনেক প্রস্তাব এসেছে, অনেক আলোচনা করেছেন, এগুলি পূর্ব শর্ত হিসাবে রয়েছে। যেগুলি পেণ্ডিং রয়েছে কেন্দ্রীয় সরকারের কাছে আমরা দরবার করছি। কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা হয়েছে এবং বলা হয়েছে তোমরা গ্যাসের দাম ঠিক করে একটা গ্যারান্টি পিরিয়ড বেঁধে দাও, যাতে শিল্পপতিরা এখানে আসতে পারে এবং এখানে কারখানা স্থাপন করতে পারে, আমাদের এখানে বেকার সমস্যার সমাধান হতে পারে, এবং গ্যাসের প্রপার ইউটিলিইজেশান হয়। আমরা স্যার এখানে আরও কিছু প্রকল্প অ্যাকস্পোর্ট প্রমোশন পার্ক হতে পারে। তবে শিল্পায়ন ঠিকমত না গড়ে উঠতে পারলে অ্যাক্সপোর্ট প্রমোশন পার্কের কোন গুরুত্ব থাকবেনা। ওগুলো আগে করতে হবে। তবুও আমরা বলেছি যা আছে, তার উপর ভিত্তি করে সেই প্রজেক্টটা নাও। জল আগে না পাত্র আগে? এই বিতর্ক বহুদিন হয়েছে। আমরা সেই বিতর্কে যেতে চাইছিনা। যে সম্ভাবনা আছে, প্রতিটি সম্ভাবনাকে এখানে কাজে লাগাবার ব্যবস্থা কর। আমরা পেতে চাই, আমরা গ্রহন করতে উদ্যোগী। আমরা বলেছি বাংলাদেশের সাথে আমাদের ট্রেড অ্যাণ্ড ট্রানজিট যাতে ওপেন করা যায় তার ব্যবস্থা কর। বর্ডার ট্রানজিট ওপেন কর। সেখানে গঙ্গার জল নিয়ে সমস্যা ছিল ভারত বাংলাদেশের। এখন সেই সমস্যার সমাধান হয়েছে। আমরা ভারতবর্ষের সরকারের কাছে বলেছি, আমাদের প্রধানমন্ত্রী বাংলাদেশের প্রধানমন্ত্রীর সাথে বৈঠক করেছেন। এই ট্রানজিট রোডকে চালু করবার জন্য আলোচনা হয়েছে। আমরা অপেক্ষা করছি একটি ইতিবাচক সিদ্ধান্তে বাংলাদেশ সরকার আসবে। যার জন্য আমাদের উত্তর পূর্বাঞ্চলের প্রতিটি রাজ্য উপকৃত হবে, বিশেষ করে আমাদের রাজ্যের উপকার হবে যদি এই ট্রেড অ্যাণ্ড ট্রানজিট ওপেন হয়ে যায়।

দ্বিতীয়ত স্যার, আমি বলব যে সমস্ত প্রায়রিটি সেক্টর আমরা আইডেন্টিফায়েড করছি সেগুলি হচ্ছে গ্যাস, রাবার এবং টী। এই সেক্টরে আইদার গভর্নমেন্ট অব্ ইণ্ডিয়া অব ফিনান্সিয়েল ইন্স্টিটিউশনস তারা আমাদের রাজ্যের এন্টারপ্রেনাস বা বহিরাজ্যের এন্টারপ্রেনার্স রয়েছে তাদের উৎসাহজনক পদক্ষেপ কোথায় সি. ডি. রেশিও যা কিছু ইনভেস্টমেন্ট হয়েছে সব বড় বড় চার পাঁচটা রাজ্যের মধ্যে সীমাবদ্ধ রয়েছে যে রাজ্যগুলি আজকে শিল্পোন্নত। আর অন্য রাজ্যগুলি আজকে বঞ্চিত হয়েছে। এখানকার সি ডি. রেশিও কত যতটাক ব্যাংকে লগ্নী হবে— জমা রাখবে মানুষ তার কতটুকু লগ্নী করতে হবে তার একটা নির্দিষ্ট নিয়ম হচ্ছে যে এভারেজ ৬০ পার্সেন্ট এর উপর। আর আমাদের এখানে এটা তারা করছে ৩৮ ৪০ পার্সেন্টের মত। এখানে নেশন্যালাইজড্ ব্যাংকগুলি, কমার্শিয়েল ব্যাংকগুলি রয়েছে গত ১১ তারিখে দিল্লীতে তাদের সঙ্গে আমাদের একটি বৈঠক হয়। সেখানে আমাদের রাজ্যের তরফে বলেছি যে এই বৈষম্য দূর করতে হবে আমরা এটা মানব না। এটা কারো দয়ার কথা নয়। আমাদের রাজ্যের টাকা এই রাজ্যের মধ্যেই লগ্নী করতে হবে। যেখানে ৬০—৬৫ পারসেন্ট লগনী করার কথা সেখানে ৪৫ পারসেন্টও লগ্নী হয় না এর বেশী কেন লগনী করা হবে না ? কোন জবাব নেই।

এই ব্যাংক কাদের জন্য গরীব মানুষ এখনো ব্যাংকের দরজায় যেতে পারে না। তারপর নরসীমা রাও পি এম, আর, স্কীম নামে একটি স্কীম চালু করলেন। কিন্তু এই স্কীম এর দ্বারা বেকার যুবকদের ভুলানোর জন্য করা হয়েছে বলে আমাদের সন্দেহ রয়েছে কারণ ব্যাংকের কর্তৃপক্ষ কেন্দ্রের মন্ত্রীর কথা শুনে না। কেন্দ্রের মন্ত্রী সামনে তাদের পর্যালোচনা করছে। রাজ্যগুলি যদি ১০০০ টি কেইস পি. এম. আর. স্কীমের জন্য স্পনসড করে তাহলে সংশান হয় তার ৫০ পারসেন্ট আর ডিসবার্সমেন্ট হয় তার ফিফটি পারসেন্ট। দিস ইজ দ্যা পিকচার। তিন বছর হয়েছে পি. এম. আর চালু হয়েছে আমাদের রাজ্যে। ১, ৬০০ টি কেইস আমরা স্পনসোড করেছি— ব্যাংকগুলি সেংশান করছে টাস্কফোর্সের মাধ্যমে। এটা হচ্ছে ডিসবার্সমেন্টের চেহারা। বেকারদের হয়রানি হচ্ছে এটা কোন দয়ার ব্যাপার নয়। দেব' বলেছেন আমি শিক্ষিত যুবক, কর্মপ্রার্থী যুবক আমার সমস্ত রকমের অ্যাবিলিটি আছে আমি একটা কিছু করে খেতে চাই। সেই জায়গার মধ্যে এই চাল বাজানো চলছে।

নবম পরিকল্পনাতেও এই পি এম আর, স্কীমটি চালু থাকবে বলে বলেছেন। আমরা বলেছি যে যদি এটা চালু থাকে তবে তাদের কতগুলি কথা আছে এই সব বেকার ছেলে ভুলানো জিনিস প্রথমতঃ বন্ধ করতে হবে। [illegible] ছিলেন মিটিংয়ে। তিনি বললেন কোন রাজ্য যদি এই রকম কিছু নোটিশ আসে তাহলে [illegible] বন আমি ব্যাংকের সাথে সেগুলি টেক্আপ্ করব। আমরা বলেছি ভাল কথা। এই প্রসঙ্গে [illegible] ভারতবর্ষের মানুষ যে রিজার্ভ ব্যাংক সরাসরি ব্যবস্থা নেবে। আমি বলেছি একলাখ টাকা [illegible] হয় না। এটাকে দুই লক্ষ টাকা করতে হবে। আর বয়স ৪০ করতে হবে।

আমাদের রাজ্যের অবস্থা কি ? ৩৫ ছিল — ভারতবর্ষের কোথাও নেই— আমরা ৩৭ করেছি। কিন্তু এর পরেও ১৬, ০০০ শিক্ষিত বেকার তারা জব্ ফর্ম পূরণ করতে পারেনি। ওরা যাবে কোথায় ? কাজ করেতো খেতে হবে তাদের। তারজন্য বয়স ৪০ বছর করো। আর সিলিং লিমিট অন্তত যাতে তারা দুই লাখ টাকা করে নিতে পারে তার ব্যবস্থা করো। অধিকাংশ রাজ্য থেকেই এই দাবী উঠেছে :

খাদির স্কীমগুলির কথা বলেছেন মাননীয় মন্ত্রী। একই ধরনের তিক্ত অভিজ্ঞতা। নতুন লিবারেলাইজড্ আউটলুকের ফলে খাদির সমস্ত স্কীমগুলি যেগুলি থেকে আমাদের রাজ্যের ক্ষুদ্র প্রান্তিক চাষীরা রুরাল আর্টিজ্যানরা যারা কিছু করে খেতে পারতো সে সমস্ত জায়গাগুলিকে শুকিয়ে দেওয়া হয়েছে। সমস্ত স্কীম ব্যাংকেবল্ স্কীম করে দিয়েছে।

স্যার, যার টাকা আছে তাদেরকে আরো টাকা দেওয়া হবে. আর যাদের টাকা নেই তাদেরকে টাকা দেওয়া হবেনা— এটা কি করে হয় ? আমরা খাদিকে বলেছি আপনাদের কিছু বাস্তব দৃষ্টিভঙ্গী নিয়ে কাজ করতে হবে। অন্যথায় উদ্দেশ্য ব্যহত হবে। আমরা বলেছি বিষয়টিকে আরো সহজ করুন। উনারা বলেছেন দেখবেন। যে সমস্ত বেকার, স্কীম নিয়ে কাজ করতে চায় তাদেরকে যেন স্কীম দেওয়া হয় সেই বিষয়টিও তারা যাতে নজরে আনেন সেটাও বলেছি ওদেরকে।

স্যার, সারা রাজ্যে চা শিল্পের বর্তমান অবস্থা এখানে আমি কিছুটা সংক্ষেপে উল্লেখ করছি। ত্রিপুরা রাজ্যে এখন প্রায় ৫৫টি চা বাগান রয়েছে। এতে ৫৪ লক্ষ ৩২ হাজার কেজি চা উৎপাদিত হচ্ছে। এই চা আসাম, নর্থ বেঙ্গল বা নীলগিড়ির চাইতে কম উন্নতমানের নয়। আমাদের রাজ্যের চা ইতিমধ্যেই দেশে প্রসংশিত হয়েছে এবং আমাদের চা অন্যত্র যাচ্ছেও। এই ৫৫টি চা বাগানের রাজ্যের ১৪,১৭০ জন শ্রমিক কর্মচারী কাজ করছেন। ৬১৫৮ হেক্টর জমিতে চা এর চাষ হচ্ছে। ইতিমধ্যেই ১২,২২৬ হেক্টর জমি বন্দোবস্ত দেওয়া হয়েছে চা বাগিচার জন্য। দেখতে হবে তারা ঠিকভাবে সেটা করছে কিনা। পূর্ববর্তী কয়েকটি বছরের তুলনায় এখন আমাদের রাজ্যের উৎপাদিত চা এর বাজার দর অপেক্ষাকৃত ভালই বলা চলে। প্রতি হেকটরে চার উৎপাদনও অন্যান্য রাজ্যের চেয়ে কম নয়। চা শিল্প স্থাপনের লক্ষ্যে আমরা অগ্রসর হয়েছি। আমরা কুমারঘাটে একটি চা ফ্যাকটরি স্থাপন করছি।

রাজ্যের রাবার শিল্প সেভাবে গড়ে উঠতে না পারলেও রাবার উৎপাদন বা রাবার চাষ ভালই হচ্ছে। এতে রাজ্যের বহু সংখ্যক উপজাতি পরিবার উপকৃত হচ্ছে। রাজ্যের ৩০, ৫০৫ হেকটর জমিতে এখন রাবার চাষ হচ্ছে। উন্নতমানের এই রাবার বিভিন্ন কাজে আসছে। গত বছর আমাদের রাজ্যে ৭,২১২ মেঃটন রাবার উৎপাদন হয়েছে। এটা কিন্তু মোটেই কম নয়। কিন্তু সেই রাবার সীট ফর্মে বাইরের ফড়িয়াদের কাছে বিক্রি করে দিচ্ছে। কারন আমাদের এখানে রাবার বেইসড কোন শিল্প নেই। শুধু দরকার করছি রাবার বেইসড নাদার ইউনিট কর। একটা রাবার কারখানা থেকে হরেক রকম জিনিস তৈরী হতে পারে।

স্যার. আমরা বিস্মিত হয়ে যাই এই বেলুন. আমরা দেখি সারা ভারতবর্ষের মানুষ যে বেলুন ব্যবহার করে কেবল রাজ্যের একটা মাত্র গ্রাম গোটা ভারতবর্ষে বেলুন সরবরাহ করে। স্ব-নির্ভর হয়ে গেছে শুধু বেলুন তৈরী করে। এইভাবে রবার বেইসড প্রডাকশানের জন্য অ্যাডপট ভিলেজ তৈরী হয়ে গেছে রাবার প্রডাকশনের জন্য। তার জন্য যে টেকনোলজি দরকার সেই টেকনোলজি আমাদের এখানে নেই। আমরা রাবার বোর্ডকে বলেছি. আমরা ডি. এফ. ডি. পি, সিকে বলেছি আপনারা যৌথ ভাবে চেষ্টা করুন একটা কিছু করা যায় কিনা। শুধু সীট ফমে লেটেক্স থেকে সীট ফমে এনে সেটাকে বাইরে বিক্রি করে দিলে তারমধ্যে কোন ভেলু ডিশান হবে না। যদি তার উপর ভিত্তি করে কোন মিডিয়াম সাইজ কারখানা গড়ে না উঠে তাহলে এখানে অর্থনৈতিক উন্নতি হবে না. অর্থনৈতিক চেহারা পরিবর্তন হবে না লেবার ওরিয়েনটেড হবে না অ্যাম-প্লয়মেন্ট জেনারেশান হবে না। এটা করতে হবে তা নাহলে আমাদের রাজ্যের এই যে উন্নত সম্পদ সেই সম্পদের উপর ভিত্তি করে কিছুই করতে পারছি না। এটা আমাদের ভেবে দেখা দরকার। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি।

তারপর জুট। আমাদের রাজ্যে বর্তমানে প্রায় ৩ হাজার মেট্রিক টন জুট আমরা জুট মিলে ব্যবহার করছি প্রতি বছর এর বাইরেও অতিরিক্ত পাট আমাদের রাজ্যে আছে আমরা চাই জুট মিলের বর্তমান যে ক্ষমতা আছে উৎপাদন ক্ষমতা সেই উৎপাদন ক্ষমতাকে বাড়িয়ে সমস্ত পাট চাষীদের মেস্তা বা অন্যান্য যে পাট করেন আমাদের রাজ্যের পাটচাষীরা সেই পাটকে ব্যবহার করেন। প্রতিবন্ধক হচ্ছে জুট মিল নিয়ে এই হাউসে বহুভাবে আলোচনা হয়েছে। জুট মিলটাকেতো শেষ করে দিয়ে গেছে। জুট মিলে সতেরশ শ্রমিক আছে। ভোট আসলে এই মিলকে শুধু বন্ধ করে দেয়নি. তাদের বেতন পর্যন্ত বন্ধ করে দিয়েছে, তাদের প্রভিডেন্ট ফান্ড এমপ্লয়ি শেয়ার. এমপ্লয়ার শেয়ার দুটাই বন্ধ করে দিয়েছে। যার ফলে প্রায় আড়াই কোটি টাকার মত পি এফ লাইবেলিটি আমাদের কাঁধে এসে পড়ছে। আমাদের কাঁধে কতগুলি দায়িত্ব জুট মিলকে খুলতে হবে, ওদের বেতন ভাতার গ্যারান্টি করতে হবে। পি, এফের প্রতিটি পাই পয়সা আমাদের পি. এফ. কমিশনকে জমা দিতে হবে। অন্যথায় যে ভদ্রলোক সেখানে জুট মিলের কর্মকর্তা হিসাবে যাবেন তার বিরুদ্ধে নরমানেবল ওয়ারেন্ট জারী হবে। আমরা বলছি রাজ্যের মানুষ আমাদের ক্ষমতায় এনেছেন যত ঝুঁকিই হউক আমাদের নিতে হবে। আমরা ঝুঁকি নিলাম আমরা প্রথম চেষ্টা করলাম প্রাইভেট ম্যানেজমেন্টকে ফিনান্সিয়াল ম্যানেজমেন্ট এর মধ্যে এনে আমরা পারি কিনা। কারন রাজ্যসরকারের কোন সঙ্গতি নেই তখন দুই কোটি টাকা শেয়ার ক্যাপিটেল হিসাবে দেওয়া হত তাতে বেতনই হত না বার মাসের এই জায়গার মধ্যে জুট মিলকে চালু করা একটা বিরাট রিকস আমরা নিয়েছিলাম। কিন্তু আমরা অক্ষম হয়েছি। ১৯৯৪ সালের নভেম্বর মাসে জুট মিলকে চালু করেছি। তারপর থেকে আমরা জুট মিলকে বন্ধ হতে দেই নি রাজ্য সরকার শেয়ার ক্যাপিটেল বাড়িয়ে দিয়েছেন। রাজ্য সরকার এই বছর ৫ কোটি টাকা শেয়ার ক্যাপিটেল প্লাস ৫০ লক্ষ টাকা তার জন্য ওয়ার্কিং ক্যাপিটেল

দিয়েছেন। যার ফলে রাজ্যের পাট চাষীরা উপকৃত হচ্ছে। তারা পাটটা নির্দিষ্ট দামে, নির্দিষ্ট জায়গাতে বিক্রি করার একটা গ্যারান্টি সৃষ্টি হয়েছে জুট মিলটা চলছে। যদিও তারা প্রডাকশান লিমিট যেটা অপটিমাম লিমিট সেই লিমিটে সে পেঁছতে পারে না। তার জন্য আমরা বলেছি কেন্দ্রীয় সরকারকে তোমাদের যত ঋণ এখানে রয়েছে জুট মিলের এগেনেস্টে সমস্ত কিছু রাইট অব্ করে দাও। একটা মাত্র রাজ্যের একটা মাত্র জুট মিল রয়েছে মাঝারী জুট মিল। তাকে সম্পূর্ণ ভাবে চালাবার জন্য আরও কিছু নতুন করে সহায়তা তোমরা দান কর এইসমস্ত প্রজেক্ট আমরা পাঠিয়েছি। আমরা জানি না কেন্দ্রীয় সরকার সেই দিকে নজর দেবেন কিনা। আমরা আশা রাখছি যে নতুন সরকার এই দিকে দৃষ্টি দেবেন। স্যার, এখানে এগ্রো বেইসড ইনডাসষ্ট্রির কথা বলছি অফুরন্ত সুযোগ। আনারস শুধু ভারত শ্রেষ্ঠ নয়, বলা যায় যে বিশ্বের সেরা আনারস করে আমার ত্রিপুরা রাজ্যের চাষীরা। কিন্তু আমরা শুধু মাত্র নেরামেক এবং এখানে আমাদের যে এগ্রিকালচার ডিপার্টমেন্ট ফ্রুট জুস কনসেনট্রেশন আছে, টি এস, আই সির যে ফ্রুট জুস কনসেনট্রেশন এর ব্যবস্থা আছে তার মধ্যে একটা ছোট্ট অংশ হল আনারস। ৫ হাজার মেঃটনও আমরা ব্যবহার করতে পারিনা। ৪৫ হাজার মেঃ টন আনারস হয়েছে গত বছর। বাকি ৪০ হাজার মে টন আনারস খোলা বাজারে বিক্রি হয়েছে কিছুটা। বাকিটা আসাম হয়ে ভারতের অন্যান্য রাজ্যে গেছে। এবং আন-অথারাইজড রোডে বাংলাদেশে চলে গেছে। এবং আমাদের রাজ্যের আনারসের উপর আমরা শুনেছি বাংলাদেশে কারখানা গড়ে উঠেছে। তাহলে আমরা পারছি না কেন? শুধু নেরামেক পেয়েছি। আশির দশকে আমরা দরবার করে নর্থ ইষ্ট প্রজেক্ট হিসাবে নেরামেক নালকাটাতে স্থাপন করতে আমরা সক্ষম হয়েছি, ৩ কোটি টাকায় সেটা হয়েছে। কিন্তু তার লক্ষ্যমাত্রাতে এখনো আমরা পেঁছতে পারিনাই এখানে দুই থেকে আড়াই হাজার পাইনাপেল জোস তারা করছে, বাকীটা তারা করতে পারছেনা। আমরা বলেছি যে সেটার শক্তি আরো বাড়াও। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি যে তোমরা সেখানে টাকা দাও, সেখানে অনেক মর্ডানাইজ মেশিন পড়ে আছে সেইগুলিকে চালু কর। লিমন থেকে, জেক্ ফ্রুট থেকে, পাইনাপেল থেকে, অরেঞ্জ থেকে অনেক কিছু করা যায়। আজকে ফ্রুটজুস শুধু ভারতবর্ষে নয়, পৃথিবীর মধ্যে বিরাট মার্কেট তৈরী হয়েছে। এক্সপোর্ট ওরিয়েন্টাল মার্কেট তৈরী হয়েছে। আমাদের এখানে এইগুলির উপর যে সমস্ত ছোট ছোট ইন্ডাষ্ট্রিগুলি আছে তাদেরকে উৎসাহিত করছি যে তোমরাও সেইগুলির উপর কাজ কর। আজকে শুনে খুব খুশি হবেন যে ভারতবর্ষের মাদ্রাজ এবং ক্যালকাটা বেইস্ দুইটি এন, আর আই, আমাদের রাজ্যে এসেছে, তারা পাইনাপেলের উপর কাজ করতে। আমরা তাদেরকে বলেছি আমাদের রাজ্যে সরকার ঘোষিত সরকারে যে সমস্ত সুবিধা তা আপনাদেরকে সবই দেব আপনারা কাজ করুন। এরফলে আমাদের রাজ্যের কয়েক শত বেকার যদি সেখানে কর্মসংস্থান হয় এতেই আমরা খুশি। স্যার, আগরবাতির কথা বলা হয়েছে, আমরা সম্প্রতি মন্ত্রীসভার বৈঠকে সিদ্ধান্ত নিয়েছি, আগরবাতি শিল্প একটা বিরাট শিল্প হতে পারে আমাদের

রাজ্যে। ক্ষুদ্র এবং কুটীর শিল্পের ক্ষেত্রে এটা দিগন্ত খুলে দিতে পারে। স্যার শুনে আশ্চর্য্য হবেন যে ভারতবর্ষের যে মেইন আগরবাতি উৎপাদক রাজ্য তামিলনাড়ু তার মেইন যে কাঁচামাল সেটা নিচ্ছে আমাদের এখান থেকে। প্রতিমাসে আমাদের এখান থেকে ১০০ থেকে ১৫০টি লরি এমনকি তারও বেশী যাচ্ছে বাইরে আগরবাতির স্টীক নিয়ে। এতে আমরা হিসাব করে দেখেছি যে কয়েক লক্ষ লোক বাড়ীর মা বোন থেকে শুরু করে যদি কর্মক্ষম পুরুষ বেকার, কৃষক তারাও এই আগরবাতির স্টীক তৈরীর কাজে নিয়োজিত আছেন। কিছুই লাগেনা, আগরবাতির পুরো পেকেটটি তৈরী করার জন্য যা যা দরকার তার ৬০ থেকে ৭০ শতাংশ জিনিস আমার এখানেই আছে। শুধু সেন্ট ও পেকেট তৈরীর মেশিনটা বাইরে থেকে আনতে হবে। আমরা মন্ত্রীসভার বৈঠকে সিদ্ধান্ত নিয়েছি যে ব্যাপক ভাবে এই আগরবাতির ইন্ডাস্ট্রি আমাদের রাজ্যে চালু করব। স্যার, এখানে হ্যাণ্ডলোম এবং হ্যাণ্ডিক্রেফট এবং সেরিক্যালচার বিষয়ে মাননীয় মন্ত্রী বলেছেন আমি তার পুনরুক্তি করতে চাইনা। স্যার, আমাদের রাজ্যে এই সমস্ত জায়গাগুলি মেলালে আমাদের রাজ্যে হেণ্ডলোমের এই যে নেই নেই, আমরা এখানে বেশী টাকা খরচ করতে পারছি না, আধুনিক প্রযুক্তি ঢুকাতে পারছিনা তবু, কিন্তু আমাদের রাজ্যে ৩৭.৫০ মিলিয়ন স্কুয়ার মিটার হ্যাণ্ডলোম আমাদের এখানে প্রোডাক্টস হয়েছে। তে প্রায় ৩১ হাজারের মত প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে শ্রমদিবস যুক্ত ছিল। হ্যাণ্ডি-ক্রেপটে ১ কোটি ৭৫ লক্ষ টাকার প্রডিউস তৈরী হয়েছে। তাতে ডাইরেক্ট এবং ইন ডাইরেক্ট ভাবে ১১ হাজার লোক যুক্ত আছে। সেরিক্যালচারে আমাদের রাজ্যের ২৮২ কেজির সিল্ক আমাদের রাজ্যে প্রডিউস হয়েছে এটা আরো বাড়বে। এতে ডাইরেক্ট এবং ইন ডাইরেক্ট প্রায় ২৯৮০ টি শ্রমদিবস তৈরী হয়েছে। এবং সেরিক্যালচারের যে প্রস্তাব এখানে শুনেছেন এখানে এর বিরাট সম্ভাবনা রয়েছে।

স্যার, আমাদের রাজ্যে রেজিস্টার্ড ফ্যাক্টরী হয়েছে আমাদের রাজ্যে ক্ষুদ্র এবং কুটির শিল্পটির উপর ১ ১৭৪ এবং ওয়ার্কার্স রয়েছে ৩১ হাজার ৯শত ১২ জন। আমাদের রাজ্যের বর্তমান যে অবস্থা সেটাকে পরিবর্তন করে দেওয়া যায় যদি আমরা যে পরিকল্পনা নিয়েছি সেটাকে যদি কেন্দ্রীয় সরকার নজর দেয়। আমাদের রাজ্যের শিল্প যেমন পরিবর্তন হবে এবং আমাদের রাজ্যের বেকার সমস্যা সমাধান করতে সক্ষম হব। সেইদিক থেকে আমি আবারও বলছি স্যার, আমাদের রাজ্য গরীব নয় গরীব এই রাজ্যের মানুষ। সেই দিক থেকে কেন্দ্র সরকার নিউ আউট লুক নিয়ে ত্রিপুরাকে দেখবেন, প্রয়োজনীয় যাবতীয় সহায়তা তারা করবেন ত্রিপুরার ত্রিশ লক্ষ মানুষের কাছে তারা এসে দাঁড়াবেন এই বিশ্বাস রেখে আমি প্রস্তাবকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মি. ডেপুটি স্পীকার :—** মাননীয় প্রস্তাবক কিছু বলবেন?

**শ্রী পবিত্র কর :—** না, স্যার, আমার প্রস্তাবকে সমর্থন করার জন্য সবাইকে ধন্যবাদ।

**মি. ডেপুটি স্পীকার :—** আমি এখন মাননীয় সদস্য শ্রী পবিত্র কর মহোদয় কর্তৃক রিজোলিশনটি

ভোটে দিচ্ছি। রিজোলিউশনটি হল এই বিধানসভ প্রস্তাব করিতেছে যে, ত্রিপুরায় শিক্ষিত অর্ধ শিক্ষিত সকল বেকারের কর্মসংস্থানের জন্য রাজ্যে শিল্পায়ন এবং কাঠামো গড়ে তুলতে অবিলম্বে কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় উদ্যোগ গ্রহন করুক।

( ধ্বনি ভোটে প্রস্তাবটি পাশ করা হল )

**মি. ডেপুটি স্পীকার :—** এই সভা আগামী ২১শে ফেব্রুয়ারী, শুক্রবার, ১৯৯৭ ইং বেলা ১১টা পর্যন্ত মূলতবি রইল।

## PAPERS LAID ON THE TABLE ANNEXURE–'A'

### Admitted Question No. 28

Name of the Member :— Asok Deb Barma

Will the Hon'ble Minister-in charge of Election Department be pleased to state .

প্রশ্ন :— ১) ইহা কি সত্য, বর্তমানে ভোটারদের সচিত্র পরিচয় পত্র দেওয়ার জন্য ছবি তোলার কাজ চলতে থাকলেও অনেক প্রকৃত ভোটারদের ভোটার তালিকাতে নাম নেই ,

প্রশ্ন :— ২) যদি সত্য হয়, তবে ভোটার তালিকা সংশোধনের জন্য রাজ্য সরকার নির্বাচনকমিশনের নিকট কোন প্রস্তাব দিয়েছেন কি না ?

উত্তর :— ১) নির্বাচন কমিশনের নির্দেশানুসারে ১-১-১৯৯৬ ইং তারিখে বয়সের ভিত্তি তারিখ হিসাবে ধরে চূড়ান্তভাবে প্রকাশিত ভোটার তালিকা অনুযায়ী পরিচয়পত্র তৈরী ও বিতরনের কাজ রাজ্যের ৬০ (ষাট) টি বিধানসভা নির্বাচন ক্ষেত্রে বর্তমানে চলছে জন প্রতিনিধি আইন ও রুলস্ এর বিধি ও ধারা অনুসারে এবং নির্বাচন কমিশনের নির্দেশ ও তত্ত্বাবধানে ভোটার তালিকা তৈরী ও সংশোধনের কাজ সম্পন্ন হয়। ১৯৯৬ ইং সনের ভোটার তালিকাও এই ভাবেই দাবী ও আপত্তি নিস্পত্তি করে চূড়ান্ত ভাবে প্রকাশ করা হয়। সুতরাং অনেক প্রকৃত ভোটারের নাম তালিকাতে না থাকার প্রশ্ন উঠেনা।

উত্তর : ২) প্রশ্ন উঠেনা।

Admitted Starred Question No. 37

Name of the Member :— Shri Pannalal Ghosh

১ নং প্রশ্ন ঃ রাজ্যে পান চাষীদের সংখ্যা কত ?

১ নং উত্তর ঃ ত্রিপুরায় মোট ৪৫৯৯ জন কৃষক বর্তমানে পান চাষে যুক্ত আছে।

২ নং প্রশ্ন :— ইহা কি সত্য যে এদের মধ্যে অনেকেরই জোত জমি নেই ?

২ নং উত্তর :— হ্যাঁ, সত্য।

৩ নং প্রশ্ন :— যদি সত্য হয় তবে ভূমিহীন বা ক্ষুদ্র পান চাষীদের ভূমি দেবার কোন পরিকল্পনা আছে কি

৩ নং উত্তর :— ভূমিহীনদের মধ্যে ভূমি বন্দোবস্তের কোন পরিকল্পনা নেই।

৪ নং প্রশ্ন :— রাজ্যে পান চাষীদের সাহায্যের ব্যাপারে সরকার কি কি কর্মসূচী নিয়েছেন বা নেবার কথা ভাবছেন।

৪ নং উত্তর :— ক) রাজ্য প্রকল্প ঃ ৩৪০ জন পান চাষীকে প্রতি ১০০ বর্গমিটার ভূমিতে পান চাষের জন্য ৫০০ টাকা হারে আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। এতে মোট ব্যয়ের পরিমান ১ লক্ষ ৭০ হাজার টাকা।

(খ) কেন্দ্রীয় প্রকল্পে :— মোট ২২০ জন পান চাষীকে পানের বেরজ তৈরী এবং পানের প্রদর্শনীমূলক চাষের জন্য প্রতি পান চাষীকে ১২৫০ টাকা হারে সাহায্য দেওয়া হচ্ছে। উপরন্তু ৪০ জন পান চাষীকে জলসেচের উৎস তৈরীর লক্ষ্যে প্রতি পান চাষীকে ১৫০০ টাকা হারে আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে।

এছাড়াও পান গাছের রোগ ও পোকা দমন করার জন্য ব্যবহৃত যন্ত্রপাতি কেনার লক্ষ্যে প্রতি পান চাষীকে ৫০০ টাকা হারে সাহায্য দেওয়া হচ্ছে।

উপরোক্ত কর্মসূচীগুলি রূপায়নের জন্য কেন্দ্রীয় প্রকল্পে সর্বমোট ব্যয় হবে ৩ লক্ষ ৭৯ হাজার ৫০০ টাকা।

Admitted Starred Question No. 42

Name of Member : Sri Amal Mallik

Will the Hon'ble Minister in-charge of the Agriculture Department be pleased to state .

প্রশ্ন ঃ—

১) রাজ্যের কৃষি ব্যাবস্থার উন্নয়ন প্রকল্পে ৩য় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কি কি নূতন প্রকল্প হাতে নেওয়া হয়েছে ?

উত্তর ঃ—

১) তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যে সকল নূতন প্রকল্প হাতে নিয়েছে তা হল ঃ—

ক) দুর্গম এলাকার জন্য সুসংহত বীজ উন্নয়ন প্রকল্প।

খ) কৃষি তথ্য ও পরিসংখ্যান সরবরাহকারী সংস্থা স্থাপন।

গ) জাতীয় কৃষি সম্প্রসারন প্রকল্প।

ঘ) আখ ভিত্তিক চাষ প্রকল্প।

ঙ) বায়োকন্ট্রোল ল্যাবরেটরী স্থাপন।

চ) জল বিভাজীকা প্রকল্প।

ছ) পতিত জমির উন্নয়ন প্রকল্প।

এ ছাড়াও যে সকল কাজ হাতে নেওয়া হয়েছে তা এইরূপ :—

ক) সর্বোচ্চ পাঁচ হাজার টাকা ভর্তুকিতে হালের বলদ বিতরণ।

খ) সর্বোচ্চ ত্রিশ হাজার টাকা ভর্তুকিতে পাওয়ার টিলার বিতরন।

গ সুগন্ধী ধানের প্রদর্শনী চাষ।

ঘ) ভ্রুম ধানের চাষে মধ্যবর্তী পরিচর্য্যার জন্য আর্থিক সহায়তা প্রদান।

প্রশ্ন :—

২) বর্তমানে ঐ সব প্রকল্প গুলি বিভিন্ন ব্লকে চালু আছে কিনা ?

উত্তর :

২) হ্যা, আছে।

Admitted Starred Question No. 43
Name of Member :— Sri Amal Mallik

Will the Hon'ble Minister-In-charge of Agriculture Department be pleased to state .

প্রশ্ন ঃ — বর্তমানে রাজ্যের কৃষকদের স্বার্থে বিভিন্ন ধরনের সার ও কীটনাশক ঔষধের উপর কেন্দ্রীয় সরকারের ভর্তুকী ও রাজ্য সরকারের ভর্তুকী কত করে দেওয়া হচ্ছে তার আলাদা আলাদা হিসাব ?

উত্তর : — কেন্দ্রীয় সরকার প্রদেয় ভর্তুকী ঃ

| সারের নাম ঃ | ভর্তুকীর পরিমান |
|---|---|
| ১) দেশীয় ডাই-এমোনিয়াম ফসফেট | ৩০০০, ০০ টাকা টন প্রতি |
| ২) আমদানীকৃত ডাই-এমোনিয়া ফস্ফেট | ১,৫০০, ০০ টাকা টন প্রতি |
| ৩) মিউরেট অব পটাশ | ১৫০০, ০০ টাকা টন প্রতি |
| ৪) সুপার ফসফেট | ৫০০, ০০ টন প্রতি |
| ৫) মিশ্র সার | ১, ৩৫০, ০০ টাকা টন প্রতি |

কেন্দ্রীয় সরকার কীটনাশক কোন ঔষধের উপর ভর্তুকী দেয় না।

কেন্দ্রীয় সরকারের ভর্তুকীর পরও রাজ্য সরকার কৃষকদের নিকট সার বিতরণের উপর ভর্তুকী দিয়ে থাকে তাহা এইরুপ ঃ--

| সারের নাম ঃ | কেজি প্রতি ভর্তুকীর পরিমাণ |
|---|---|
| ১। ইউরিয়া— | ·৯১ টাকা |
| ২। সুপার ফস্ফেট— | ১·৯৭ টাকা |
| ৩। রক ফস্ফেট— | ·৮৪ টাকা |
| ৪। মিউরেট অব পটাশ | ৩·১১ টাকা |
| ৫। ডাই-এমোনিয়া | ৩·৯০ টাকা |
| ৬। মিশ্র সার- | ১ ৬৭ টাকা |

রাজ্যে বিভিন্ন কৃষি সামগ্রী বিক্রয় কেন্দ্রে সার ও কীটনাশক ঔষধের পরিবহন খরচও সরকার বহন করে। রাজ্য সরকার কৃষকদের নিকট কীটনাশক ঔষধ বিতরনের উপর ২৫% শতাংশ হারে ভর্তুকী দিয়ে থাকেন।

Admitted Starred Question No. 49

Name of the Member :— Shri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-In-charge of the Home Department be pleased to State .

প্রশ্ন ঃ

১। ইহা কি সত্য যে খোয়াই মহকুমার চাম্পাহাওয়র-এ একটি থানা স্থাপনের জন্য সরকার সিদ্ধান্ত নিয়েছিলেন ?

২। যদি নিয়ে থাকে তবে কবে নাগাদ চাম্পাহাওয়র-এ থানা স্থাপিত হবে বলে আশা করা যায় ?

উত্তর ঃ

১। হ্যাঁ।

২। সঠিক তারিখ এ মুহূর্তে বলা সম্ভব নয়। আনুসাঙ্গিক কাজ সম্পূর্ণ হলেই প্রয়োজনীয় বিজ্ঞপ্তি জারি করা হবে।

Admitted Starred Question No. 54

Name of the Member :— Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-In-charge of the Animal Resource Development Deptt. be pleased to state.

প্রশ্ন ঃ

১। খোয়াই বিভাগে মহকুমা প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের নিজস্ব অফিস ঘর আছে কি ?

২। ইহা কি সত্য যে ১৯৯৫-৯৬ ইং সনে অফিসটিলাতে একটি নতুন ঘর নির্মানের জন্য মঞ্জুরী দেওয়া হয়েছিল ?

৩। সত্য হলে অর্থ মঞ্জুরীর পরিমাণ কত এবং বর্তমানে নির্মানকার্য্য কি অবস্থায় আছে ?

উত্তর :

১ যেহেতু ই বিভাগে মহকুমা প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের নিজস্ব অফিস ঘর নাই।

২) হ্যাঁ, ইহা সত্য।

৩) মঞ্জুরীকৃত অর্থের পরিমান হল ১, ৬৯, ১০০.০০ একলক্ষ উনসত্তর হাজার একশত) টাকা এবং এই কাজের জন্য P.W. Deptt. work Order issue করেছে। নির্মানকার্য্য মার্চ ৯৭ মাস নাগাদ সম্পন্ন করা হবে।

Admitted Starred Question No. 58

Name of Member :- Shri Umesh Chandra Nath.

Will the Hon'ble Minister-In-charge of the Home Department be pleased to State

১) রাজ্যে কতটি ব্লক হেড কোয়ার্টারের ফায়ার সার্ভিস স্টেশান নাই।

২) যে সমস্ত স্থানে নাই সেখানে কত দিনের মধ্যে ফায়ার সার্ভিস স্টেশান এর ব্যবস্থা করা হবে ?

৩) কদমতলা ব্লক এর আওতাভুক্ত হবে কিনা ?

উত্তর

১) রাজ্যে বর্তমান ১৬ টি ব্লক হেড কোয়ার্টারে ফায়ার সার্ভিস স্টেশান নেই।

২) এর মধ্যে মাতাবাড়ী ব্লকের চন্দ্রপুরে ১৯৯৭—৯৮ সনে, মেলাঘর ব্লকে ১৯৯৭— ৯৮ সনে, কদমতলা বল্কে ১৯৯৮— ৯৯ সনে, সালেমা বল্কে ১৯৯৯—২০০০ সনে ফায়ার সার্ভিস স্টেশান চালু করার প্রস্তাব সরকার নিয়েছেন এবং সেই অনুযায়ী কাজ এগিয়ে চলেছে।

৩) হ্যাঁ, ১৯৯৮ ৯৯ সনে কদমতলা বল্ককেও এর আওতাভুক্ত করার প্রস্তাব বিবেচনাধীন আছে।

Admitted Starred Question No. 69

Name of the Member :— Shri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state .

১) সারা রাজ্যে বর্তমানে কয়টি থানা ও কয়টি ও,পি, আছে (মহকুমাভিত্তিক আলাদা আলাদা হিসাব)।
২। থানাগুলির মধ্যে কয়টিতে সি, আই রা ও, সি, পদে নিয়োজিত আছে , এবং
৩) প্রত্যেক মহকুমার সদর থানাতে সি, আইকে ও, সি, হিসাবে নিযুক্ত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ?

উত্তর

১। সারা রাজ্যে বর্তমানে ৪৪টি থানা ও ৩৪টি ও, পি, আছে যার মহকুমা ভিত্তিক হিসাব ঃ-

| মহকুমা | থানা | ও. পি. |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১। সদর | ৫টি | ১৬টি |
| ২। বিশালগড | ৩টি | ২টি |
| ৩। সোনামুড়া | ৪টি | — |
| ৪। খোয়াই | ৩টি | ২টি |
| ৫। কমলপুর | ২টি | — |
| ৬। আমবাসা (প্রস্তাবিত | ১টি | |
| ৭। লংতরাইভ্যালি | ২টি | — |
| ৮। গণ্ডছড়া | ৩টি | — |
| ৯। উদয়পুর | ১টি | ৩টি |
| ১০ বিলোনীয়া | ৪টি | ৪টি |

| মহকুমা | থানা | ও. সি. |
|---|---|---|
| ১ | ২ | ৩ |
| ১১। অমরপুর | ৪টি | ১টি |
| ১২। সাব্রুম | ২টি | ২টি |
| ১৩। কাঞ্চনপুর | ৩টি | ১টি |
| ১৪। কৈলাশহর | ২টি | ২টি |
| ১৫। ধর্মনগর | ৪টি | ১টি |

২। থানাগুলোর মধ্যে ২টিতে সি. আইরা ও সির পদে নিয়োজিত আছে।

( পূর্ব ও পশ্চিম আগরতলা থানায় )

৩। প্রত্যেক মহকুমার সদর থানাতে সি. আইকে ও. সি. হিসাবে নিযুক্ত করার কোনও পরিকল্পনা আপাততঃ নেই।

## Admitted Starred Question No. 84

Name of the Member :— Shri Prasanta Deb Barma

Will the Hon'ble Minister-In-charge of the Home Department be pleased to State .

১) ১৯৮০ সনের জুন মাসের জাতিদাঙ্গার যেসব লাইসেন্স করা বন্দুক বাজেয়াপ্ত করা হয়েছিল তাহা ফেরৎ দেওয়ার কাজ শেষ হয়েছে কিনা ?

২ যদি ফেরৎ না দেওয়া হয়ে থাকে তবে কবে পর্যন্ত ফেরৎ দেওয়ার আশা করা যায়।

৩) ১৯৮০ হইতে ১৯৯৬ পর্যন্ত বাজেয়াপ্ত থাকার সময় কোন বন্দুক নষ্ট হলে সরকারের তরফ থেকে ক্ষতিপূরন দেওয়ার পরিকল্পনা আছে কিনা ?

উত্তর

১নং ও ২নং

বিগত ১৯৮০ সনের জুন দাঙ্গার পরিপ্রেক্ষিত ব্যক্তি মালিকানাধীন যে সকল বন্দুক আটক করা হয়েছিল সেই সমস্ত বন্দুকের মালিক যাহাদের বিরুদ্ধে কোন প্রকার অপরাধ মূলক মামলা নথীভুক্ত হয় নাই তাদের বন্দুকগুলি জেলা-শাসকগনের নিকট আবেদনের ভিত্তিতে বিবেচনা ক্রমে ফেরৎ যোগ্য বন্দুকগুলি ফেরৎ দিয়েছেন। বন্দুক ফেরৎ পায় নাই বলে এমন কোন আবেদন এখন পর্যন্ত সরকারের নিকট লিপিবদ্ধ হয় নাই।

৩) না।

Admitted Starred Question No. 89

Name of the Member :— Shri Ramendra Ch. Debnath

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state .

১) ইহা কি সত্য রাজ্যের যাত্রী সাধারনের নিরাপদে চলার সুবিধার জন্য বিভিন্ন রাস্তার দুই সাইডের জঙ্গল পরিস্কার রাখার কর্মসূচী হাতে নেওয়া হয়েছিল ?

২) যদি নেওয়া হয়ে থাকে তবে এই সমস্ত কর্মসূচী কতটা বাস্তবায়িত হয়েছে এবং বর্তমানে এই কর্মসূচী চালু আছে কিনা ?

উত্তর

১) না।

২) প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 96

Name of the Member :— Shri Anil Chakma

Will the Hon'ble Minister-In-charge of the Home Department be pleased to State .

প্রশ্ন ঃ

১। পেচারথল থানার বিল্ডিং এর জন্য সরকার কোন অর্থ বরাদ্দ করেছেন কিনা ,

২। করে থাকলে মঞ্জুরীকৃত অর্থের পরিমান কত ?

৩) না করে থাকলে তার কারন কি ?

উত্তর

১। আর্থিক অপ্রতুলতার জন্য বিভিন্ন উন্নয়নের টাকা খরচ করে পেচারথল ব্লকের এডভাইজারি কমিটি এর সুপারীশে একটি ঘর তৈরী করা হয়েছে বর্তমানে পেচারথল থানা ঐ ঘরে কাজ চালাইয়া যাইতেছে।

২। প্রশ্ন উঠেনা

৩) এই স্থায়ীটির এলটমেন্ট না পাওয়া পর্যন্ত পুলিশ দপ্তর গৃহ নির্মানের জন্য কোন বরাদ্দ করিতে পারে না।

Admitted Starred Question No. 106

Name of Member :— Shri Ashok Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state,

১ ১৯৯৪ ১৯৯৫ এবং ১৯৯৬ বছরগুলিতে নারী নির্যাতনের ঘটনা কতগুলি ঘটিয়াছে, বৎসর ভিত্তিক আলাদা হিসাব ?

২) ১৯৯৪, ১৯৯৫ এবং ১৯৯৬ বছরগুলিতে কিশোরী অপহরনের ঘটনা কতগুলি ঘটিয়াছে, বছর ভিত্তিক আলাদা হিসাব ? এবং

৩) উপরোক্ত ঘটনাগুলির জন্য সরকার কি ধরনের ব্যবস্থা গ্রহন করিয়াছে ?

উত্তর

১) ১৯৯৪ সনে ২৪১ টি ১৯৯৫ সনে ২৫৯ টি এবং ১৯৯৬ সনে ৩১৩ টি। মোট ৮১৩ টি নারী নির্যাতনের ঘটনা লিপিবদ্ধ হয়েছে।

২) ১৯৯৪ সনে ৩০ টি ১৯৯৫ সনে ৪০ টি এবং ১৯৯৬ সনে ৩৯ টি, মোট ১০৯ টি কিশোরী অপহরনের ঘটনা লিপিবদ্ধ হয়েছে।

৩) সুনির্দিষ্ট অভিযোগ নথীভুক্ত করে পুলিশী তদন্তের কাজ শেষ করার পর অধিকাংশ ক্ষেত্রেই মামলা দায়ের করা হয়েছে এবং এবিষয়ে সন্দেহ ভাজন ব্যক্তিদের গেপ্তার করে কোর্টে চালান দেয়া হয়েছে।

বিস্তারিত বছর ভিত্তিক বিবরন নিম্নে দেওয়া গেল –

(১) (নারী নির্যাতন)

| সন | মোট ঘটনা | গেপ্তার, | চার্জসীটেড, | এফ, আর. | পি, আই |
|---|---|---|---|---|---|
| ১৯৯৪ | ২৪১ | ৩১৬ | ২০৫ | ২৮ | ৮ |
| ১৯৯৫ | ২৫৯ | ৩৫৩ | ১০৮ | ১৬ | ৩৫ |
| ১৫৯৬ | ৩১৩ | ৩৩০ | ১২৯ | ১৮ | ১৬৬ |

কিশোরী অপহরন

| সন | মোট ঘটনা | গেপ্তার, | চার্জসীটেড, | এফ, আর. | পি, আই |
|---|---|---|---|---|---|
| ১৯৯৪ | ৩০ | ২৫ | ২৩ | ৭ | |
| ১৯৯৫ | ৪০ | ৬১ | ৩০ | ৩ | ৭ |
| ১৯৯৬ | ৭৯ | ৪৫ | ১৫ | ৪ | ২০ |

Admitted Starred Question No. 131

Name of the Member :— Shri Umesh Chandra Nath.

Will the Hon'ble Minister-In-charge of Fisheries Department be pleased to state .

প্রশ্ন ঃ

১। রাজ্যে প্রতি বৎসর কত পরিমান মাছ উৎপাদন হয় ?

উত্তর ঃ

১। গত কয়েক বৎসর ধরে বার্ষিক মাছের উৎপাদন উর্ধমুখী। ১৯৯৫—৯৬ ইং সনে উৎপাদিত মাছের পরিমান ২৫৭১০ মেট্রিক টন।

প্রশ্ন

২। সারা রাজ্যে চাহিদার পরিমান কত ?

উত্তর ঃ

২। লোক সংখ্যা বৃদ্ধির সাথে সাথে মাছের বার্ষিক চাহিদা বেড়ে থাকে। ১৯৯৫—৯৬ সনে চাহিদা ছিল ৩৩,২০০ মেট্রিকটন এবং ১৯৯৬ ৯৭ সনে চাহিদার পরিমান ৩৩, ৯০০ মেট্রিক টন।

Admitted Starred Question No. 148

Name of Member :— Shri Prasanta Deb Barma

Will the Hon'ble Minister-In-charge of the Animal Resource Development Deptt. be pleased to state.

প্রশ্ন ঃ

১। কমলপুর বিভাগের মেন্দি গ্রামের শূয়রের খামারটি বর্তমানে কি অবস্থায় আছে ?

২। এই খামারের উন্নতিকল্পে সরকার কি ব্যবস্থা গ্রহন করেছেন ?

উত্তর :

১। কমলপুর বিভাগের মোহিন্দ গ্রামের শূয়রের খামারটি গত ২৬-১১-৯৩ ইং হইতে সম্পূর্ণ বন্ধ অবস্থায় আছে।

২। আপাতত এই খামারটি চালু করার পরিকল্পনা নাই।

Admitted Starred Question No. 157

Name of the Member :— Sri Makhan Lal Chakraborty

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state :

প্রশ্ন :

১। নাগিছড়া হর্টিক্যালচার রিসার্চ সেণ্টার-এ আলুর বীজ উৎপাদনে সরকার কি বিশেষ কোন সাফল্য অর্জন করেছেন ?

উত্তর

১। হঁ্যা, আলুর দানাবীজ উৎপাদনে ত্রিপুরা সরকারের কৃষি দপ্তর সাফল্য অর্জন করেছে। গত তিন বৎসরে আলুর দানাবীজ উৎপাদনের পরিমান নিম্নরূপ : —

| | |
|---|---|
| ১৯৯৩—৯৪ | ১০৬, ৪৮৮ কিলোগ্রাম |
| ১৯৯৪—৯৫ | ১০৫, ০৩০ ,, |
| ১৯৯৫—৯৬ | ২৬৯. ৮০০ ,, |
| মোট — | ৬১৫. ৮৪৫ কিলোগ্রাম |

প্রশ্ন :

১। হেলিয়ামুড়া বল্‌কের অর্ন্তগত রায়দয়াল বাড়ী গাঁও সভার বড়মন্নদান এলাকায় ( এ, ডি, সি, এড়িয়া ) অনুরূপ একটি সেন্টার খোলার পরিকল্পনা সরকার গ্রহণ করবেন কি ?

উত্তর :

২। এমন কোন পরিকল্পনা এখন পর্য্যন্ত দপ্তরের নেই।

ANNEXURE–'B'

Admitted Un-Starred Question No. 11

Name of the Member :— Sri Makhan Lal Chakraborty

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state ;

প্রশ্ন :

১। বর্তমান আর্থিক বৎসরে রাজ্যে উপজাতি অধ্যুষিত অঞ্চলে কতগুলি সব্জী পকেট স্কীম করার সিদ্ধান্ত সরকার গ্রহন করেছেন ?

উত্তর :

১। সরকার বর্তমান আর্থিক বৎসরে রাজ্যে মোট ৪০ (চল্লিশ) টি পকেট-এ নিবিড় সব্জী চাষ প্রকল্প উপজাতি অধ্যুষিত অঞ্চলে গ্রহণ করেছেন,

প্রশ্ন

২। ১৯৯৫ ৯৬ ইং সনে কতগুলি স্কীম করা হয়েছে ? এবং উৎপাদনের হার কিরূপ ছিল ? ( বল্‌ক ভিত্তিক হিসাব )।

উত্তর ঃ

২। বিগত ১৯৯৫—৯৬ ইং বর্ষে রাজ্যে উপজাতি অধ্যুষিত অঞ্চলে মোট ৬৮টি নিবিড় সব্জী চাষ প্রকল্প গ্রহন করা হয়, ব্লক ভিত্তিক উৎপাদনের হার সংযোজিত করা হইল।

প্রশ্ন ঃ

৩। ইহা কি সত্য যে গত আর্থিক বৎসরে (অর্থাৎ ৯৫—৯৬ ইং বৎসরে) তেলিয়ামুড়া ব্লকের নির্দ্ধারিত সব্জী পকেটে আলু বীজ সহ অন্যান্য বীজ সরবরাহ করতে না পারায় ঐ সমস্ত এলাকার উপজাতি কৃষক বঞ্চিত হয়েছেন ?

উত্তর

৩। আংশিক সত্য, তেলিয়ামুড়া ব্লক অন্তর্গত ৪ (চারটি) পকেটেই সর্বপ্রকার সব্জী বীজ নির্দিষ্ট পরিমানে যথা সময়ে সরবরাহ করা হয়, কেবল মাত্র রামদয়াল বাড়ীতে আলুবীজ প্রয়োজন ভিত্তিক সরবরাহ করা সম্ভব হয় নাই।

প্রশ্ন

৪। সত্য হইলে তার কারন কি ?

উত্তর ঃ

৪। রামদয়াল বাড়ীর কৃষকগণ আলু উৎপাদনে কিছুটা বঞ্চিত হয়েছেন, কারণ প্রয়োজনীয় আলুবীজ উৎস থেকে সংগ্রহ এবং সরবরাহ করা যায় নি।

Statement Showing the Agri. Sub-Division Wise Rate of Production of Vegetables in the S.T. Pockets During the Year 1995-96

ANNEXURE

Production per hect (in M.T.)

| Name of the Agri. Sub Division | Radish | Chilly | Brinjal | Pea | Tomato | Onion | Potato | Bhandi | S. Raddish | Remarks |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1. Kanchanpur, ASD | 15,60 | 5.00 | 12.00 | 0.60 | 13.50 | 4.00 | 18.00 | 4.80 | 9.00 | |
| 2. Panisagar, ASD | 3.50 | 0.80 | 9.30 | 0.50 | 2.50 | 1.50 | 16.00 | 3.00 | 1 00 | |
| 3. Chawmanu, ASD | 5.85 | 2.00 | 8.75 | 1.95 | 4.30 | 1.80 | 13.00 | 4.35 | 7.35 | |
| 4. Kumarghat, ASD | 6.35 | 1.65 | 6.95 | 2.19 | 5.10 | 2 15 | 11.50 | 3 10 | 9.10 | |
| 5. Salema, ASD | 5.90 | 2 40 | 7.90 | 2.45 | 7.85 | 1.95 | 14.00 | 2.90 | 6.80 | |
| 6. Gandacherra, ASD | 12.00 | 2.00 | 10.00 | 2.00 | 9.50 | 2.30 | 15.75 | 5.25 | 9.22 | |
| 7. Amarpur, ASD | 10.00 | 2.30 | 9.25 | 3.00 | 11.00 | 2 40 | 14.00 | 6 35 | 8.75 | |
| 8, Bitabari, ASD | 4.50 | 2.50 | 12.00 | 1.20 | 11 80 | 2.00 | 20.00 | 1.00 | 1.20 | |
| 9. Satchand, ASD | 15.00 | — | 16,00 | 1,00 | 9.75 | 1 10 | 20.00 | 7 20 | 6 30 | |
| 0. Bagafa, ASD | 16 00 | 3.20 | 14.00 | 4.00 | 12.30 | 3.20 | 18.00 | 9.50 | 11.50 | |
| 11. Melaghar, ASD | 8,60 | 0.80 | 11.20 | 1.80 | 1.00 | 0.80 | 20.00 | 2.40 | 8.00 | |
| 12. Mohanpur, ASD | 7.10 | 1.40 | 6.20 | 1.90 | 8.20 | 0.95 | 11.75 | 3.35 | 7.20 | |
| 13. Bishalgarh, ASD | 11.20 | 2.15 | 9.75 | 2.30 | 10.80 | 1.90 | 17.50 | 5.25 | 6.30 | |
| 14. Rajnagar, ASD | 16.50 | 1.50 | 12 25 | 0.65 | 5.50 | 0.50 | 10.00 | 7.50 | 12.00 | |
| 15, Jirania, ASD | 15,50 | 1.00 | 22.00 | 12.00 | 19.00 | 4 50 | 21.00 | 4.50 | 12.00 | |
| 16. Teliamura, ASD | 3.50 | 3.00 | 15.00 | 1.00 | 25.00 | 1.25 | 20.00 | 7.00 | 3.50 | |
| 17. Khowai, ASD | 20.00 | 0.40 | 20,00 | 0.65 | 20.oo | 1.oo | 25.oo | 5.4o | 7.6o | |

Admitted Un-Starred Question No. 13

Name of Member :– Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-In-charge of the Agriculture Development be pleased to state.

প্রশ্ন ঃ

১। কৃষি দপ্তরে বর্তমানে কতজন মেকানিক্স ও কামদার পদে নিযুক্ত আছেন ? ( মহকুমা ভিত্তিক হিসাব )

উত্তর :

১। কৃষি বিভাগে যতজন পি. পি. ওয়ারকার এবং মেকানিক্স আছেন তাহার হিসাব কৃষি মহকুমা ভিত্তিক এইরূপ :—

| কৃষি মহকুমার নাম | যতজন পি, পি, ওয়ারকার আছে | যতজন মেকানিক্স আছে |
|---|---|---|
| ১। তেলিয়ামুড়া | ৩ | ৩ |
| ২। মোহনপুর | ৬ | ৪ |
| ৩। খোয়াই | ৫ | — |
| ৪। জিরানীয়া | ৮ | ২ |
| ৫। মেলাঘর | ১১ | ১ |
| ৬। বিশালগড় | ৮ | ২ |
| ৭। রাজনগর | ৩ | ১ |
| ৮। সাতচাঁদ | ১ | ১ |
| ৯। বগাফা | ৩ | ১ |
| ১০। মাতাবাড়ী | ৪ | ১ |
| ১১। অমরপুর | ৩ | ১ |
| ১২। গণ্ডাছড়া | ১ | — |
| ১৩। কুমারঘাট | ২ | ১ |
| ১৪। পানিসাগর | ৫ | ১ |

| | | |
|---|---|---|
| ১৫। সালেমা | ৩ | ২ |
| ১৬। ছামনু | ১ | — |
| ১৭। কাঞ্চনপুর | ১ | — |

প্রশ্ন

২) কৃষি দপ্তরে বর্তমানে কতটি পাওয়ার টিলার, পাম্প মেশিন ও নিড়ানী মেশিন আছে? তন্মধ্যে কতটি চালু আছে? (মহকুমা ভিত্তিক হিসাব)

উত্তর

২) কৃষি দপ্তরে ভাড়া কেন্দ্রগুলিতে যতগুলি পাওয়ার টিলার আছে এবং তন্মধ্যে যতগুলি চালু আছে তাহার কৃষি মহকুমা ভিত্তিক হিসাব এই রূপ :—

| কৃষি মহকুমার নাম | মোট | বর্তমানে চালু আছে |
|---|---|---|
| ১। ছামনু | ৬ | ৩ |
| ২। সালেমা | ২৬ | ১১ |
| ৩। পানিসাগর | ২১ | ১০ |
| ৪। কাঞ্চনপুর | ১০ | ৮ |
| ৫। কুমারঘাট | ৪০ | ২০ |
| ৬। সাতচান্দ | ১৮ | ৭ |
| ৭। বগাফা | ১৫ | ৭. |
| ৮। মাতাবাড়ী | ১৮ | ৪ |
| ৯। অমরপুর | ২৫ | ৯ |
| ১০। রাজনগর | ১১ | ৪ |
| ১১। বিশালগড় | ২৬ | ১০ |
| ১২। মোহনপুর | ২০ | ১২ |
| ১৩। তেলিয়ামুড়া | — | — |

| | | | |
|---|---|---|---|
| ১৪। | খোয়াই | ১৫ | ৮ |
| ১৫। | জিরানিয়া | ১১ | ৭ |
| ১৬। | গণ্ডাছড়া | | — |
| ১৭। | মেলাগড় | ২০ | ১৪ |
| | মোট : - | ২৯৩ | ১২৯ |

পাওয়ার টিলার কেন্দ্রে কোন স্পেস মেশিন বা অন্য নিরানী যন্ত্র রাখা হয় না।

Admitted Un-Starred Question No. 15

Name of Member : Sri Amal Mallik

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleased to state .

প্রশ্ন :

১) ১০-০৪-১৯৯৩ ইং থেকে ১০-০৯ ১৯৯৬ ইং পর্যন্ত সময়ে বিলোনীয়া মহকুমায় ( পি, আর, বাড়ী, বিলোনীয়া, বাইখোড়া, শান্তির বাজার থানাধীন ) কয়টি খুন, ধর্ষণ, অস্বাভাবিক মৃত্যু, অগ্নিসংযোগ, ডাকাতি, ছিনতাই, চুরি, নারী নির্যাতন, বধূহত্যার ঘটনা ঘটেছে ?

( আলাদা আলাদা হিসাব )।

উত্তর

১) ১০-০৪-৯৩ থেকে ১০-৯ ৯৬ ইং পর্যন্ত সময়ে বিলোনিয়া মহকুমায় পি. আর. বাড়ী, বিলোনীয়া বাইখোড়া ও শান্তিবাজার থানায় নথীভুক্ত খুন, ধর্ষণ ইত্যাদির হিসেব নিম্নরূপ :

| | পি, আর, বাড়ী | বিলোনীয়া | বাইখোড়া | শান্তির বাজার |
|---|---|---|---|---|
| ১) খুন | ৫ | ১৭ | ১০ | ২০ |
| ২) ধর্ষণ | ৭ | ১৭ | ১২ | ৫ |
| ৩) নারী নির্যাতন | | ২২ | ১ | ৩ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৪) | বধূহত্যা | | ১ | — | — |
| ৫) | অস্বাভাবিক মৃত্যু | ৫৭ | ১০৯ | ৭৭ | ৪৭ |
| ৬) | অগ্নিসংযোগ | ৬ | ১৭ | ৮ | ২১ |
| ৭) | চুরি | ১৬ | ৪১ | ২০ | ২৮ |
| ৮) | ডাকাতি | ৮ | ১৫ | ৭ | ১২ |
| ৯) | ছিনতাই | ৪ | ৩৫ | ৯ | ২৯ |

Admitted Un-Starred Question No. 18

Name of Member :— Shri Ramendra Chr Debnath

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture Department be pleased to state .

প্রশ্ন

১) ১৯৯৫ - ৯৬ ইং আর্থিক বছরে কৃষি দপ্তরের অধীনে সারা রাজ্যে কতটি বাজার শেড্ নির্মান করা হয়েছে ; ( ব্লকভিত্তিক হিসাব ) ?

উত্তর

১) ১৯৯৫—৯৬ ইং আর্থিক বৎসরে কৃষি দপ্তরের অধীনে সারা রাজ্যে কতটি বাজার শেড্ নির্মান করা হয়েছে তাহার ব্লক ভিত্তিক হিসাব এইরূপ ঃ -

পশ্চিম ত্রিপুরা ঃ -

ক) মেলাঘর ঃ

১) মেলাঘর বাজারে ১টি সেইল হল নির্মান।

২) বক্সনগর বাজারে ২টি ১৫ কক্ষ বিশিষ্ট সেইল ষ্টল।

৩) কমলনগর বাজারে ১টি সেইল হল নির্মান।

খ) তেলিয়ামুড়া ঃ

১) কাকড়াই ছড়া বাজারে ১টি সেইল হল নির্মান।

গ) বিশালগড় ঃ—

১) মধুপুর বাজারে ব্লক II বিশিষ্ট একটি সেইল হল মেরামতি।

২ মধুপুর বাজারে ব্লক I বিশিষ্ট একটি সেইল হল নির্মান

৩। বিশালগড় রেগুলেটেড্ মার্কেটের সব্জী বাজারের খোলা বারান্দা নির্মান।

৪) দুর্গানগর বাজারে ১টি সেইল হল মেরামত।

৫ চারিপাড়া বাজারে ৩টি সেইল হল মেরামত।

৬। টাকারজলা বাজারে ব্লক II বিশিষ্ট ১টি সেইল হল মেরামত।

৭) মেরমা বাজারে ১টি সেইল হল মেরামত।

দক্ষিন ত্রিপুরা ঃ

ক) মাতাবাড়ী ঃ

১) মহারানী চৌমুহনীতে ১টি সেইল হল নির্মান।

খ) সাতচাঁদ ঃ

১) মনুবাজারে ১টি সেইল হল পুনঃনির্মান।

২) শিলাছড়ি বাজারের উঠান সহ সেইল হল মেরামত।

উত্তর ত্রিপুরা ঃ

ক) পানিসাগর

১) সাত সঙ্গম বাজারে ১টি সেইল হল নির্মান।

২) মিশন টিলা বাজারে ১টি সেইল হল নির্মান।

৩) জলেবাসা বাজারে ১টি সেইল হল নির্মান।

৪। প্রেমতলা বাজারে ১টি সেইল হল নির্মান।

৫) পূর্ব তিথইয়া বাজারে ১টি সেইল হল নির্মান।

ক) কুমারঘাট ঃ

১) পঃ রাতাছড়া বাজারে ১টি সেইল হল নির্মান।

২ কাঞ্চনবাড়ী বাজারে ১টি সেইল হল নির্মান।

গ) কাঞ্চনপুর ঃ

১) পেঁচারথল ১ নং গেইটে ১টি সেইল হল নির্মান।

২) দশদা বাজারে ১টি একশন প্লেটফর্ম তৈরী।

প্রশ্ন ঃ

১) চলতি আর্থিক বছরে পানিসাগর কৃষিমহকুমাধীন বাজারে শেড নির্মাণের পরিকল্পনা আছে কি ? থাকিলে কোথায় কোথায় হবে ?

উত্তর ঃ

বর্তমান আর্থিক বছরে পানিসাগর কৃষিমহকুমাধীন যে সমস্ত বাজারে বাজার শেড নির্মাণের কাজ শেষ হইয়াছে তাহার নাম এইরূপ ঃ

১। পূর্ব তিলথৈ।
২) মিশন টিলা।
৩) পেঁয়াতলা।
৪) সাত নালা।
৫) জলেবাসা।

Admitted Un-Starred Question No. 22

Name of Member :— Shri Amal Mallik

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state .

১) ১৯৯৩ সালে ১০ ই এপ্রিল থেকে ১৯৯৭ সালের জানুয়ারী মাস পর্যন্ত রাজ্যের বিভিন্ন থানায় সি আর, পি. সি, ১০৭ ধারা মোতাবেক কতগুলি কেইস নথীভুক্ত হয়েছে ? (বিভিন্ন থানা ভিত্তিক হিসাব)।

উত্তর ঃ

১) মোট ১৩, ৪৯৫ টি।

থানা ভিত্তিক হিসেব ঃ—

| | |
|---|---|
| পূর্ব আগরতলা | ১৪২৭ |
| পশ্চিম আগরতলা | ১২০০ |
| জিরানীয়া | ৫০৩ |

| | |
|---|---|
| আমতলী | ২৬৮ |
| সিধাই | ৬১৫ |
| খোয়াই | ৫১১ |
| কল্যানপুর | ৩৩৫ |
| বিশালগড় | ৫৮০ |
| টাকারজলা | ২১৮ |
| এয়ারপোর্ট | ২০৫ |
| তেলিয়ামুড়া | ১৬৯ |
| মেলাঘর | ৪৮৯ |
| সোনামুড়া | ৫২২ |
| যাত্রাপুর | ২৫৭ |
| কলমচোড়া | ৪০৫ |
| আমবাসা | ৬০ |
| কমলপুর | ৪৫৮ |
| ছামনু | ৮৫ |
| গণ্ডাছড়া | ৪৩ |
| সালেমা | ৬৪ |
| মনু | ১২০ |
| গঙ্গানগর | ১ |
| রইস্যাবাড়ী | ৫ |
| কৈলাশহর | ৬৪১ |
| ফটিকরায় | ৩১৫ |
| ধর্মনগর | ৬৫১ |
| চোরাইবাড়ী | ৪৬৯ |
| পানিসাগর | ১৬৩ |
| কাঞ্চনপুর | ১৫১ |
| পেচারথল | ১১১ |
| দামছড়া | ৭৫ |

| | |
|---|---|
| আর, কে, পুর | ৮৪৭ |
| কিল্লা | ১৮ |
| বিলোনীয় | ৪৭১ |
| বাইখোড়া | ১৪০ |
| মনুবাজার | ১১৩ |
| শান্তির বাজার | ১৬৪ |
| পি, আর, বাড়ী | ৯৩ |
| সাবরুম | ১২৫ |
| বীরগঞ্জ | ২২২ |
| নূতনবাজার | ১১০ |
| তৈদু | ২১ |
| অম্পি | ২৯ |

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY, ASSEMBLED UNDER THE PROVISION OF THE CONSTITUTION OF INDIA

Friday, the 21st, February, 1997

The Assembly met in the Assembly House. Agartala at 11 A. M. on Friday, the 21st February, 1997.

## PRESENT

Shri Jitendra Sarkar Speaker, in the Chair, The Deputy Chief Minister, the Deputy Speaker, 13 Ministers, and 23 Members.

## QUESTIONS & ANSWERS

মিঃ স্পীকার : —আজকের কর্মসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যদিগের নাম ডাকলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লিখিত যে কোন নাম্বার জানালে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করিবেন। শ্রীসমীরদেব সরকার। মাননীয় সদস্য অনুপস্থিত। মাননীয়া সদস্যা কার্তিক কন্যা দেববর্মা, শ্রীহরিচরণ সরকার ( ব্র্যাকেটেড ) কোয়েশ্চান।

শ্রীমতি কার্তিককন্যা দেববর্মা ( টাকারজলা ):— মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নং —৩

মিঃ স্পীকার :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং— ৩।

শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নং :— ৩।

### প্রশ্ন

১। ত্রিপুরা রাজ্যে মহিলা কমিশনের নিকট এখন পর্যন্ত বিভিন্ন শ্রেণীর মোট কতটি মামলা এসেছে এবং তার মধ্যে কতটি মামলা নিষ্পত্তি হয়েছে।

২। যে সমস্ত মামলার নিষ্পত্তি হয় নাই সেগুলি বর্তমানে কি পর্যায়ে আছে।

৩। মহিলা কমিশনের নিকট এখন পর্যান্ত কতটি বিবাহ বিচ্ছেদের ঘটনা নথিভুক্ত হয়েছে।

৪। উক্ত বিবাহ বিচ্ছেদের ঘটনাগুলির কি কি ব্যবস্থা নেওয়া হচ্ছে, এবং

৫। বহু বিবাহের ঘটনা ঘটলে কি ব্যবস্থা নেওয়া হবে ?

উত্তর

১। ত্রিপুরা রাজ্যে মহিলা কমিশন স্থাপিত হওয়ার পর থেকে ১৯৯৪ সাল থেকে ১৯৯৬ সালের ডিসেম্বর মাস পর্যান্ত ৯৩৩টি অভিযোগ জমা পড়েছে। এর মধ্যে মোট ৪২৯টি অভিযোগের নিষ্পত্তি হয়েছে।

২। যেগুলি নিষ্পত্তি হয়নি সেগুলি বিবেচনাধীন আছে। মোট ৫০৪টি অভিযোগ। তা নিম্নে বর্নিত হইল :—

পুলিশে পাঠানো হয়েছে ৩২০টি। অন্যান্য দপ্তরে পাঠান হয়েছে— ৪৪টি। আলোচনার জন্য ডাকা হয়েছে— ১১০টি এবং আদালতের মামলার জন্য পাঠান হয়েছে ৩০টি।

৩। মোট ৩টি।

৪। মহামান্য আদালতের মাধ্যমে বিবাহ বিচ্ছেদের ৩টি মামলা দাখিল করা হয়েছে এবং একটি মামলা নিষ্পত্তি হয়েছে।

৫। বহু বিবাহের ঘটনা ঘটলে আদালতের মাধ্যমে মাসিক ভরণপোষণ আদালতের নির্দেশ অনুযায়ী আদায় করে দেওয়া হয় এবং কমিশনেও উভয় পক্ষের সম্মতির মাধ্যমে ভবিষ্যৎ জীবন যাপনের জন্য এককালীন ভরণপোষণ আদায় করে দেওয়া হয়।

কক্ বরক

শ্রীমতি কার্তিককন্যা দেববর্মা :— মাননীয় মন্ত্রী মহোদয় সাইদা মান যে, এই বহু বিবাহ ন কারণে ত্রিপুরা রাজ্যাও চিনি পুরুষ সমাজ বিশেষ খীলাই সরকারী কর্মচারীরগনি বিসিংঅ চাকুরী নরগাস্ত আংখা ?

শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) : - অমতাই কোন খবর আনি খানি ভাবুক কীরীই। তবে দপ্তর যে ৪০টা কেস রহমানি আব আং সাইমানতা।

শ্রীমতি কার্তিকন্যা দেববর্মা :— বরংনি ভরণ পোষণ রীঅ হিনাই মাননীয় মন্ত্রী মহোদয়নি ককনি বিসিং তাই যে, সাজাগমানি অব ভাবুক পর্য্যন্ত কত জনান রীজাগখা আবনি তথ্য মাননীয় মন্ত্রী মহোদয় সাইদা মান ?

**শ্রীজিতেন্দ্র চৌধুরী (মন্ত্রী)** :— অন জোদা খীলাই প্রশ্ন খীলাইখে সাইমানথামো। তবে অর' আং সামানি যে, তিনটা ঘটনানি বিসিংঅ ১টা অর বিচ্ছেদ অাংখা। তাই বহু বিবাহ যে অাংমানি আর কিছু কিছু ঘটনা অর' বরং সাগ বাইখাং আলোচনা খীলাইঅাই নিষ্পত্তি খীলাই রহজ গখা।

**শ্রীমতি কার্তিককন্যা দেববর্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় অর বেশ কিছু তথ্য রীখা, সাইব মানখা। আবনি বিসিং তাই কাইসা সাইদে মান যে, অমতাই বহু বিবাহনি ঘটনা ঘটিখা হীনখে, এই বহু বিবাহনি কারণে ত্রিপুরা রাজ্যনি অনেক নারীরগ তবুক নারী পুরুষনি যে ঘর সংসার গরিঅাই তিসানানি থানিঅ যে এমন একটা বেকায়দা অাংগাই তংঅ। ইচ্ছা খীলাইখে চীলা সমাজত যেকোন সময় বরক আগগজাগ এবং সর্বদিক দিয়া বরক শক্তিমান। বরক যে কোন সময় একজন বীরীইন বাদ রীঅাইর অফিস আদালতঅ এমন কি সুপ্রীমকোর্টঅ থাংমানি পরেব ইচ্ছাকৃত ভাবে দ্বিতীয় বীরীই কাইজাগাই নগঅ কাহাম খাই তংঅ। কিন্তু যে বীরীই কাগরীজাগনাই বত এমন কোন কেবমি সাহায্য সহায়তা মানয়া: এমন একটা অসুবিধা অবস্থায় ব তংনানি নাংঅ। বিনি বাগাই সুব্যবস্থা খীইনানি বাগাই সরকার কোন উদ্যোগ গ্রহনদা খাইখা ?

**শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী )** : — মাননীয় স্পীকার স্যার, এই যে বহু বিবাহ অাংমানি অব চিনি আর্থ সামাজিকনিন কুফল। কাজেই যে জাগাঅ শ্রেনী বিভক্ত সমাজ তংনাই আজাগাঅ বহু বিবাহ, নারী নির্যাতন, বীরীইরগনি উপরে নিপীড়ন শোষনরগ তংনাই। আবনি বাগাই চীঙ নাইঅ সুধুমাত্র মহিলা কমিশন বা আইনগত ব্যবস্থা নাঅাই অ সমস্যা সমাধান খাইমানযা। আবন সমাধান খাইনানি বাগাই যে, নারীশিক্ষা বা সমাজশিক্ষানি প্রয়োজন। কাজেই আইনগত ব্যবস্থা, মহিলা কমিশন যে, উদ্যোগ আনি লগে লগে সোসিয়েল ওয়েলফেয়ার বা জনশিক্ষানি বাগাই যে, চীঙ খীলাইনানি আশা খীলাইঅ যে, অর সার্বিক সাক্ষরতানির সামুং অাংতংঅ।

বিনি লগে পঞ্চায়েত বা ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থানি বিসিংঅ বীরীইগনি অধিকার যে চীং অর' সীনাংমমানি অ ব্যবস্থা ত্রিপুরা রাজ্যনি বিসিংঅ আস্তে আস্তে বীরীইরগনি এই যে অত্যাচার এবং ব্যবধান অর কমিরীঅাই মানানো হীনীই চীঙ আশা খীলাইঅ।

**শ্রীমতি কার্তিক কন্যা দেববর্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় সাইদা মান যে, বহু বিবাহনি সংখ্যা বীসীগ ?

**শ্রী জিতেন্দ্র চৌধুরী (মন্ত্রী )** : —আমতাই কোন তথ্য তাবুক আনি থানি কীরীই।

( বঙ্গানুবাদ )

---

**শ্রীমতিকার্তিক কন্যা দেববর্মা** :— মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে, আমাদের রাজ্যে বিশেষ করে পুরুষ সমাজে এই বিবাহের কারনে চাকুরী থেকে বরখাস্ত হয়েছে ?

**শ্রী জিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** এই ধরনের কোন খবর এখন পর্যান্ত আমার কাছে নেই। তবে দপ্তর কর্তৃক যে ৪০টা কেস পাঠানো হয়েছিল সেই সম্বন্ধে বলতে পারি।

**শ্রীমতি কার্তিককন্যা দেববর্মা :—** মাননীয় মন্ত্রী মহোদয় উনার বক্তব্যে বলেছেন যে, এদেরকে ভরনপোষন দেওয়া হচ্ছে মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট জানতে চাই যে এখন পর্য্যন্ত মোট কতজনকে এই ভরন পোষন দেওয়া হচ্ছে ?

**শ্রীজিতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) :—** এটা আলাদা প্রশ্ন করলে বলতে পারব। তবে আমি বলেছি যে, তিনটি ঘটনার মধ্যে ১টি বিচ্ছেদ হয়েছে। আর অন্যান্য বহু বিবাহের ক্ষেত্রে বা বিবাহ বিচ্ছেদের ক্ষেত্রে উভয়কে নিয়ে পরস্পর আলাপ আলোচনার মাধ্যমে নিস্পত্তি করে দেওয়া হয়েছে।

**শ্রীমতি কার্তিককন্যা দেববর্মা :-** মাননীয় মন্ত্রী মহোদয় এখানে বেশ কিছু তথ্য দিয়েছেন এবং জানতেও পারলাম। কিন্তু এই বহু বিবাহের ফলে ত্রিপুরা রাজ্যের অনেক নারী আছেন যারা করুণ অবস্থার মধ্যে দিয়ে দিন যাপন করছেন। পুরুষ সমাজ নারীদের তুলনায় সর্বদিক দিয়ে অগ্রজগন্য এবং শক্তিশালী, আদালত বা সুপ্রীম কোর্টে যাওয়ার পরেও ইচ্ছাকৃত ভাবে স্ত্রী থাকা সত্বেও দ্বিতীয় বিবাহ করে ফেলে। আইনের কোন উল্লেখযোগ্য ভূমিকা সেখানে লক্ষ্য করা যায় না। এই অবস্থায় প্রথম স্ত্রী কোন রকম সাহায্য সহায়তা সেখানে পান না। এই ভাবে তাদের থাকতে হচ্ছে। তাদের সুব্যবস্থা করার জন্য সরকার কোন উদ্যোগ গ্রহন করেছেন কিনা ?

**শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, এই যে বহু বিবাহের ঘটনাগুলি এটা আমাদের সমাজের আর্থসামাজিকেরই কুফল চিত্র। কাজেই যেখানে শ্রেণী বিভক্ত সমাজ থাকবে সেখানেই বহু বিবাহ, নারী নির্যাতন, নারীদের উপর দমন পীড়ন, ইত্যাদি থাকে সাধারনত। তারজন্য শুধুমাত্র মহিলা কমিশনের বা আইনগত ব্যবস্থার মধ্যেমেই সমাধান করা যাবে না। এটাকে সমাধান করতে হলে নারীশিক্ষা বা সমাজ শিক্ষার প্রয়োজন। কাজেই আইনগত ব্যবস্থার ও মহিলা কমিশনের যে সকল উদ্যোগ, তার পাশাপাশি সোসিয়েল ওয়েলফেয়ার বা জনশিক্ষার জন্য আমরা উদ্যোগ নিয়েছি। এটা সার্বিক সাক্ষরতারও কাজ হচ্ছে। তারপর ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থায় আমরা মহিলাদের জন্য আসন সংরক্ষন করেছি। ফলে নারীদের উপর যে অত্যাচার, যে ব্যবধান এটা ধীরে ধীরে কমবে বলে আমরা আশা করছি।

**শ্রীমতি কার্তিক কন্যা দেববর্মা : —** মাননীয় মন্ত্রী মহোদয় বলতে পারেন কি এই বহু বিবহের সংখ্যা কত ?

**শ্রীজিতেন্দ্র চৌধুরী( মন্ত্রী ) :—** এই ধরনের কোন তথ্য এখন আমার কাছে নেই।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী ( কল্যাণপুর ) :—** সাপ্লিমেন্টারী স্যার, ত্রিপুরা রাজ্যে মহিলা কমিশন গঠিত হওয়ার পর রাজ্যে নারী নির্য্যাতনের সমস্যাগুলি সমাধান করতে মহিলা কমিশন উল্লেখযোগ্য

ভূমিকা পালন করছে ঠিকই। কিন্তু এই মহিলা কমিশনকে আরও শক্তিশালী করার জন্য তার পরিকাঠামো গড়ে তোলার ক্ষেত্রে সরকার কি উদ্যোগ গ্রহন করেছেন জানাবেন কি ?

শ্রীজিতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) : — স্যার, মাননীয়া সদস্যা শ্রীমতী কার্ত্তিক কন্যা দেববর্মা মহোদয়ার প্রশ্নোত্তরে আমি বলছি এই শ্রেনীভুক্ত সমাজে মহিলা কমিশন যে সমস্ত উদ্যোগ গ্রহন করেছে, আমাদের প্রচলিত যে সমস্ত আইন কানুন আছে শুধুমাত্র এগুলি দিয়ে সমস্যা সমাধান ঘটবে না। সমাজের বিভিন্ন ক্ষেত্রে নারীদের অংশ গ্রহন করতে হবে, তাদেরকে আরও ব্যাপক ভাবে শিক্ষিত করে তুলতে হবে। সেই জন্য মহিলা কমিশন, মহিলা এডভাইসারী বোর্ড, পুলিশের পদাধিকারী যারা আছেন, বিভিন্ন সমাজসেবী সংগঠন, সংবাদপত্র তারা বহু সেমিনার, আলোচনা করেছেন। আমি বিশ্বাস করি আমাদের সমাজে এগুলি প্রতিফলন ঘটবে। পঞ্চায়েত আমরা মহিলাদের যে অধিকার দিয়েছি তার ফলে নারীদের উপর দমন, পীড়ন কমানোর ক্ষেত্রে অনেকটা সহায়ক ভূমিকা গ্রহন করবে।

শ্রীমতি কার্ত্তিককন্যা দেববর্ম্মা :— পার্লিয়ামেন্টারী স্যার, নির্যাতিতা মহিলাদেরকে ভরনপোষণ দেওয়া হচ্ছে এমন মহিলাদের সংখ্যা কত মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :— স্যার, এ সম্পর্কে আলাদা প্রশ্ন করলে উত্তর জানাব।

মিঃ স্পীকার : — শ্রীসুধন দাস শ্রীসমীর দেব সরকার, ও শ্রীপ্রশান্ত দেববর্মা।

শ্রীসুধন দাস ( রাজনগর ) :— এডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ৪ স্যার।

শ্রীঅঘোর দেববর্ম্মা ( মন্ত্রী ) :— এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৪ স্যার।

<u>প্রশ্ন</u>

১) কি কি প্রকল্পে উপজাতি জুমিয়াদের পুনর্ব্বাসন দেওয়া হয়,

২) পুনর্ব্বাসন স্কীমের আর্থিক মূল্য বৃদ্ধি করা হবে কিনা,

৩) তৃতীয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে আগষ্ট ১৯৯৬ পর্য্যন্ত মোট কতটি জুমিয়া পরিবারকে বিভিন্ন প্রকল্পে পুনর্ব্বাসন দেওয়া হয়েছে ?

উত্তর

১) উপজাতি জুমিয়াদের কৃষি ভিত্তিক বাগিচা চাষ, মৎস্য চাষ, পশু পালন প্রকল্পে এবং রাবার বাগান ও চা বাগান তৈরী করে পুনর্ব্বাসন দেওয়া হয়।

২) দ্রব্য মূল্য বৃদ্ধির সঙ্গে সঙ্গে পুনর্ব্বাসন স্কীমের আর্থিক মূল্যও বেড়েছে। দ্রব্য মূল্য বৃদ্ধির সঙ্গে সঙ্গতি রেখে প্রয়োজনে পুনর্ব্বাসন স্কীমের আর্থিক মূল্যও বাড়ানো হবে।

৩) তৃতীয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর আগষ্ট ১৯৯৬ ইং পর্য্যন্ত মোট ৩১৭১টি জুমিয়া পরিবারকে বিভিন্ন প্রকল্পে পুনর্ব্বাসন দেওয়া হয়েছে।

প্রশ্ন

৪। বর্ত্তমান চালু প্রকল্পগুলি ছাড়াও আর কোন নুতন প্রকল্প জুমিয়াদের পুনর্ব্বাসনের জন্য গ্রহন করার পরিকল্পনা আছে কি ?

৫। তৃতীয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর আগষ্ট ৯৬ইং পর্য্যন্ত কতজন উপজাতি পরিবার বেআইনী হস্তান্তরিত জমি ফেরত পেয়েছেন ?

উত্তর

৪। বর্ত্তমানে চালু প্রকল্পগুলি ছাড়া জুমিয়াদের পুনর্ব্বাসনের জন্য আর কোন নুতন প্রকল্প গ্রহনের পরিকল্পনা এখন পর্য্যন্ত নেই।

৫। তৃতীয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর আগষ্ট ১৯৯৬ইং পর্য্যন্ত ১২৪১টি উপজাতি পরিবার বেআইনী হস্তান্তরিত জমি ফেরত পেয়েছেন।

শ্রীপ্রশান্ত দেববর্ম্মা ( সালেমা ) : সাপ্লিমেন্টারী স্যার, ত্রিপুরা সরকারের খাস জমি খুব কম। যে খাস জমিগুলি আছে সেগুলি সব পুনর্ব্বাসন আওতার মধ্যে এসে গেছে। প্রটেকটেড এরিয়াতে বন না কেটে যেমন পান চাষ করা হয়। এই ভাবে যদি পান চাষের মাধ্যমে পুনর্ব্বাসনের সুযোগ দেওয়া হয় তাহলে পুনর্ব্বাসন প্রকল্পগুলি আরও শক্তিশালী করা যায় এবং তারা সেই বাগিচার ফল পেতে পারে। এই ব্যাপারে কোন উদ্যোগ নেওয়া হয়েছে কিনা সে ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি ?

শ্রীঅঘোর দেববর্ম্মা (মন্ত্রী )— স্যার, এই সাপ্লিমেন্টারী প্রশ্নের সঙ্গে সম্পর্ক যুক্ত নয় তাই

আলাদা প্রশ্নের প্রয়োজন আছে। তবে পান চাষের মাধ্যমে পুনর্ব্বাসন দেওয়া খাস জমির সঙ্গে এর কোন সম্পর্ক নেই। এই ব্যাপারে এখন পর্য্যন্ত কোন চিন্তা-ভাবনা নেই করে দেখা যেতে পারে।

**শ্রীসুধন দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্ম্মা এখানে উল্লেখ করেছেন যে পুনর্ব্বাসন দেওয়ার মত খাস জমি নেই। এই রকম কিছু কিছু উপজাতি এলাকা আছে তারা নিজেরা নিজেদের যে জায়গাতে বসবাস করে সেই জায়গার ভিতরে এই সমস্ত ভূমিহীনদের ভূমি দিলে তাদের পুনর্ব্বাসন হয়ে যাবে। এই ধরনের কোন উদ্যোগ সরকার থেকে গ্রহন করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রীঅঘোর দেববর্ম্মা ( মন্ত্রী ) :—** স্যার, আমরা তো সাধারনত: খাস ল্যাণ্ডের উপর উপজাতি ভূমিহীনদের পুনর্বাসন দিয়ে থাকি। আমরা তাদের রাবার এবং চা এইগুলির মাধ্যমে পুনর্ব্বাসন দেবার চেষ্টা করছি।

**শ্রীসুধন দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, আমার প্রশ্ন পরিস্কার হয়নি স্যার, তাই বলছি কিছু কিছু বিভিন্ন এলাকায় যেখানে ৫/৭ পরিবার বসবাস করছে সেখানে পুনর্ব্বাসন দিতে গেলে যে সমস্ত খাস জমি আছে সেখানেই তাদের পুনর্ব্বাসন দেওয়া যায়। তাই এই সমস্ত পরিবাররা যেখানে থাকে সেখানেই তাদের পুনর্ব্বাসন দেওয়ার কোন চিন্তা ভাবনা সরকারের আছে কি ?

**শ্রীঅঘোর দেববর্ম্মা ( মন্ত্রী ) :—** মি: স্পীকার স্যার, আসলে তো উপজাতিরা বিচ্ছিন্ন ভাবে দীর্ঘ দিন ধরে বসবাস করছে। ফলে স্কীম যেটা আছে সেটা হচ্ছে একটা ক্লাস্টার ভিলেজের মাধ্যমে একটা জায়গায় তাদেরকে জমি দিয়ে তাদেরকে পুনর্ব্বাসন দেওয়া। এই ক্ষেত্রে পুনর্ব্বসন দেখাশুনা করা, প্রপার মনিটরিং করার ক্ষেত্রেও দপ্তরের একটা সুবিধা হয়। সেই দৃষ্টিভঙ্গীতে এই ব্যবস্থার মধ্য দিয়ে আমরা পুনর্বাসন দিচ্ছি স্কেটারড্ হলে কে দেখাবে ? এক পরিবার আছে ৫ কিলোমিটার দূরে, আর এক পরিবার আছে ১০ কিলোমিটার দূরত্বে এই ভাবে ত পুনর্বাসন দেওয়া কঠিন। এজন্য খাস ল্যাণ্ড, এই রকম যদি ভেকেন্ট ল্যাণ্ড পাওয়া যায় তাদেরকে এনে এক জায়গায় অ্যালটমেন্ট দিয়ে তাদের পুনর্বাসন দেওয়া রাবার, চা ইত্যাদির মাধ্যমে তাদেরকে পুনর্ব্বাসনের ব্যবস্থা হয়ে থাকে।

**শ্রীসুধন দাস :** – সাপ্লিমেন্টারী স্যার, যেহেতু খাস ল্যাণ্ড কম এবং ব্যাপক এরিয়া পাওয়া যায় না পুনর্বাসন দেওয়ার জন্য, প্রকৃত যারা একেবারে নিঃস্ব, তাদেরকে এই স্কীমের আওতায় আনতে হলে এই ধরনের উদ্যোগ নিতে হবে। এটা নেওয়ার মত যথেষ্ট সম্ভাবনা আছে এবং এটা ব্লক স্তরে স্টাফ আছে তারা দেখতে পারবে এবং পঞ্চায়েত আছে বা পঞ্চায়েত সমিতি তাদের তত্বাবধানে হতে পারে এবং ছোট স্কীমে নন্-অ্যাগ্রিবেইসে যেগুলি হতে পারে তার মধ্যে আপনার দুধের গাভী দিতে পারে,

তাদের এই স্কীমে অন্তর্ভুক্ত করা যেতে পারে, নন্‌অ্যাগ্রি স্কীমে পলট্রি হতে পারে, পিগারী হতে পারে, কুটির শিল্প হতে পারে। এই ধরনের দৃষ্টিভঙ্গীতে পুনর্ব্বাসনের আওতায় তাদেরকে আনা হবে কিনা ?

শ্রীঅঘোর দেববর্ম্মা ( মন্ত্রী ) : — মাননীয় স্পীকার স্যার, উপজাতি জুমিয়াদের পুনর্বাসন শুধু উপজাতি কল্যাণ দপ্তর থেকে হচ্ছে তা ঘটনা না। বিভিন্ন দপ্তর উপজাতি জুমিয়া পুনর্বাসন দেওয়ার ব্যবস্থা করছেন। এখানে প্রশ্নটা যে ভাবে এসেছে, শুধু উপজাতি কল্যাণ দপ্তরের মাধ্যমে উপজাতিদের কি পর্য্যন্ত জুমিয়া পুনর্ব্বাসন দেওয়া হয়েছে এবং কিসের ভিত্তিতে। এখানে ইন্ডাস্ট্রী তারাও করছে বিভিন্ন জায়গায়, তারপর খাদি বোর্ডের থেকে রেশম চাষ ইত্যাদি তারাও করছে, ফিশারীর তরফ থেকেও করছে, অ্যানিমেল হাজবেন্ড্রীও করছে। কাজেই উপজাতিরা যে জায়গায় আছেন খুব অল্প জমি, এক কানি বা আধা কানি হবে। শুধু বাস্তুভিটা। এগুলির উপর ভিত্তি করে বিভিন্ন দপ্তর থেকে তাদেরকে আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা করা হয়ে থাকে। এটা শুধু উপজাতি কল্যান দপ্তরের দায়িত্ব, সেই কথা ত না।

শ্রীমাখনলাল চক্রবর্ত্তী :— মাননীয় স্পীকার স্যার, এই জুমিয়া পুনর্বাসন একটা ঐতিহাসিক ব্যাপার। এখনও সুষ্ঠুভাবে পুনর্ব্বাসন দেওয়ার যে উদ্যোগ হচ্ছে, তার মধ্যে ডিফিকাল্টি আছে এখানে মাননীয় মন্ত্রী বলেছেন যে বিভিন্ন দপ্তরের মাধ্যমে বিভিন্ন স্কীমের উপজাতিদের পুনর্ব্বাসনের ব্যাপারে সাহায্য দিয়ে থাকে। বিভিন্ন দপ্তর তার সংগে যুক্ত। আমার বক্তব্য হল সেই সবগুলো দপ্তরকে যুক্ত করে এক সঙ্গে তাকে ডেভালাপ করার জন্য এটা সমন্বয়ের মাধ্যমে করা হবে কিনা এটাই আমি জানতে চাই।

শ্রীঅঘোর দেববর্ম্মা ( মন্ত্রী ) স্যার, এখন যে ভাবে করা হয়ে থাকে বিভিন্ন ডিপার্টমেন্টের তরফ থেকে সমন্বয় যেভাবে গড়ে উঠে, সেই ভাবে হয়নি, সেই ঘটনা ঠিক। তবু সেই ব্যবস্থাগুলিকে কিভাবে সমন্বয় ঘটানো যায় সেই বিষয়ে দেখা যেতে পারে। কিন্তু প্রশ্ন হচ্ছে আগে যেভাবে পুনর্ব্বাসন দেওয়ার জন্য স্কীমগুলি চালু ছিল এই স্কীমে ট্রাইবেলদের প্রকৃত ভাবে আর্থিক উন্নয়ন ঘটানো সম্ভব হয় নি। তার জন্য আমরা এটা কে চেইঞ্জ করে যাতে কোন মতে জুমিয়ারা ডেজারটেড না হয় তার জন্য পার্মানেন্ট ইকনমিক রিহেবিলিটেশান এর জন্যই রাবার বেইজড প্রজেক্ট নেওয়ার জন্য আমরা চেষ্টা করছি এই প্রসঙ্গে আমরা গভর্ণমেন্টের তরফ থেকে, ট্রাইবেল ওয়েলফেয়ারের তরফ থেকে আমরা অলরেডী একটি প্রজেক্ট পাঠিয়েছি। এটা এখনো অনুমোদন পাওয়া যায়নি। অনুমোদন পাওয়া গেলে রাবার এবং চা যেটার ভায়েবিলিটি গেছে, তার ভিত্তিতে যদি আমরা করতে পারি তাহলে ট্রাইবেলদের প্রকৃত আর্থিক উন্নয়ন ঘটানো সম্ভব হবে।

মিঃ স্পীকার :— মাননীয়া সদস্যা শ্রীমতি কাতিককন্যা দেববর্মা।

শ্রীমতি কার্তিককন্যা দেববর্ম্মা :— মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৫

শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৫

প্রশ্ন

১) ইহা কি সত্য আগরতলায় আদিবাসী মহিলা সমিতি নামে একটি স্বেচ্ছাসেবী সংস্থা আছে ?
২) যদি থাকে তবে ঐ সংস্থা বর্তমানে কি কি প্রজেক্টের কাজ করছে এবং
৩) ঐ সমস্ত প্রজেক্টে এখন পর্য্যন্ত রাজ্য সরকার কত টাকা অনুদান দিয়েছেন ?

উত্তর

১) হ্যাঁ ইহা সত্য। (২) এই সংস্থায় প্রকল্পগুলি চালু রয়েছে সেগুলি হচ্ছে, পরিত্যক্ত উপজাতি মেয়েদের জন্য সংক্ষিপ্ত পাঠক্রম। শিশু রক্ষনাগার প্রকল্প। সামাজিক অর্থনৈতিক প্রকল্প। উপার্জনের উৎপাদন মূলক কাজকর্মের প্রকল্প ( ডি আর ডি এ )। স্বল্পকালীন শিবির প্রকল্প। সেলাইয়ের কাজ শিক্ষন প্রকল্প। কর্মরত মহিলাদের আবাসস্থল প্রকল্প। ছোট পরিবারের আদর্শ প্রকল্প। কাপার্টের বাড়ী তৈরী প্রকল্প। পঞ্চায়েত রাজ শিক্ষন শিবির প্রকল্প ( এ-আই-ডবলিও-সি )। বয়স্ক শিক্ষন শিবির প্রকল্প। বিশ্ব ব্যাংকের সহায়তা এবং তত্ত্বাবধানের বাবার প্রকল্পের আদিবাসী উন্নয়নের কার্যাক্রম।

৩) (১) পরিত্যক্ত উপজাতি মেয়েদের জন্য সংরক্ষিত পাঠক্রম, ১৯৮১-৮৬ ইং পর্য্যন্ত রাজ্য সমাজ কল্যান পর্ষদ থেকে প্রাপ্ত অর্থের পরিমান হচ্ছে ১,৭২,৬৭০.০০ টাকা। ১৯৯০-৯৬ ইংরাজীতে আদিবাসী কল্যান দপ্তর থেকে প্রাপ্য অর্থের পরিমান হচ্ছে ২৫,৮৩,৫২৭.০০।

(২) শিশু রক্ষানাগার প্রকল্প ১৯৯৩-৯৬ সালে রাজ্য সরকারের অধিকৃত সংস্থা থেকে প্রাপ্ত অর্থের পরিমান হচ্ছে ১,১৮,১২০.০০ টাকা। সামাজিক অর্থনৈতিক প্রকল্প ১৯৮৬-৯৬ সালে রাজ্য সরকারের অধিকৃত সংস্থা থেকে প্রাপ্ত অর্থের পরিমান হচ্ছে ৪ ৯৬,৬২১ ০০ টাকা। এই একই প্রকল্পে ১৯৯৬-৯৭ সালে রাজ্য সরকারের অধিকৃত সংস্থা থেকে প্রাপ্ত অর্থের পরিমান হচ্ছে ৩৬ ৯২৪ ০০ টাকা।

৩) দুস্থ মেয়েদের জন্য স্বল্পকালীন শিবির প্রকল্পে ১৯৯১-৯৬ সালে সব ভারতীয় মহিলা সংগঠন থেকে প্রাপ্ত অর্থের পরিমান হচ্ছে ৬ ৫৩, ৮২ ৬ ০০ টাকা।

৪) কর্মরতা মহিলাদের আবাসস্থল প্রকল্পে ১৯৯৩-৯৬ সালে কেন্দ্রীয় সরকার অধিকৃত সংস্থা থেকে প্রাপ্ত অর্থের পরিমান হচ্ছে ১,১৪, ৬৫৭,০০ টাকা।

৫) ছোট পরিবারের আদর্শ প্রকল্পে ১৯৯৫ সালে ত্রিপুরা রাজ্যের স্বাস্থ্য কল্যাণ দপ্তর হইতে প্রাপ্ত অর্থের পরিমাণ হচ্ছে ১ ১২, ০০০,০০ টাকা।

৬) ডি ডাব্লু ডি সি আর এ প্রকল্পে ১৯৯৩-৯৬ সালে ডি-আর-ডি-এ পশ্চিম ত্রিপুরা হইতে ২,৯৪,২২৫.০০ টাকা।

৭) উপার্জনের উৎপাদন মূলক কাজ কর্মের প্রকল্পে ( জিলা গ্রামীন উন্নয়ন প্রকল্পে ) ১৯৯৪-৯৬ সালে রাজ্য সরকার অধিকৃত সংস্থা হইতে প্রাপ্ত অর্থের পরিমান হচ্ছে ১,০৮,২২৫.০০ টাকা।

৮) কাপার্টের বাড়ী তৈরী প্রকল্পে ১৯৯৫ সালে কাপার্ট দপ্তর হইতে প্রাপ্ত অর্থের পরিমাণ হচ্ছে ১,৫৮,২০০ ০০ টাকা।

৯) পঞ্চায়েত রাজ শিক্ষন শিবির প্রকল্পে ১৯৯৪ সালে সর্ব্ব ভারতীয় মহিলা সংগঠন হইতে প্রাপ্ত অর্থের পরিমান হচ্ছে ২০.০০০.০০ টাকা। বয়স্ক শিক্ষন শিবির প্রকল্পে ১৯৯২ সালে মানব সম্পদ বিকাশ মন্ত্রনালয় হইতে প্রাপ্ত অর্থের পরিমান হচ্ছে ১.৪৩.৫৬৫ ০০ টাকা।

ককবরক

**শ্রীমতি কার্তিককন্যা দেববর্মা :—** মাননীয় মন্ত্রী মহোদয় সাইদামাম যে, এই সেচ্ছাসেবী সংস্থানি সংখ্যা বাসীগ ?

**শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** সেচ্ছাসেবী সংস্থা সুধু অবয়া ত্রিপুরা রাজ্যঅ অনেক সেচ্ছা-সেবী সংস্থা তংঅ। আর কো-অপারেটিভ ডিপার্টমেন্ট সাইমাননাই। কারণ, আর রেজিষ্ট্রেশান রীঅ কো-অপারেটিভ ডিপার্টমেন্ট।

**শ্রীমতি কার্তিক কন্যা দেববর্মা :—** মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে, এই সেচ্ছাসেবী সংস্থার সংখ্যা কত ?

**শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** সেচ্ছসেবী সংস্থা শুধু এটা নয়। ত্রিপুরা রাজ্যে অনেক স্বেচ্ছা-সেবী সংস্থা আছে। এটা কো-অপারেটিভ ডিপার্টমেন্ট বলতে পারবে। কারণ এই কো-অপারেটিভ ডিপার্টমেন্ট থেকে রেজেষ্ট্রেশান দেওয়া হয়।

**শ্রীসুধন দাস :** মিঃ স্পীকার স্যার, এই প্রকল্পগুলি সঠিকভাবে রূপায়িত হচ্ছে কিনা এটা তদারকি করার কোন ব্যবস্থা সমাজ কল্যাণ দপ্তরের আছে কি না মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, আমি যে তথ্য দিয়েছি এখানে শুধু মাত্র সমাজ কল্যাণ পর্ষদ নয়, ত্রিপুরা সরকারের বিভিন্ন দপ্তর থেকে তারা অনুদান পেয়ে থাকেন এবং তার সাথে সর্ব্বভারতীয় মহিলা সংস্থা এবং মানব সম্পদ কল্যাণ মন্ত্রক থেকে ওনারা টাকা পান। এই ক্ষেত্রে

যে নীতি চালু আছে তাতে যে দপ্তর কেন্দ্রীয় সরকারের কোন মন্ত্রক বা সংস্থা থেকে টাকা প্রদানের যে প্রকল্প প্রেরন করা হয় সেই দপ্তরের মাধ্যমে এটার একটা ইনকোয়ারী হয়ে তারপর তা যেতে হয়। সেই হিসেবে সমাজ কল্যাণ মূলক কাজে এই প্রকল্পগুলি পাঠানো হয়। সেখানে সমাজকল্যাণ দপ্তর তা সার্ভে করেন। এবং তাদের রিপোর্ট অনুযায়ী তারপর তারা পান। ঠিক তদনুরূপ আদিবাসী কল্যাণ দপ্তর তারাও সেভাবে করেন। কিন্তু যেটা বলা যে, আমাদের একটা মনিটারিং আমাদের রাজ্যে এই রকম কিছু এন. জি. ও আছে যারা এই সমস্ত সমাজ কল্যাণ মূলক কাজকর্ম করেন, তাদের ক্ষেত্রেও আমাদের এই যে মনিটারিং ব্যবস্থা এটা ঠিক সেভাবে নেই। এবং দেখা যায় কখনো কখনো রাজ্য সরকারের নজরের মধ্যে না নিয়ে এসে সেই কেন্দ্রিয় সরকার এর কোন মন্ত্রক তাদের সরাসরি এইভাবে এন. জি. ও. গুলিকে টাকা দিয়ে থাকে এবং রাজ্যে অনেক পরে এই সেংকশান মেমোগুলি দেওয়া হয়। কখনো কখনো অনেক বছর পরে জাষ্ট একটা সেংকশান কপি পাঠানো হয়। কাজেই এই ক্ষেত্রেও আমরা কেন্দ্রিয় সরকারের কাছে বার বার বলে আসছি যে, রাজ্যে কোন এন. জি. ও কাজ করবে আমরা তাদের স্বাগত জানাই এবং সর্ব্বতোভাবে আমরা তাদের সাহায্য করবো। কিন্তু রাজ্য সরকারের এক্তিয়ারে বা তার নজরের মধ্যে না রেখে এখানকার ব্যাপার মনিটারিং না করা এইটা ঠিক নয়। কাজেই আমরা রাজ্য সরকার ভাবছি একটা মনিটারিং এর জন্য একটা সিস্টেমেটিক ব্যবস্থা করার জন্য। এটা আমরা চিন্তা ভাবনা করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীহরিচরণ সরকার।

শ্রীহরিচরণ সরকার (বামুটিয়া) :— মিঃ স্পীকার স্যার অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার— ১৬।

শ্রীজিতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) : - মাননীয় অধ্যক্ষ মহোদয় অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার ১৬।

প্রশ্ন : - (১) ৩১শে ডিসেম্বর, ৯৬ ইং পর্যন্ত সারা ত্রিপুরা রাজ্যে কয়টি বয়স্ক শিক্ষাকেন্দ্র খোলা হয়েছিল [ ব্লক ভিত্তিক হিসাব ]

উত্তর :— বিগত ১৯৭৯ ইং সন হইতে সারা রাজ্যে মোট ২১৪৭টি বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলা হয়েছিল।

প্রশ্ন নং— [ ২ ] এর মধ্যে কতটি কেন্দ্র চালু আছে ?

উত্তর :— এই রাজ্যে ১৯৯৪ সালের পর সার্বিক সাক্ষরতা আন্দোলন শুরু হওয়ার কারণে বয়স্ক শিক্ষা কেন্দ্র সমূহ নিয়মিত ভাবে চালু নেই।

প্রশ্ন : — ( ৩ ) যেগুলি বন্ধ আছে সেগুলি পুনরায় চালু করার পরিকল্পনা আছে কি না ?

**উত্তর :** – সার্বিকসাক্ষরতা আন্দোলনের পর বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলি বন্ধ হয়ে গিয়েছিল সেগুলি আবার নতুন করে খোলার পরিকল্পনা নাই।

**প্রশ্ন :**— ( ৪ ) বয়স্ক শিক্ষা কেন্দ্রের মাধ্যমে এ পর্য্যন্ত কতজন বয়স্ক অক্ষর জ্ঞান সম্পন্ন হয়েছে ?

**উত্তর :** সার্বিক সাক্ষরতা অভিযান কর্মসূচীর আওতায় জেলা সাক্ষরতা সমিতি কর্তৃক পরিচালক বয়স্ক শিক্ষা কেন্দ্রগুলির মাধ্যমে ৩১শে ডিসেম্বর ৯৬ ইং পর্য্যন্ত মোট ২ লক্ষ ৩ হাজার জন বয়স্ক নিরক্ষর ব্যক্তি সদ্য অক্ষর জ্ঞান সম্পন্ন হয়েছেন।

**শ্রীহরিচরণ সরকার :**— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় তথ্য দিয়েছেন যে সার্বিক সাক্ষরতা আন্দোলন চালু হওয়ার পরে এই বয়স্ক শিক্ষাকেন্দ্রগুলি অনেকটা বন্ধ হয়ে গেছে কিন্তু দেখা যায় যারা এই বয়স্ক শিক্ষাকেন্দ্রে শিক্ষকতা করেছেন তারা কোন একজন জনপ্রতিনিধির সাক্ষর নিয়ে তাদের 'যা বেতন ভাতা তা' নিয়ে যাচ্ছেন কিন্তু কোন স্কুল পরিচালনা করছেন না। সেগুলি সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে কি না ?

**শ্রীজিতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) :**— মাননীয় স্পীকার স্যার, এই রাজ্যের মধ্যে মোট ১১০০ জনের মত বয়স্ক শিক্ষাকেন্দ্রের শিক্ষক যারা এক সময় আর. এস. এল. পি নামে কেন্দ্রিয় সরকারের একটি স্কীমে নিযুক্ত হয়েছিলেন ১১০০ টাকা পেতে। এবং রাজ্য সরকারও কিছু পার্ট টাইম ইন্সট্রাক্টর হিসেবে প্রায় ১১০০ জনের মত নিযুক্ত করেছিলেন। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই তাদের সে স্কীমটা বন্ধ করে দিয়েছেন এবং এইখানে তারা আর কোন টাকা দিচ্ছেন না। কিন্তু আমাদের এখানে একটা সামাজিক সমস্যা তৈরী হয়েছে। আমরা চট করে এই ১১০০ জন বয়স্ক শিক্ষক যাঁরা এক সময় নিষ্ঠার সঙ্গে কাজ করেছেন তাদের ভাতা বন্ধ করে দিতে পারছিনা। কাজেই যেখানে যেখানে সাক্ষরতা আন্দোলন চলছে সেখানে যথা সম্ভব তাদের পি টি. আই বা এ. এল টি. ( এডাল্ট লিটারেসী টিচার ) বলে এবং পার্ট টাইম ইন্সট্রাকটর কে সেখানে নিয়োজিত করার জন্য বলেছি এবং তারা কাজ করেছেন। কাজেই এটা আমাদের কাছে একটা সামাজিক সমস্যা। আমরা চট করে তাদের ভাতা বন্ধ করে দিতে পারছিনা।

**মিঃ স্পীকার :** — মাননীয় সদস্য শ্রীপ্রশান্ত দেববর্মা।

**শ্রীপ্রশান্ত দেববর্মা :**— মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার— ১৯

**মিঃ স্পীকার :**— এডমিটেড্ স্টর্ড কোশ্চেন নাম্বার— ১৯।

**শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) :** - মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোশ্চেন নাম্বার - ১৯।

**প্রশ্ন**

১, ত্রিপুরা রাজ্যে এস, টি ডেভলাপমেন্ট কর্পোরেশান লিমিটেড, এবং এস. সি. ডেভলাপমেন্ট কর্পো-

রেশন লিমিটেড হইতে ঋণ নিয়ে গাড়ী ক্রয় করতে গেলে এপ্লিকেন্টকে কত পার্সেন্ট জমা দিতে হয়।

২) উপরোক্ত দুইটি কর্পোরেশনের বিনিয়োগের ক্ষেত্রে কোন বৈষম্য আছে কিনা.

৩) যদি থাকে তবে কারণ কি এবং বৈষম্য দূর করার জন্য সরকার কোন ব্যবস্থা নেবেন কিনা ?

উত্তর

১) ত্রিপুরা এস. টি, ডেভলাপমেন্ট কর্পোরেশন লিমিটেড এবং এস সি. ডেভলাপমেন্ট কর্পোরেশন লিমিটেড হইতে ঋণ নিয়ে গাড়ী ক্রয় করতে গেলে এপ্লিকেন্টকে শতকরা ৫ (পাঁচ) টাকা জমা দিতে হয়। আর কর্পোরেশনকে শতকরা ৯৫ টাকা জমা দিতে হয়।

২) উপরোক্ত দুইটি কর্পোরেশনের বিনিয়োগের ক্ষেত্রে কোন প্রকার বৈষম্য নেই।

৩) ২নং প্রশ্ন উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্নই উঠে না।

শ্রীপ্রশান্ত দেববর্মা :– সাপ্লিমেন্টারী স্যার, আমার অভিজ্ঞতা থেকেই আমি বলছি যে এই ব্যাপারে বৈষম্য ছিল কেননা দেখা গিয়েছে এস. সিদের জন্য মাত্র ৫ শতাংশ টাকা জমা দেওয়ার ব্যবস্থা থাকলেও এস. টিদের ক্ষেত্রে সেটা ১০ শতাংশ করা হয়েছিল বলে জানা যাচ্ছে। বিষয়টি মাননীয় মন্ত্রী মহোদয় স্বীকার করবেন কিনা ?

দ্বিতীয় যে বিষয়টি এখানে মাননীয় মন্ত্রী মহোদয়-এর দৃষ্টি আকর্ষন করতে চাই সেটা হচ্ছে— এমন কিছু বেনিফিসিয়ারী রয়েছেন যারা কর্পোরেশন থেকে লোন নিয়েছেন এবং গাড়ী ব্যবহার করছে অন্য ব্যক্তি। এই ধরনের কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা এবং থাকলে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে ?

শ্রীঅঘোর দেববর্মা (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা ঠিক নয় যে এস, টিদের ১০ শতাংশ করে টাকা জমা দিতে হয় এবং এস. সিদের পাঁচ শতাংশ করে টাকা জমা দিতে হয়। সবাইকেই ৫ শতাংশ হারে টাকা জমা দিতে হয় এই স্কীমে। তবে একটা সময় এই ধরনের কোন সিদ্ধান্ত হয়ত নেওয়া হয়েছিল কিন্তু সেটাও বাস্তবায়িত হয় নাই। বর্তমানে একই হারে বেনিফিসিয়ারীদের এই লোনের আওতায় আনা হয়েছে। সম পরিমাণ টাকা নেওয়া হচ্ছে। কোথাও বৈষম্য নেই।

দ্বিতীয় যে, বিষয়টি মাননীয় সদস্য এখানে উল্লেখ করেছেন সেটা নিশ্চয়ই দপ্তর থেকে নজর রাখা হচ্ছে। দুই-একটি ক্ষেত্রে হয়ত বেনিফিসারীরা অন্য কাউকে গাড়ীর মালিকানা হস্তান্তরিত করেছেন। বিষয়গুলি নিশ্চয়ই খোঁজ করা হবে। তবে মাননীয় সদস্যের কাছে যদি কোন স্পেসিফিক তথ্য থাকে জানালে দপ্তর থেকে নিশ্চয়ই তদন্ত করে দেখা হবে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীভূদেব ভট্টাচার্য্য।

শ্রীভূদেব ভট্টাচার্য্য (ফটিকরায়) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ২৪

**মি: স্পীকার :—** এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ২৪

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** মি: স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ২৪

প্রশ্ন

১) রাজ্যের ডিগ্রী কলেজগুলির সব কয়টির নিজস্ব জায়গার ব্যবস্থা হয়েছে কি ?

২) যে সমস্ত কলেজের নিজস্ব জায়গা আছে তাদের স্থায়ী পাকা বাড়ী ও প্রয়োজনীয় কোয়ার্টার তৈরী করার পরিকল্পনা সরকারের আছে কি ?

৩) থাকলে ফটিক রায় আম্বেদকর ডিগ্রী কলেজের প্রয়োজনীয় নির্মান কার্য্য কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায় ?

৪) উক্ত কলেজে স্থায়ী অধ্যক্ষ ও বিভিন্ন বিষয়ের অধ্যাপক নিয়োগের বিষয়ে কোন উদ্যোগ নেওয়া হচ্ছে কি ?

৫) হলে তা কবে নাগাদ কার্য্যকরী করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১) সব কলেজের নিজস্ব জায়গার ব্যবস্থা এখনও হয়নি।

২) নিজস্ব জায়গা আছে এমন কলেজগুলিতে পাকা বাড়ী ও কোয়ার্টার নির্মানের পরিকল্পনা সরকারের আছে।

৩) ফটিকরায় আম্বেদকর কলেজের প্রয়োজনীয় পাকা বাড়ী নির্মান করার জন্য আগামী আর্থিক বছর থেকে চেষ্টা করা হবে। কলেজটির জন্য একটুকরো স্থানে বর্তমানে সেমি পাকা বিল্ডিং নির্মানের জন্য ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ১ লক্ষ ৭৭ হাজার ৬৫১ টাকা বরাদ্দ করা হয়েছে। সেই বরাদ্দ অনুযায়ী কাজ চলছে।

৪) স্থায়ী অধ্যক্ষ নিয়োগের ব্যাপারে ব্যবস্থা নেওয়া হচ্ছে। বিভিন্ন বিষয়ে অধ্যাপক নিয়োগের ব্যবস্থা ত্রিপুরা পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে করা হচ্ছে।

৫) আশা করা যায় আগামী কয়েক মাসের মধ্যে তা কার্য্যকরী করা যাবে।

**শ্রীভূদেব ভট্টাচার্য্য :—** সাপ্লিমেণ্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে পাকা বাড়ী নির্মান করার ব্যবস্থা হচ্ছে। এবং এখানে ১ লক্ষ ৭৭ হাজার টাকা দিয়ে একটা বিল্ডিং হচ্ছে এটা ঠিক। কিন্তু একটা কলেজ করার ক্ষেত্রে একটা বিল্ডিং যথেষ্ট কিনা এবং এটা বিবেচনা করে আগামী অর্থ বছরে সেখানে কলেজ এবং কোয়ার্টার নির্মান করার জন্য প্রয়োজনীয় আর্থিক সাহায্য করা হবে কিনা ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, একটা কলেজ বাড়ী তৈরী করবার জন্য এই ১ লক্ষ ৭৭ হাজার টাকা কোন টাকাই নয়, সেটাতো আপনাদের জানা আছে। কিন্তু আমাদের তো আর্থিক

অসঙ্গতি রয়েছে, সমস্যা রয়েছে। সেই জন্য একসঙ্গে সবটা বাড়ী তৈরী করা সম্ভব হচ্ছে না। আমি আগেই বলেছি যে আগামী বছর ওখানে আরও কিছু অর্থ বরাদ্দ হবে এবং সেটা যাতে পাকা বাড়ী তৈরী করা যায় তার চেষ্টা করা হবে।

শ্রীমাধব চন্দ্র সাহা ( মাতাবাড়ী ) :— সাপ্লিমেন্টটারী স্যার, ত্রিপুরা রাজ্যে যে সমস্ত কলেজ আছে, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য জানা আছে কিনা যে, অধিকাংশ কলেজে অধ্যাপকের পরিবর্তে পার্ট টাইম লেকচারার বেশী? এবং আমি বিশেষত বলতে চাই, উদয়পুরের ফিগার দিয়ে বলতে পারি ১৬ জন অধ্যাপক আর ২২ জন হচ্ছে পার্ট-টাইমার। যার ফলে কলেজে পড়াশুনা চালানো খুব কষ্টকর হচ্ছে। এই ব্যাপারটা দেখবেন কিনা এবং নিয়মিত অধ্যাপক যাতে হয় তার ব্যবস্থা করবেন কিনা ?

শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :— স্যার, এটা ঠিক সরকারের প্রথম পরিকল্পনা হচ্ছে উচ্চ শিক্ষাকে মানুষের কাছে পৌঁছে দেওয়া এবং তার ব্যাপ্তি ঘটানো। আগেতো এই সব ব্যবস্থা ছিল না। আমরা তার জন্য যাতে রাজ্যের ছেলেমেয়েরা উচ্চ শিক্ষা নিতে পারে তার জন্য কলেজ স্থাপন করা হয়েছে। এটাও সরকারের জানা আছে যে, একসঙ্গে সব ব্যবস্থা করা যাবে এটা আমরা মনে করি না। সেই জন্য এই সব সমস্যা কিছু আছে এবং এই সমস্যা সমাধানের জন্য যাতে ঠিকমত পড়াশুনা চালাতে পারে তার জন্য একসঙ্গে এত পোস্ট ক্রিয়েশন তারপরে এই সমস্ত সব পাওয়া এটা অসুবিধা জনক। এই জন্য পার্ট-টাইম শিক্ষক নিয়োগ করে পড়াশুনার কাজ চালুর ব্যবস্থা হয়েছে। স্যার আমরা দপ্তর থেকে যত তাড়াতাড়ি সম্ভব যাতে উপযুক্ত শিক্ষক বিভিন্ন কলেজে দেওয়া যায় এই জন্য সরকার চিন্তা ভাবনা করছেন।

শ্রীমাধবচন্দ্র সাহা :— সাপ্লিমেন্টটারী স্যার, এখানে পার্ট-টাইমের ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় এটা পরিস্কার করবেন কিনা যে পার্ট টাইম শিক্ষক যারা আছেন কলেজ চালানোর ক্ষেত্রে সরকারের তরফ থেকে ওনারা সপ্তাহে কতটি ক্লাশ করতে পারবেন ? এতে দেখা যাচ্ছে কলেজ চালানো যায় না। সেই পার্ট-টাইমারদের যাতে প্রয়োজন অনুযায়ী আপাতত যতক্ষন পর্যন্ত অধ্যাপক নিয়োগ না হয় সেটা যেন অধ্যক্ষ ব্যবহার করতে পারেন, যতটা ক্লাশের প্রয়োজন এটা করতে পারছেন না সরকারের বারের জন্য।

শ্রীবৈদ্যনাথ মজুমদার ( উপমুখ্য মন্ত্রী ) :— স্যার, এর আলাদা প্রশ্ন করলে উত্তর দেওয়া হবে।

শ্রীভূদেব ভট্টাচার্য্য :— সাপ্লিমেন্টারী স্যার,

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য অনেক হয়েছে আর নয়, অনেক হয়েছে।

**শ্রীভূদেব ভট্টাচার্য্য :—** স্যার, আমার একটা সাপ্লিমেন্টারী, ফটিকরায়ের কলেজটিতে প্রফেসারের অভাব আছে। ইংরেজীর প্রফেসার নেই। স্কুলের শিক্ষক যারা আছেন তারা কলেজে পার্ট-টাইম হিসাবে পড়াচ্ছেন। এই কলেজে স্থায়ী প্রফেসার দেওয়া হবে কিনা ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, উদ্যোগ নেওয়া হয়েছে। টি. পি, এস. সি, র মাধ্যমে যে সমস্ত প্রফেসারের শূন্যপদ রয়েছে সেইগুলি পূরনের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রীসহীদ চৌধুরী ( বক্সনগর ) :—** সাপ্লিমেন্টারী স্যার, কোন কোন কলেজের জায়গা নেই, সেই ক্ষেত্রে কি ব্যবস্থা নেওয়া হয়েছে ? অনেক কলেজে দেখা যাচ্ছে যে পারটাইম শিক্ষকদের দিয়ে ফুল টাইম ডিউটি করানো হচ্ছে আর যারা ফুল টাইমার আছেন তারা পার্ট টাইম ডিউটি করছেন। এই ব্যাপারে সরকার কি চিন্তাভাবনা করছেন এবং পার্টটাইমারদের বেতন বৃদ্ধির জন্য কোন চিন্তা ভাবনা করা হচ্ছে কি এবং তাদেরকে রেগুলার করা হবে কি ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, প্রথমে আমি কলেজের জায়গার ব্যাপারে বলছি, এটা একটা আলদা প্রশ্ন আছে, সেই সময়ে এর উত্তর দেব। তবে পার্ট টাইম শিক্ষিকার ফুল টাইম কাজ করেছেন আর ফুল টাইমের শিক্ষিকরা পার্ট টাইম ডিউটি করছেন সেই তথ্য আমার কাছে নেই। মাননীয় সদস্যের কাছে সেই তথ্য থাকলে জানালে তার ব্যবস্থা নেওয়া হবে। আর পার্টটাইম শিক্ষকদের রেগুলারের ব্যাপারে আমি আগেই বলেছি প্রফেসারদের যে সমস্ত শূন্য পদ রয়েছে তা টি. পি. এস. সি, র মাধ্যমে পূরণ করা হবে।

**মি: স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীপান্নালাল ঘোষ মহোদয়।

**শ্রীপান্নালাল ঘোষ ( রাধাকিশোরপুর ) :—** মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার — ৩৮

**শ্রীফয়জুর রহমান ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড কোয়েশ্চান নাম্বার— ৩৮

প্রশ্ন

১) রাজ্যে সরকারী রাবার বাগানের পরিমাণ কত ? এবং গত আর্থিক বৎসরে রাবার উৎপাদনের পরিমান কত ছিল ?

২) ইহা কি সত্য যে, এসব বাগান থেকে প্রায় প্রতিদিনই ল্যাটেকস্ চুরি হচ্ছে,

৩) যদি সত্য হয় তবে তা প্রতিরোধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং তার সম্ভাব্য ফল কি ?

উত্তর

১) রাজ্যে সরকারী রাবার বাগানের পরিমাণ নিম্নরূপ ( ১৯৯৫-৯৬ )

টি. এফ, ডি. পি. সি. ৯৯২৬.০৯ হেঃ

| | |
|---|---|
| টি. আর. পি সি. | ৩৫৭৩'১৩ হেঃ |
| রাবার বোর্ড, | ১৫০'০০ হেঃ |
| মোট | ১৩৬৪৯.২২ হেঃ |

গত আর্থিক বছরে রাবার উৎপাদনের পরিমান নিম্নরূপ ( ১৯৯৫-৯৬ )

| | |
|---|---|
| টি. এফ. ডি. পি সি. | ১৮৭৮.১৯৪ মেঃ টন, |
| টি. আর. পি. সি, | ৬১.০৭৫ মেঃ টন, |
| রাবার বোর্ড, | জানা নেই. |
| মোট | ১৯৩৯'২৬৯ মেঃ টন। |

২) টি, এফ. ডি. পি সি — এর কোন কোন বাগান থেকে লা টেক্স্ চুরি হয় বলে জানা যায়।

৩) চুরি প্রতিরোধ কল্পে নিম্নরূপ ব্যবস্থা নেওয়া হয়েছে ও আংশিক সাফল্য পাওয়া গেছে।

ক) রাবার বোর্ড কর্তৃক রাবারের ব্যবসায়ের লাইসেন্স দেবার ক্ষেত্রে কড়াকড়ি ব্যবস্থা গ্রহন করা হয়েছে।

খ) রাজ্যের শুল্ক বিভাগ বাজার কৃত রাবারের ক্ষেত্রে প্রকৃত উৎসের খবরা-খবর নেওয়ার ব্যাপারে তৎপর হয়েছেন।

গ) তাছাড়া রাজ্য সরকার রাবার বোর্ডকে এনফোর্সমেন্ট উইং গঠন করে রাবার এ্যাক্ট মোতাবেক এই সব রাবার চুরির ক্ষেত্রে উপযুক্ত পদক্ষেপ নেবার সুপারিস করেছেন।

ঘ) রাজ্যের সকল থানায় রাবার এক্ট এবং তৎসংক্রান্ত রোলস এর প্রতিলিপি পাঠানো হয়েছে, যাতে করে অ্যাক্ট ব্যবস্থা নিতে সুবিধা হয়।

ঙ) রাজ্যের পুলিশ মহানির্দেশক রাবার ব্যবসা ও উৎপাদকদের কাছে থাকা রাবারের মজুত ভাণ্ডার নিয়মিত ভাবে মিলিয়ে দেখার জন্য পুলিশের সংশ্লিষ্ট কর্মকর্তাদের নির্দেশ দিয়েছেন।

চ) ফরেস্ট কর্পোরেশনের জন্য একটি আলাদা রক্ষিবাহিনী গঠন করার জন্য প্রস্তাব রাখা হয়েছে।

ছ) রাবার প্রশিক্ষকদের উৎপাদন বৃদ্ধির ব্যাপারে উৎসাহিত করার জন্য ফরেস্ট কর্পোরেশন অতিরিক্ত রাবার লেটেক্স আহরনের ক্ষেত্রে বিভিন্ন হারে ইনসেন্টিভস্ দেবার ব্যবস্থা নিয়েছেন।

**শ্রীপান্নালাল ঘোষ :—** সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী জানিয়েছেন যে বিভিন্ন রাবার বাগান থেকে রাবারের ল্যাটেক্স চুরি হচ্ছে। এখানে আমার প্রশ্ন হচ্ছে টি, এফ. ডি. পি. সির সঙ্গে রাবার বোর্ডের কর্মীরা চুরি বন্ধ করার ক্ষেত্রে পুলিশকে সাহায্য করার প্রয়োজন এই ক্ষেত্রে সেই ব্যবস্থা নেওয়া হয়েছে কি না ?

**শ্রীফয়জুর রহমান** ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, রাবার বোর্ড, টি. এফ. ডি. পি. সি এবং পুলিশ মিলেই এই কাজ করছে। তারা বিভিন্ন ভাবে এই সমস্ত কাজগুলিকে দমন করার জন্য ব্যবস্থা চালিয়ে যাচ্ছে।

**শ্রীপান্নালাল ঘোষ** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি এই পর্য্যন্ত ত্রিপুরার বিভিন্ন রাবার বাগান থেকে কি পরিমান ল্যাটেকস চুরি হয়েছে ?

**শ্রীফয়জুর রহমান** ( মন্ত্রী ) :— স্যার, কি পরিমাণ চুরি হয়েছে সেই তথ্য এখন আমার কাছে নেই।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীসুধন দাস।

**শ্রীসুধন দাস** :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চন নাম্বার— ১১১

**শ্রীসুকুমার বর্মণ** ( মন্ত্রী ) : — মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চন নাম্বার— ১১১

**প্রশ্ন** :— ত্রিপুরা রাজ্যে মাইনরিটি কর্পোরেশন চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**উত্তর** :— গত ২৩. ৬. ৯৫ ইং সালে ১০ ( দশ ) সদস্যক একটি কমিটি গঠন করা হয়েছে মাইনরিটি কর্পোরেশনের।

**শ্রীসুধন দাস** :— সাপ্লিমেন্টারী স্যার, গত ২৩. ৬. ৯৫ ইং তারিখে এই কর্পোরেশনে একটি কমিটি গঠন করা হয়েছে কিন্তু আজকে ২১. ২. ৯৭ চলছে তা সত্বেও ঐ কমিটির কোন কার্যকরী পদক্ষেপ দেখা যাচ্ছে না। এই বিষয়টি সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি ?

**শ্রীসুকুমার বর্মন** ( মন্ত্রী ) : স্যার, আমি আগেই বলেছি, ত্রিপুরা রাজ্যে মাইনরিটি কর্পোরেশন চালু করার জন্য যাতে রেজিষ্ট্রেশন তাড়াতাড়ি পাওয়া যায় সে জন্য তদ্বির করা হচ্ছে। আমরা আশা করছি, এক মাসের মধ্যেই রেজিষ্ট্রেশন পেয়ে যাব।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী** :— স্যার এই মাইনরিটি কর্পোরেশন চালু হলে কোন্ কোন্ জাতি গোষ্ঠীর লোককে এই কর্পোরেশনের আওতায় আনা হবে তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুকুমার বর্ম্মন** ( মন্ত্রী ) :— এই সরকারের পক্ষ থেকে এ ব্যাপারে আগেই ঘোষণা দেওয়া হয়েছে। এই মুহুর্ত্তে আমার কাছে তথ্য নেই। আলাদা ভাবে প্রশ্ন করলে উত্তর দেওয়া যাবে।

**শ্রীসহিদ চৌধুরী** :— স্যার, মাইনরিটি কর্পোরেশন চালু করার ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় এখানে প্রচেষ্টা, রেজিষ্ট্রেশন, কাজ চলছে ইত্যাদি ইত্যাদি অনেক কথা বলেছেন। ভাল কথা, সুন্দর কথা। আমরা শুনেছি রাজ্য সরকার ৫টি কমিউনিটি সম্পর্কে ডিক্লেয়ার দিয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, এ ব্যাপারে কোন এসেসমেন্ট করা হয়েছে কিনা ? অর্থাৎ

কোন কমিউনিটিতে কত সংখ্যক লোক আছেন এ সম্পর্কে এসেস্‌মেন্ট করা হয়েছে কি ? যদি করা না হয়ে থাকে, তাহলে এসেস্‌মেন্ট করবার ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুকুমার বর্মন ( মন্ত্রী ) :—** মাননীয় স্পীকার স্যার, আমি আগেই বলেছিলাম এ ব্যাপারে একটি ১০ সদস্যক মনিটিং কমিটি গঠণ করা হয়েছে। রেজিষ্ট্রেশন পেলে পরেই এই কমিউনিটির লোক সংখ্যা কত আছেন তা তারা খতিয়ে দেখবেন। রেজিষ্ট্রেশন না পাওয়াতে এখন কোন কাজ শুরু করা যাচ্ছে না।

**মিঃ স্পীকার : —** মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা।

**শ্রীঅনিল চাকমা ( পেচারথল ) : —** স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৯৩।

**শ্রী কেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ৯৩।

প্রশ্ন

১। ১৯৯৫-৯৬ ইং সনে রাজ্যে মোট কতটি এস. বি. অথবা দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের পাকা ঘর নির্মিত হয়েছে ( বিভাগ ভিত্তিক হিসাব। )

২) পাকা ঘর নির্মাণে মোট কত অর্থ ব্যয় করা হয়েছে ?

উত্তর

১। ১৯৯৫-৯৬ ইং সনে রাজ্যে মোট ১টি এস. বি. এবং ৫টি দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের পাকা ঘর নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে। বিভাগ ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

সোনামুড়া বিভাগ : — ১) কলমচৌরা দ্বাদশ শ্রেণী বিদ্যালয়।

সদর বিভাগ : — ১) উপেন্দ্র বিদ্যাভবন দ্বাদশ শ্রেণী বিদ্যালয়।

২) বোধজং বয়েজ দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের অতিরিক্ত শ্রেণী কক্ষ নির্মাণ।

৩) বোধজং বালিকা দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের দ্বিতল বাড়ী নির্মাণ

৪) বামুটিয়া বিনোদিনী জুনিয়র হাই স্কুল ( এস. বি )।

খোয়াই বিভাগ :— ১) সোনাতলা দ্বাদশ শ্রেণী বিদ্যালয়।

২) উক্ত পাকা ঘর নির্মানে মোট একাশি লক্ষ চার হাজার নয়শত উনআশি টাকা ব্যয় করা হয়েছে।

**শ্রীঅনিল চাকমা :—** স্যার, গেল বাজেট অধিবেশনেও আমি এ সম্পর্কে একটি প্রশ্ন করেছিলাম। তখনও উত্তর পাই, কাঞ্চনপুরের একটি স্কুল ও পাকা বাড়ী না হওয়ার। তখন বলা হয়েছিল; এবার করা হবে। কিন্তু এবারও শূন্য। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, কাঞ্চনপুরের দিকে নজর না থাকার কারণ কি ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, আমরাত সারা ত্রিপুরা রাজ্যের সমস্ত স্কুলই পাকা করতে চাই। কিন্তু সামর্থ না থাকার কারণে পর্য্যায়ক্রমে করা হচ্ছে। এই জিনিসটা আমাদের বুঝতে হবে।

**মিঃ স্পীকার :—** শ্রীউমেশচন্দ্র নাথ

**শ্রীউমেশ চন্দ্র নাথ ( কদমতলী ) :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং—১৩০।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং— ১৩০ স্যার।

প্রশ্ন

১) সারা রাজ্যে সরকারী খাদ্যগুদামগুলিতে মাল লোড, আনলোড করার জন্য যে শ্রমিক আছে তার সংখ্যা কত ?

২) তাহাদের হাজিরা কি হারে দেওয়া হয়ে থাকে ?

উত্তর

১) সারা রাজ্যে সরকার পরিচালিত খাদ্য গুদামগুলিতে মোট ৭২৫ জন শ্রমিক আছে।

২) খাদ্য গুদামের শ্রমিকদের দৈনিক হারে মজুরী প্রদান করা হয় না, বিভিন্ন কাজের নির্দ্ধারিত মজুরী কাজের পরিমান অনুসারে প্রদান করা হয়।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, এই সব শ্রমিকদের বেতন দেওয়ার কোন পদ্ধতি নেই, কিন্তু তাদের নিয়োগের পদ্ধতি কি ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, শ্রমিকদের বেতন দেওয়ার কোন পদ্ধতি নেই সে কথা আমি বলিনি, আমি বলেছি তাদের দৈনিক হারে মুজুরী প্রদান করা হয় না। তাদের কাজের কতগুলি রেইট আছে। যেমন—

ক) গুদাম হইতে পিল ভাজিয়া গাড়ীতে মজুত করা বাবদ প্রতি বস্তা — ০ ৫৬ পঃ
খ) গাড়ী হইতে নামানো এবং বহন করা বাবদ প্রতি বস্তা— ০'৪৬ পঃ
গ) পিল সাজানো বাবদ— ০'১১ পঃ
ঘ) গাড়ী হইতে নামানো এবং গুদাম জাত করা বাবদ প্রতি বস্তা — ০ ৫৬ পঃ
ঙ) অ) ওজন করা বাবদ প্রতি বস্তা— ০ ৪০ পঃ
আ) সঠিক পরিমাণ করা বাবদ প্রতি বস্তা— ০'১৬ পঃ
চ) অ) প্রতি বস্তা ওজন করা বাবদ ( ৬৫ কে. জি. উপরের বস্তা )— ০'৪০ পঃ
আ) প্রতি বস্তা ওজন করা বাবদ ( ৬৫ কে. জি.র নীচের বস্তা ) — ০'২৬ পঃ
ছ) পিল ছাড়ানো/পিল ভাঙ্গা বাবদ প্রতি বস্তা— ০'১১ পঃ

| | | |
|---|---|---|
| জ) | গাড়ীতে মজুত করা বাবদ প্রতি বস্তা— | ০.৪৬ পঃ |
| ঝ) | বাছাই ও মিশ্রণ করা বাবদ প্রতি বস্তা — | ০.৬৮ পঃ |
| ঞ) | প্রতি ১৫ বস্তা সংরক্ষন করা বাবদ— | ১৩.৮২ পঃ |
| ট) | পুনরায় বস্তা বন্দি করা বাবদ— | ০.৫৬ পঃ |
| ঠ) | সঠিক পরিমাণ করা বাবদ— | ০.৫৬ পঃ |

**মিঃ স্পীকার :—** প্রশ্নোত্তর পর্ব শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। ANNEXURES A & B

**শ্রীপবিত্র কর ( খয়েরপুর ) :—** মিঃ স্পীকার স্যার, আমার একটা বিষয় আছে সেটা আমি এখানে বলতে চাই। আমরা ইতিমধ্যে আমি, শ্রীসুবল রুদ্র, শ্রীমাধবচন্দ্র সাহা ও শ্রীখগেন্দ্র জমাতিয়া মহোদয় মিলে বিধানসভা সেক্রেটারিয়েটে একটি নোটিশ দিয়েছি যে গতকালের এসেমব্লীর যে প্রসিডিংস এসেমব্লীর ভেতরের ছবি সহ ক্যাপশান দিয়ে স্যন্দন পত্রিকায় বেড়িয়েছে। এবং এর আগের দিনেও এসেমব্লীর ভিতরের একটা ছবি বিরোধী দলনেতা ও শ্রীনৃপেন চক্রবর্ত্তী সহ ছেপেছে। আমি যতটা জেনেছি স্পীকারের পারমিশান নিয়ে করা হয়নি। এতে হাউসের পবিত্রতা নষ্ট হয়েছে। এখন যিনি ছবি তুলেছেন আইনে এটা খুবই দণ্ডনীয় অপরাধ। আমি এই ব্যাপারে একটা প্রিভিলেজ মোশান এনেছি। এই ব্যাপারে আপনার মতামত জানতে চাই।

**মিঃ স্পীকার :—** আমি ছবি দেখে পরবর্ত্তী সময়ে আমার মতামত জানাব।

**শ্রীমাধবচন্দ্র সাহা :—** স্যার, এটা তো নজীর বিহীন ঘটনা। এটা সারা রাজ্যের মানুষ দেখছে এবং আপনিও দেখেছেন। এটা তো এখনই সিদ্ধান্ত নেওয়া যায়।

**মিঃ স্পীকার :—** নোটিশটা আমার কাছে আসুক আমি পরীক্ষা-নিরীক্ষা করে দেখব।

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ মহাশয়ের নিকট থেকে একটি রেফারেন্স নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপনের অনুমতি দিয়েছি। এখন আমি মাননীয় সদস্য শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ মহাশয়কে অনুরোধ করছি উনার নোটিশটি হাউসে উত্থাপন করার জন্য।

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ ( যুবরাজনগর ) :—** মিঃ স্পীকার স্যার, আমার রেফারেন্সের বিষয়বস্তু হলো :— "সারা রাজ্যে বিদ্যুতের সংকট সম্পর্কে।"

মিঃ স্পীকার :— এখন আমি বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :— স্যার, আমি ২৬.২ ৯৭ ইং তারিখ এই সম্পর্কে বক্তব্য রাখব।

মিঃ স্পীকার :— আমি আজ আর একটি রেফারেন্স নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীমাধবচন্দ্র সাহা মহাশয়ের নিকট থেকে। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপনের অনুমতি দিয়েছি। এখন আমি মাননীয় সদস্য শ্রীমাধবচন্দ্র সাহা মহাশয়কে উনার রেফারেন্স নোটিশটি হাউসে উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

শ্রীমাধবচন্দ্র সাহা :— মিঃ স্পীকার স্যার আমার রেফারেন্সের বিষয়বস্তু হলো—"মাছের ক্ষতরোগে মৎস্য চাষীদের ব্যাপক ক্ষয়ক্ষতি হওয়া সম্পর্কে।"

মিঃ স্পীকার :— এখন আমি মৎস্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

শ্রীসুকুমার বর্মন ( মন্ত্রী ) :— স্যার, এই সম্পর্কে আমি আগামী ২৫.২.৯৭ ইং তারিখ বক্তব্য রাখব।

## CALLING ATTENTION

মিঃ স্পীকার :— আমি আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীসুধন দাস এবং শ্রীপান্নালাল ঘোষ মহাশয়গনের নিকট থেকে। এই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপনের সম্মতি দিয়েছি। এখন আমি মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করছি উনাদের নোটিশটি হাউসে উত্থাপন করার জন্য।

শ্রীসুধন দাস :— মিঃ স্পীকার স্যার, আমার দৃষ্টি আকর্ষণী নোটিশটির বিষয়বস্তু হলো— "ব্যাঙ্ক কর্তৃপক্ষের অসহযোগিতার ফলে পি. এম, আর, ওয়াই প্রকল্প বিপর্যস্ত হওয়া সম্পর্কে।"

মিঃ স্পীকার : — এখন আমি শিল্প ও বানিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় একটা তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

শ্রীতপন চক্রবর্তী ( মন্ত্রী ) :— স্যার, এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর আমি ২৭. ২. ৯৭ ইং তারিখ বক্তব্য রাখব।

মিঃ স্পীকার :— আমি আজ আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা মহোদয়ের নিকট থেকে। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি উত্থাপনের সম্মতি দিয়েছি। এখন মাননীয় সদস্যকে উনার নোটিশটি হাউসে উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

শ্রীঅনিল চাকমা :— মিঃ স্পীকার স্যার, আমার দৃষ্টি আকর্ষণী নোটিশটির বিষয়বস্তু হলো :— "কাঞ্চনপুর মহকুমার বাগাইছড়া, পেচারথলসহ রাজ্যের অন্যান্য স্থানে গরু, শুকর, মোরগ ইত্যাদি গৃহপালিত পশুর মড়ক সম্পর্কে।"

মিঃ স্পীকার :— এখন আমি পশু পালন দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় একটা তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ের বিবৃতি দিতে পারবেন।

শ্রীগোপাল দাস ( মন্ত্রী ) :— স্যার, এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর আমি ২৬.২.৯৭ ইং জবাব দেব।

## GOVERNMENT RESOLUTION—Moved

মিঃ স্পীকার :- সভার পরবর্তী কার্যসূচী হলো :— "গভর্ণমেন্ট রিজলিউশ্যান"। উক্ত রিজলিউশ্যানটি উত্থাপন করবেন স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিষয়ক দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়।

এখন আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি রিজলিউশ্যানটি সভায় উত্থাপন করার জন্য। রিজলিউশ্যানটির বিষয়বস্তু হলো :—

"WHEREAS Tripura Legislative Assembly considers that it is desirable to have a uniform law throughout India for the regulation of removal, storage and transplantation of Human Organs for therapeutic purposes and for all matters connected therewith or ancillary and incidental thereto.

AND WHEREAS the subject matter of such a law is relatable mainly to matters enumerated in entry 6 of List-II in the Seventh Schedule to the Constitution of India.

AND WHEREAS Parliament has no power to make such a law for the States with respect to matters enumerated in entry 6 of List II aforesaid except as provided in Article 249 and 250 of the Constitution of India.

AND WHEREAS by virtue of the powers under clause (1) of Article 252 of the Constitution and in pursuance of the resolutions passed by all the House of the Legislatures of the States of Goa, Himachal Pradesh and Maharashtra, Parliament has passed the Transplantation of Human Organs Act, 1994 ( 42 of 1994 ).

AND WHEREAS the Transplantation of Human Organs Act 1994 ( 42 of 1994 ) applies in the first instance to the whole of the States of Goa, Himachal Pradesh and Maharashtra and all the Union Territories.

AND WHEREAS the said Act shall apply to other States which may adopt this Act by resolution passed in that behalf in pursuance of clause (1) of Article—252 of the Constitution.

NOW THEREFORE, in pursuance of clause (1) of Article—252 of the Constitution, this Assembly hereby resolves that the Transplantation of Human Organs Act 1994 ( 42 of 1994 ) be adopted in the State of TRIPURA.

Sri Bimal Singha Health ( Minister ) :— I beg to move a resolution that "WHEREAS Tripura Legislative Assembly considers that it is desirable to have a uniform law throughout India for the regulation of removal, storage and transplantation of Human Organs for therapeutic purposes and for all matters connected therewith or ancillary and incidental thereto.

AND WHERAS the subject matter of such a law is relatable mainly to matters enumerated in entry 6 of List-II in the Seventh Schedule to the Constitution of India.

AND WHEREAS Parliament has no power to make such a law for the States with respect to matters enumerated in entry 6 of List II aforesaid except as provided in Article-249 and 250 of the Constitution of India.

AND WHEREAS by virtue of the powers under clause (1) of Article 252 of the Constitution and in pursuance of the resolutions passed by all the Legislatures of the States of Goa, Himachal Pradesh and Maharashtra, Parliament has passed the Transplantation of Human Organs Act 1994 ( 42 of 1994 )

AND WHEREAS the Transplantation of Human Organs Act 1994

( 42 of 1994 ) applies in the first instance to the whole of the States of Goa, Himachal Pradesh and Maharashtra and all the Union Territories.

AND WHEREAS the said Act shall apply to other States which may adopt this Act by resolution passed in that behalf in pursuance of clause (1) of Article—252 of Constitution

NOW THEREFORE, in pursuance of clause (1) of Article—252 of the Constitution, this Assembly heryby resolves that the Transplantation of Human Organs Act 1994 ( 42 of 1994 ) be adopted in the State of TRIPURA.

মাননীয় স্পীকার স্যার, এই রিকগিউশানটি অলরেডী প্রথম রিজলিউশান এনেছেন হিমাচল প্রদেশ গোয়া এবং আরও কয়েকটি স্টেট। এটা পার্লামেন্টেও পাশ হয়েছে। সেন্টেলকট হিসাবে অ্যানেক্টেড হয়েছে লোকসভা রাজ্যসভাতে দুটোতেই পাশ হয়েছে। ১৫ই জুন ১৯৯৪ ইং একটা এবং ১৪ই জুন ১৯৯৫ ইং একটা এখন প্রশ্ন হচ্ছে, যেহেতু এটা স্টেট লিস্টের অন্তর্ভুক্ত। সেই কারণে আমাদের অ্যাডপশনের প্রয়োজন আছে অ্যাডপশান করতে গেলে এখানে এটা হাউসে পাশ করে নিতে হয়। মূল অ্যাকট হচ্ছে আপনারা জানেন।

করে কোন একটা প্রাইভেট নার্সিং হোম তার কিডনিটা চুরি করে অন্য জায়গায় বসানো হয়েছিল। এই ধরণের ঘটনা হামেশাই সারা ভারতবর্ষে ঘটছে এই ঘটনাগুলিকে নিয়ন্ত্রিত করা। হিউম্যান অরগান এটা একটা ইমপরটেন্ট অরগ্যান। আজকে এটাকে থেরাপোটিক হাউজ। কেবলমাত্র চিকিৎসা ব্যবস্থায় না করা হয় তার জন্য কতগুলি রিজলিউশান দরকার।

আপনারা নিশ্চয়ই জানেন কিছু দিন আগে এই মাসেই গৌহাটিতে একটা নার্সিং হোমের একজন ডাক্তার সারা পৃথিবীতে একটা চমক দিলেন, কি ব্যাপার, তিনি শূকরের হৃদপিণ্ড ট্রেন্সপ্লানটেশন করেছেন মানুষের বডিতে, তারপর কি হল, এই রকম করার পর রোগীটাকে মারা হয় এবং তার জন্য তিনি এখনও বোধহয় জেলে আছেন। কাজেই এই ধরণের ঘটনা বার বার যেগুলি ঘটছে, তারপর হিউম্যান অরগান ব্যবসায়ী মানবদেহের বিভিন্ন অঙ্গ প্রত্যঙ্গ ব্যবসার জন্য কিছু লোক এখানে কাজ করছে এদের এই ব্যবসাটাকে নিয়ন্ত্রণ করা এবং পাশাপাশি এটাকে ভালভাবে ইউজ করে মানুষের কল্যাণের জন্য মানব সভ্যতাকে বাঁচিয়ে রাখার জন্য মানুষের সুবিধার জন্য এটা যাতে ব্যবহার করা যায় তারই জন্য এই একটটা। গোয়া, হিমাচল প্রদেশ এটা প্রথম চালু হয়েছিল, ওখানে এই রিজলিউশানটা নেওয়া হয় আর তারপর সেটা পার্লামেন্টে যায়। ওখানে বিশেষভাবে হিউম্যান অরগান এটা রিমোভ করার জন্য যাকে খুশি তাকে ধরে এই যে হিউম্যান অরগান রিমোভ করা হয় যেমন, কখনও কিডনী, কখনও আইস, কখনও বিভিন্ন টিস্যু, এটার জন্য যাতে একটা অথরিটি থাকে নির্দ্দিষ্ট লাইসেন্স নিয়ে নির্দ্দিষ্ট অথরিটি প্রাপ্ত হয় কেউ এইার জন্য এই একটে বলা আছে। তারপর আছে, বোবা টোবা এই সব কেস যাতে না হয় তার জন্য

ও নিয়ন্ত্রন দরকার। তারপর আন-ক্লেইম ডেডবডি যেগুলি বিভিন্ন হসপিটেলে থাকে সেগুলির ক্ষেত্রে যাতে এগুলি রিমোভ করা যায় তারজন্যও আবার আইন দরকার। যেমন, কোন একটা বডি পাওয়া গেল তার কোন মালিক নেই, সেই মৃতদেহ থেকে বিভিন্ন অঙ্গ প্রত্যঙ্গ নেওয়া দরকার আছে, এটা যাতে নিতে পারে তারজন্য হসপিটাল কর্তৃপক্ষকে বা স্বাস্থ্য দপ্তরকে অথরিটি দেওয়ার জন্য এই একট দরকার। তাছাড়া দরকার আপনার পোষ্ট-মর্টেমের জন্য প্রিজার্প ঘর দরকার। বিভিন্ন রকম মেডিক্যাল পারপাসের জন্য বিভিন্ন পোষ্টমর্টেমের পর বিভিন্ন করেনসীক ডিপার্টমেন্টে পাঠানো হয়, এই সব পাঠানোর ক্ষেত্রে সেগুলি যাতে রাখতে পারে প্রিজার্প করতে পারে তারজন্য প্রভিশান দরকার। তাছাড়াও দরকার বিভিন্ন রকম মেডিকাল কলেজ এই অরগানগুলিকে এ্যাকাডেমিক্যাল প্রয়োজনে যাতে রাখতে পারে তারজন্য এটা দরকার। তাছাড়া হসপিটেলে যারা এই সমস্ত করেন তাদের জন্য কোন ষ্টোরেজ করার জন্য যদি নিয়ন্ত্রণ না থাকে তাহলেতো মানুষ মার্ডার হবে। অমুকের কিডনী চাই অমুকের অমুক অংশ চাই। কাজেই তাকে মার্ডার করুন. এইগুলিতো আসবে, না হলে। কাজেই এইগুলিকে নিয়ন্ত্রণ করার জন্য এই এক্টটাকে চালু করা হয়েছে পার্লামেন্টে। এখন আমরা এটাকে চালু করতে চাই। তাছাড়া যারা দান করে. বেকার যুবকরা হয়তো টাকার প্রয়োজনে নিজের বিভিন্ন রকমের অঙ্গ প্রত্যঙ্গ মাদ্রাজে বিক্রী করেছে। এটা একটা ডিউম্যানস লিমসের মার্কেট হয়ে দাড়িয়েছে এবং বাইরে থেকে বিশেষ করে অ্যাডভান্স কানট্রিগুলি থেকে ক্যাপিটেলিষ্ট কানট্রিগুলি থেকে ভারতবর্ষে এসে সস্তা মানুষ এখানে, মানুষের লিমস এখানে সস্তা, এই লিমস কিনার জন্য এসে নানা রকম ভাবে প্রিজার্প করে নিয়ে যাওয়ার জন্য চেষ্টা করে। তাই এগুলির উপর কঠোর ভাবে নিয়ন্ত্রণ প্রয়োজন এবং এই নিয়ন্ত্রণটা করার জন্যই এক্ট। তাছাড়া আমাদের এই সমস্ত করতে গেলে আমাদের হসপিট্যালে এই এক্টাকে যে আমরা গ্রহণ করব তারজন্য আমাদের এখানে প্রিজারভেশনের কোন ব্যবস্থা নেই। এখন প্রিজারভেশনের জন্য টাকা চাইতে গেলে আগে বলা হবে তোমাদের এক্টটা এডপ্ট করছে কিনা স্বাভাবিক ভাবেই কেন্দ্রীয় সরকার থেকে এই প্রস্তাবটা উঠবে। কাজেই আমরা যাতে টাকা পেতে পারি এই সব কাজকর্মের জন্য ল্যাবরেটারী বা প্রিজারভেশন করার সমস্ত মেটেরিয়েলস কিনার জন্য সেটা করতে গেলেই আমাদের আগে এই এক্ট দরকার কাজেই মানব কল্যাণে এই এক্ট করা হয়েছে, এটা কোন দলমতের ব্যাপার নয়. সমস্ত মানবের মানবিক দিক চিন্তা করে এটা একটা নূতন এপ্রোচ।

সমস্ত মানবের মানবিক দিক চিন্তা করে নতুন এই অ্যাপ্রোচটাকে সারা ভারতবর্ষে গ্রহণ করেছেন, পার্লামেন্ট গ্রহণ করেছে. আমরাও চাই আমাদের রাজ্যের মধ্যে বিনা বাধায়, বিনা বিতর্কে যাতে এটা গৃহীত হয়। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মি: স্পীকার :— মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে, আজকের সভায় উত্থাপিত গভার্ণমেন্ট রিজলিউশনের কপি এবং তৎসংক্রান্ত সেন্ট্রাল অ্যাক্টের কপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য।

# DISCUSSION ON THE MOTION OF THANKS OF THE GOVERNOR'S ADDRESS

**মিঃ স্পীকার :—** সভার পরবর্তী কার্যসূচী হলো :— মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আলোচনা এবং ঐ ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব গত ১৯শে ফেব্রুয়ারী বুধবার, ১৯৯৭ ইং তারিখে এসেছে তার উপর আলোচনা।

প্রস্তাবটি দিয়েছেন মাননীয় মুখ্য সচেতক তথা বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় এবং সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয়।

প্রস্তাবটি হলো :— "নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপাল এর নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হোক্ যে '১৯শে ফেব্রুয়ারী, ১৯৯৭ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই যে ভাষন প্রদান করেছেন তারজন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ"

মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে ধন্যবাদসূচক প্রস্তাবের উপর আমি কয়েকটি সংশোধনী প্রস্তাবের নোটিশ পেয়েছি সংশোধনী প্রস্তাবের উত্থাপক মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া মহোদয়। কিন্তু উনি এখন সভায় অনুপস্থিত, কেন তারা সভায় আসেননি সেটা বুঝতে পারছি না। যাই হোক মাননীয় সদস্য শ্রী রতিমোহন জমাতিয়া যেহেতু অনুপস্থিত সেহেতু উনার উত্থাপিত সংশোধনী প্রস্তাবগুলি 'ফলস্ থ্রো' হয়ে গেল।

কাজেই এখন আলোচনা শুরু হওয়ার পূর্বে বিরোধীরা যেহেতু নেই, যারা ট্রেজারী বেঞ্চে আছেন তাদের নাম পাঠাবার জন্য অনুরোধ করছি। আর আমি এখন মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয়কে অনুরোধ করছি মূল প্রস্তাবটির উপর উনার আলোচনা শুরু করার জন্য।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :** — মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যের মহামান্য রাজ্যপাল গত ১৯শে ফেব্রুয়ারী এই হাউসে যে বক্তব্য উপস্থাপন করেছেন, তাঁর বক্তব্যের জন্য সভার কৃতজ্ঞতা প্রকাশ করার উদ্দেশ্যে আমি এই ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন করেছি। এই প্রস্তাব উত্থাপন করতে গিয়ে আমার যেটা বক্তব্য বেশী নজরে পড়েছে তা হচ্ছে মহামান্য রাজ্যপাল খুব কম কথায় এতো বেশী কথা বলেছেন যা প্রনিধানযোগ্য। তাঁর ১৭টি অনুচ্ছেদের বক্তব্যের মধ্যে একটা বিষয়—একটা লাইনকে আমি উল্লেখ করতে চাইছি। সবশেষ অনুচ্ছেদে উনি বলেছেন যে- "যে বছরটি আর্থিক কেলেংকারীতে উত্তাল ছিল সেই বছরে ত্রিপুরা সরকার যে আর্থিক দৃঢ়তা দেখিয়েছেন আমি তা গর্বের সঙ্গে উল্লেখ করছি"

স্যার, এই যে কথাটা এখানে বলা হয়েছে, এরমধ্যে দিয়ে গোটা ভারতবর্ষের মধ্যে পরিচালিত ব্যবস্থার জন্য দু'টো ধারা — এর মধ্যে দিয়ে পরিস্ফুট হয়েছে। স্বাধীনতার পর ভারতবর্ষের যে ধারা

এই দেশের অর্থনীতিতে দুর্বার প্রচেষ্টা চলছে. যে ধারায় এই অর্থনীতিকে ভিত্তি করে এই সমাজের বিভিন্ন দিকে উন্নয়নের প্রচেষ্টা এই অর্থনৈতিক ধারার উপর নির্ভর করে মানুষে মানুষে সম্পর্ক গড়ে তোলার চেষ্টা করা হয়েছে এই অর্থনৈতিক ধারার উপর নির্ভর করেই দেশের স্বাধীনতাটাকে যেভাবে রক্ষা করার জন্য চিন্তা ভাবনা করা হয়েছে, তা' স্বাধীনতার ৫০ বছরের মাথায় হিসেব নিকেশ করে যে জায়গায় এসেছে তা এই একটা লাইনের মধ্যে দিয়েই প্রকাশ পেয়েছে। যেটা মানুষের উপকারে লাগতে পারতো, আমাদের দেশের সম্পদের ব্যবহার হলে মানুষের উন্নতি ঘটানো যেত, আমাদের দেশের অর্থনীতিটাকে স্ব-নির্ভর করা যেত, বিদেশের উপর নির্ভরশীল হবার কোন প্রশ্ন ছিল না, সেই রাস্তায় না হেঁটে প্রবর্তিত রাস্তার অবশ্যম্ভাবী ফলরূপে গেলো বছরটাকে আমরা দেখেছি এই ব্যবস্থা-গুলোর সব ধরা পড়েছে। সেই রাস্তায় না হেঁটে প্রবর্তিত রাস্তার অবশ্যম্ভাবী ফলরূপে গেল বছর থেকে আমরা দেখছি সবই ধরা পড়েছে সম্পদকে মানুষের কল্যাণে ব্যবহার না করে ব্যক্তিগত কল্যাণে ব্যবহার করা হয়েছে। সম্পদকে দেশের উন্নয়নে নয়, কিছু পরিবারের উন্নয়নের জন্য ব্যবহার করা হয়েছিল। আমাদের স্বাধীনতাকে সুরক্ষিত করতে নয়, কিছু ব্যক্তি বিশেষের স্বার্থকে সুরক্ষিত করতেই এই ব্যবস্থাগুলি নেওয়া হয়েছিল তখন একটি ধারাতেই এতদিন সব চলেছে। এই ধারাগুলি কি ছিল সেটা গত একটি বছর লক্ষ্য করলেই দেখা যাচ্ছে ভারতবর্ষে এতদিন কি চলেছে। প্রধানমন্ত্রী থেকে শুরু করে ছোট মন্ত্রীরাও তৎকালীন অপকীর্তির দায়ে কোর্টে আসা-যাওয়া করছেন। কে কত বড় চোর তার পেছনে ছাপ্পা লেগে গিয়েছে কে কত সম্পদ চুরি করে জমাতে পেরেছে, কে কত বেশী টাকা ঢুকিয়ে ম্যাট্রেস্ তৈরী করতে পেরেছে? নোট দিয়ে তৈরী করা এই সমস্ত তোষকের ওজন কার এখানে কত বেশী? নোট দিয়ে স্যার, অন্য কিছু দিয়ে নয় আমাদের কথার কোন ব্যাপার নয় গোটা বিশ্বের মানুষই জানেন কেন্দ্রীয় প্রাক্তনমন্ত্রী সুখরামের ইতিহাস। তার পিঠের তলায় তিন কোটি টাকার নোটের তোষক। তার ছেলের অবস্থাও আরো বেশী। তার কাছে পাঁচ কোটি টাকা আছে। লজ্জায় আমাদের মাথা হেঁট হয়ে যায় যখন প্রতিদিন টি. ভি খুললেই দেখা যায় ভারতবর্ষের প্রাক্তন প্রধানমন্ত্রী নরসীমারাওজীকে আমাদের এখানকার চোর ছেঁচড়দের পুলিশ ধরলে পরে যেভাবে কোর্টে নেয় ঐভাবেই যখন নরসীমাকে কোর্টে আনা-নেওয়া হয় তখন আমাদের লজ্জায় মাথা হেট হয়ে যায়। পৃথিবীর বৃহত্তম দেশের প্রাক্তন প্রধানমন্ত্রীর এই দৃশ্য দেখতে কার না লজ্জা হয় শুধু ১৬ জন প্রাক্তন মন্ত্রী নয় সেদিন কাগজে দেখেছিলাম নেহেরু মন্ত্রিসভা থেকে শুরু করে নরসীমা মন্ত্রিসভা পর্যন্ত ৬৫ জন মন্ত্রী চৌর্য্যবৃত্তির দায়ে অভিযুক্ত হয়েছে। আর একজন প্রধানমন্ত্রী ছিলেন যিনি এশিয়ার মুক্তি সূর্য্য হিসাবে উদিত হতে শুরু করেছিলেন, পূর্ণ উদয়ের আগেই উনি অস্তমিত হয়ে গিয়েছেন আমরা দেখছি এখন তার বিরুদ্ধেও সন্দেহের তীর নিক্ষেপ হচ্ছে। যেখানে অনাচারে দেশ ছেয়ে গিয়েছে সেই জায়গায় রাজ্যের বামফ্রন্ট সরকার, যার নিজস্ব কোন রকমের আর্থিক ক্ষমতা নেই, যার বাইরে থেকে টাকা আনার ব্যবস্থা নেই, নিজস্ব আয়ের সে রকম কোন রাস্তা নেই-সেখানে সীমিত আর্থিক অবস্থার মধ্যে মন্ত্রী বিধায়কদের নয় রাজ্যের কল্যাণে আর্থিক অবস্থাটাকে কতটুকু সুচারোরূপে ব্যবহৃত করা যায় সেই চেষ্টাই বর্তমান রাজ্য সরকার করছেন।

মানুষের কল্যানে কিভাবে এই টাকাটা লাগানো যায়, মানুষের উন্নয়নে কিভাবে লাগানো যায় তারই একটি চিত্র এই একটি মাত্র লাইনের মাধ্যমে ব্যক্ত হয়েছে এই হাউসে। এর থেকে বড় চিত্র এত অল্প কথায় প্রকাশ করা যায় না। সেই জন্য এই বক্তব্যকে অভিনন্দন না জানিয়ে থাকা যায় না। এর জন্যই এই প্রস্তাবটি উত্থাপন করছি। স্যার, এরমধ্যে যে জিনিষটি লুক্কায়িত রয়েছে আজকে ওরা নেই এখানে, সংশোধনী এনেছেন, যদিও না থাকাতে স্বাভাবিক কারণেই ফল্স্ থ্রো হয়েছে। যে ধারায় বামফ্রন্ট সরকার এখানে কাজ করেছে এবং যে ধারায় আমরা স্বাধীনতার ৫০তম বর্ষ পালন করতে যাচ্ছি সে জায়গাতে যদি গোটা দেশের দিকে তাকানো যায় তাহলে জাতি-ধর্ম-বর্ণে এবং উগ্রবাদদের দিয়ে সমগ্র দেশকে টুকরো টুকরো করার পরিকল্পনা অনুসারে কাজ চলছে। গোটা ভারতবর্ষ থেকে ঐক্যটা যেন বিনষ্ট হয়ে গিয়েছে। এই ভাবে অর্থনীতি গড়তে গিয়ে আমেরিকার হাতে আমাদের স্বাধীন অর্থনীতিটা প্রায় বন্ধক হয়ে গিয়েছে।

সাড়ে চার লক্ষ কোটি টাকা আমাদের ঋণের জালে আমরা জড়িয়ে গেলাম। এই ঋণের সুদ দেওয়ার জন্য আবারও বিদেশ-এ ঋণ করতে হয়েছে। এই চিত্রতো শুধু আমার বক্তব্যের বিষয় না। আমরা যদি পার্লামেন্টে পেশ করা যে বাজেট আছে যেটা এক বছরের গোটা দেশের আর্থিক চিত্র, ঐ বাজেটকে যদি আমরা লক্ষ্য করি তাহলে আমরা দেখব নরসিমার শেষ বছরের যে বাজেট, এই বাজেটের মধ্যে যেটা উল্লেখ করা হয়েছে। আয় করেছে নরসিমা রাও আয়ের দিক ২৩ শতাংশ টাকা বিদেশী ঋণ, খরচের দিকে ২৬ শতাংশ টাকা ঋণের সুদ। ২৩ টাকা আমরা উপার্জন করছি ঋণ করে ভারতবর্ষের শিল্পায়নের জন্য ভারতবর্ষের বেকারদের যাতে কর্মসংস্থান হয় তার জন্য। ভারতবর্ষের দৈনন্দিন প্রত্যেক মানুষের যেসব নিত্য প্রয়োজনীয় জিনিষ আছে সেগুলি যখন অভাব হয়ে যায়, আমাদের উৎপাদন বাড়িয়ে মানুষের জীবনে সুখ বিধানের জন্য আমাদের দেশের স্বাধীনতার পরে বিভিন্ন রাজ্যে রাজ্যে যে পার্থক্য বৈষম্য ঘটে গেছে রিজনে রিজনে যে বৈষম্য ঘটে গেছে এমনকি একই রাজ্যের মধ্যে অঞ্চলে অঞ্চলে যে বৈষম্য ঘটে গেছে এই বৈষম্য দূর করার জন্য বড় বড় কথা শুনিয়ে এই সব ঋণ করা হয়েছে এবং এই নতুন তথ্য হাজির করা হয়েছে। বৈদেশিক ঋণ ছাড়া আমাদের দেশটা চলবে না অচল হয়ে যাবে। বিদেশ থেকে শুধু ঋণ না মূলধনও আনতে হবে।

স্যার, আমি জিজ্ঞাসা করতে চাই, বিদেশী মূলধন কি আমাদের দেশে নতুন? ইংরেজরাতো আমাদের দেশটা ১৯০ বছর শাসন করেছে ওরা চলে যাওয়ার সঙ্গে সঙ্গেতে সমস্ত কলকারখানাগুলি তুলে নিয়ে পকেটে করে চলে যায়নি। ১৯৪৭ সালে যখন ভারত স্বাধীন হল তখন আমাদের যে কেপিটেল ইনডাস্ট্রিতে লগ্নী করা হয়েছে তার ৪৮ শতাংশ হচ্ছে বিদেশী মূলধন। একটা স্বাধীনদেশের অর্থনীতিকে গড়ে তুলতে হলে, স্বাধীন অর্থনীতিকে গড়ে তুলতে হলে আর বড় শতাংশ বিদেশী মূলধন থাকবে? এরপরে নিজস্ব আর কি থাকে? ৪৮ শতাংশ যদি বাইরে চলে যায়, ৫০ শতাংশের সীমা উত্তীর্ণ হয়ে যায় তাহলেতো যায় তাহলেতো যা চলে যায় সেটাতো আমাদের যাবে না। যাদের কাছে যাবে তাদেরই হয়ে যায়। এই সব গল্প কাহিনী সমস্ত আমাদের শুনানো হয়েছে। আমরা যখন চিত্র দেখি ওরাই যা পেশ করেছেন পার্লামেন্ট সেই চিত্র থেকে ২৩ টাকা ধার করলাম

এই সব উন্নতির জন্য। ২৬ টাকা আমাদের সুদ দিতে হয়েছে। এটা বিশ্বাস করতে হবে, এটাকে বিশ্বাস করবে ? এই ধারের মধ্য দিয়ে আমাদের কোন উপকার হবে, সাধারণ মানুষের কোন উপকার হবে বেকারদের বেকার সমস্যা কমবে, ইনডাসট্রি গড়ে উঠবে, আমাদের পরিকাঠামোর উন্নতি গড়ে উঠবে কে বিশ্বাস করবে ? আমরা বিশ্বাস করি না এবং বিশ্বাস করি না বলেই আমরা সেই জন্য বার বার বলেছি এবং তার মধ্যে গোটা ভারতবর্ষের মানুষ এটা বুঝেছেন। এই অনাচার দূর করার জন্য দেশের স্বাধীনতা যে রক্ষা করার জন্য দেশের ঐক্য সংহতিকে অটুট রাখার জন্য, মানুষ ও সম্পর্ককে জোরদার করার জন্য, এর বিরোদ্ধে যে চক্রান্ত হচ্ছে ধর্মে, বর্ণে, উচু, নীচু জাত বিজাতে দেশটাকে ভাগ করার এই চক্রান্তকে রুখবার জন্য মানুষ এক কাট্টা হয়েছে। মানুষ এক কাট্টা হয়ে একটা পরিবর্তন গোটা দেশে ঘটিয়েছে এবং যেমন মানুষ চেয়েছেন ভাবনা চিন্তা করেছেন তেমন পরিবর্তন হয়েছে আমি সেই কথা বলছি না। যেমনটা চেয়েছিল তেমনটা হয়নি। এই পরিবর্তনের মধ্য দিয়ে আমূল কোন পরিবর্তন হয়ে যাবে এটা আমি বিশ্বাস করি না। কিন্তু তার মধ্যে একটা ক্ষেত্র তৈরী হয়েছে যাতে করে মানুষের ভাববার মানুষের জন্য কর্মসূচী রূপায়ণ করার কিছু সুযোগ আমাদের সামনে এসেছে এই সুযোগকে কাজে লাগাবার জন্য যেমন রাজ্যে বামফ্রন্ট সরকার উদ্যোগ গ্রহণ করেছেন এই সুযোগকে নিয়ে চলার জন্য যখন আমরা রাজ্যের মধ্যে বিভিন্ন কর্মসূচী গ্রহণ করে রাজ্যের উন্নয়নে কি পরিকাঠামোর উন্নতি কি দৈনন্দিন মানুষের জীবন যাত্রার কিছু সুবিধা করে দেওয়া যায় কিনা সেই বিষয়গুলি বিভিন্ন কর্মসূচী যখন আমরা গ্রহণ করেছি যখন মানুষের হারিয়ে যাওয়া গনতান্ত্রিক অধিকার ভুলে যাওয়া জীবনের মূল্যবোধ তাকে প্রতিষ্ঠা করার জন্য সমস্ত রকম ব্যবস্থা করা হল তার মধ্যে বক্তৃতার মধ্যে উল্লেখ করা হয়েছে। আমি প্রতিটি বিষয় উল্লেখ করতে চাইনা। এখানে উল্লেখ করা আছে মানুষের গনতান্ত্রিক অধিকারকে রক্ষা করার জন্য মূল্যবোধকে ফিরিয়ে আনার জন্য নথ-ইস্টের মধ্যে আমাদের রাজ্যটা প্রথম। গোটা দেশে সম্ভবত: দ্বিতীয় রাজ্য। এই রাজ্যের মধ্যে মানুষের অধিকারকে ফিরিয়ে দেওয়ার জন্য বামফ্রন্ট সরকার আমরা এই ৭৩ তম ৭৪ তম সংবিধান সংশোধনীর মধ্য দিয়ে তাকে নির্ভর করে কি নগর জীবন কি গ্রাম জীবনের মানুষকে কর্মধারায় উম্মুক্ত করার জন্য, নিয়োজিত করার জন্য, উন্নয়নের কাজকে স্বরান্বিত করার জন্য তার কাছে গনতন্ত্র হচ্ছে প্রধান বিষয়, নির্ব্বাচিত সংস্থা হয়েছে, আইন হয়েছে। এই নির্বাচিত সংস্থার মধ্য দিয়ে আমাদের আর্থিক সংগতির মধ্যে থেকেও তারা এই রাজ্যকে গড়বার কাজকর্ম ইত্যাদি শুরু করেছে। স্যার, এখানে রয়েছে এবং রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছেন তাতে রয়েছে গোটা ভারতবর্ষে যে পরিবর্তন হয়েছে সেই পরিবর্তনের সূচনার মধ্যে স্বাধীনতার পরে এই প্রথম একজন প্রধানমন্ত্রী অন্য স্বাধীনতার পরে যতজন প্রধানমন্ত্রী হয়েছেন সকলেই প্রায় বিভিন্ন কারণে কেউ দলীয় কারণে, কেউ নির্ব্বাচনের কারণে ... মানুষের ধাক্কা দেওয়ার জন্য আমাদের রাজ্যে এবং উত্তর পূর্ব্বাঞ্চল সহ বিভিন্ন রাজ্য সফর করে এবং বড়বড় কথা বলে গেছেন। কিন্তু আমাদের একটা কথাও শুনিনি স্বাধীনতার ৫০ বৎসরের মাথায় এসে যে ডেভলাপমেন্টের জন্য সমস্ত উত্তর পূর্ব্বাঞ্চল সহ ত্রিপুরা রাজ্য গোটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে একটা ইন-ব্যালেন্স তৈরী হয়ে গেছে, সেই থেকে আমরা

কারোও মুখে শুনিনি। এই ইন-ব্যালেন্স দূর করবার জন্য একটা ব্যালেন্সকে ডেভেলাপমেন্ট যাতে আনা যায় তারজন্য পরিকল্পনা বহির্ভূত বিষয়েও কিছু স্পেশাল ইন্‌সেন্টিভ ঘোষণা করেছেন আমাদের বর্তমান প্রধানমন্ত্রী। সেটা আপনারা সকলেই জানেন। ৬,১০০ কোটি টাকার এখানে তিনি স্পেশাল ইনসেনটিভ দিয়েছেন। এবং এত টাকাটা পরিকল্পনা বরাদ্দের বহির্ভূত দিয়েছেন। এই প্রথম চরকশা রাজ্যের দুর্দশা, দুর্দশা দূর করার জন্য এই ব্যবস্থার মধ্যে থেকে যতটা পারা যায় তার একটা সঠিক পরিকল্পনা কেন্দ্র ভাবা শুরু হয়েছে। অন্য দিক থেকে যদি বলি ইনফ্রাস্টাকচার ছাড়া কোন শিল্পের ডেভেলাপমেন্ট হয় না কোন রাজ্যের ডেভেলাপমেন্ট হয়না, কোন রাজ্যেরও হয়না সেটা আমাদের প্রত্যেকের জানা আছে। এবং তাকে ডেভেলাপ করার জন্য স্বাধীনতার পরে যারা বড়াই করেছিলেন আমরা দেশকে স্বাধীন করেছি স্বাধীনতার কন্টেকটারীটা একমাত্র তাদেরই পাওয়া উচিৎ। অন্য কেউ কিছু করতে পারেন না, আমরা যদি ইতিহাসটা একটু দেখি তাহলে দেখব রাজ্যের ইনফ্রাস্টাকচার ডেভেলাপমেন্ট এর সবচেয়ে বড় বিষয় যেটা ট্রান্সপোর্টেশান সিস্টেমটাকে ডেভেলাপমেন্ট করা এর মধ্যে যে বিষয়টি আছে তা হচ্ছে রেলওয়ের বিস্তার ঘটানো। এই রেল বিস্তার যারা গর্ব করেন আমরা স্বাধীনতা এনেছি তারা ত্রিপুরা রাজ্যের জন্য করেননি। ভারতবর্ষে কেন্দ্রে তিন বার পরিবর্তন হয়েছে, একবার মোরাজী ভাই এসেছিলেন তিনি এই রেলটকে ধাক্কা দিয়ে পেচারথল পর্যন্ত এনে ছিলেন। উনি চলে গেলেন রেলও সেখানে বন্ধ হয়ে গেল। এর পর কেন্দ্রে আবার পরিবর্তন হয়েছে, আসলেন ভি. পি সিং, তিনি সেই রেলটকে ধাক্কা দিয়ে কুমারঘাট পর্যন্ত আনলেন। এর পরে উনি চলে যাওয়ার পরে এটাও বন্ধ হয়ে গেল। যারা বড়াই করেছিলেন, গর্ব করেছিলেন তাদের আমলে আর আসেনি। এই যখন তৃতীয় বারের মত পরিবর্তন হল, দেবগৌড়া ক্ষমতায় আসলেন তিনি এসে বললেন যে, "না এখানে থাকলে তো গাড়ী চলবেনা" যে ইনব্যালেন্স তৈরী হয়েছে তা ব্যালেন্সে রাস্তায় নিয়ে আসা যাবে না। সুতরাং আগরতলা পর্যন্ত রেলগাড়ী আনার জন্য তিনি কর্মসূচী ঘোষণা করলেন শুধু ঘোষণাই নয়, তার জন্য টাকার বরাদ্দ হয়েছে এবং শুধু টাকা বরাদ্দই না এখানে তারা প্রতিশ্রুতি দিয়েছেন যে পাঁচ বছরের মধ্যে তারা রেললাইন সম্প্রসারণ করবেন। স্যার, এই জন্যই রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাচ্ছি তিনি সত্য উপলব্ধি করেছেন যে ত্রিপুরার জন্য যদি কোন উন্নতি করতে হয় তাহলে আমরা কেন্দ্রে যতবার ক্ষমতার পরিবর্তন হয়েছে ত্রিপুরাতে কিছু না কিছু পরিবর্তন হয়েছে। সুতরাং এই ত্রিপুরা পরিবর্তনের জন্য কেন্দ্রের পরবর্তী অবস্থায় বুঝা যায়। স্যার, মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া করতে চেয়েছেন যেটা সবার মুখপাত্র হিসাবে ওদের যিনি এখন পরামর্শদাতা হিসবে রয়েছেন মাননীয় বিধায়ক শ্রীনৃপেন চক্রবর্তী। তার সঙ্গে শলাপরামর্শ করেই এইগুলি করা হয়েছে এই হাউসে উত্থাপন করার জন্য। এমনটা কেন হবে? পাঁচ বছরতো তারা ক্ষমতায় ছিলেন। এই রাজ্যে তো কিছু রাখেন নি। কোনটা বাদ গিয়েছে তাদের সময়, আমি সব কিছু বলতে পারি, বেকার ছেলেরা যখন চাকরী চাইতে এসেছিল তাদের কাছ থেকে টাকা পয়সা রেখে দেওয়া হয়েছিল। গণতান্ত্রিক প্রক্রিয়ায় পর্যন্তই ছিল না। বিরোধীদের মোটেই সেই অধিকার দেওয়া হয় নি। দুই শতাধিক অফিস বাড়ী এইগুলি পুড়িয়ে দেওয়া

হয়েছে। রাজনৈতিক গণহত্যা দেশের মধ্যে নজীর বিহীন সেই বীরচন্দ্র মনু, নলুয়া, সংঘটিত হয়েছে। এছাড়াও ৩৫০ জনের উপর গণতান্ত্রিক খুন হয়েছে। সবিতা দেবনাথের কথা তো কেউ ভুলে যেতে পারবেন না। দিন মজুরের ঘরের মেয়ে, চাকরী চাইতে এসে ইজ্জত খুয়ে গেল. শুধু ইজ্জত খুইয়েছে তাই নয়, জানটা হারাল তার। সেইসব হয়েছে তাদের আমলে। সেই দিন এই হাউসে দাঁড়িয়ে বলেছিলেন যে উপজাতি মায়েরা দুই টাকার বিনিময়ে তাদের ইজ্জত খুয়ে ফেলেছে। এই হাউসে এই সমস্ত কথা শুনেছি। তাদের সময়ে ১১-১২ বছরের মেয়েরাও ধর্ষিত হয়েছে। এই ব্যবস্থাকে জিইয়ে রাখার জন্যই তো ওরা চেষ্টা করেছেন। তৃতীয় বামফ্রন্ট সরকার যে ধারাটা গড়ে তুলেছেন তারা কি করে চাইবেন, তারা কি করে চাইবেন জাতি উপজাতি মধ্যে মৈত্রীর বন্ধন হউক। আজকে তারা আসেন, আসতে পারেন নি কেন, সকলেই একমত হতে পারেন নি। মীচু পর্যান্ত এসেছেন তার পরে বললেন যে, আমরা বৈঠক করব। কালকে এসে হৈ চৈ করে চলে গেছেন। কি বলবে? বলার কিছুই নেই। আমি আমাদের হোম মিনিস্টারকেও জিজ্ঞেস করেছিলাম ওরা আসেন নি কেন? উনিও বললেন "আসবে কি করে।" আমাদের সংস্কৃতে একটি কথা আছে "দানব চরিত্র দেবা ন জানন্তি কুত মনুষ্য।

তাঁরাও জানেন, তাঁদের চরিত্র কি। সে জন্য তাঁরা কৌশল অবলম্বন করেছেন। আমি একথা বলতে চাই না, বামফ্রন্ট সরকার সমস্ত মানুষের কল্যাণ করে ফেলেছে। আমাদের অনেক সমস্যা আছে। এসব এখানে বলার দায়িত্ব নেই। মানুষের ভোটের দ্বারা নির্বাচিত হয়ে তারা এসেছেন। নূতন সরকার কেন্দ্রে হবার পর. তাঁরা রাজ্যগুলিকে অনেক টাকা দিচ্ছেন, অনেক বেশী টাকা আসবে। ভাবছেন, কং টাকা যখন আসত তখনও কোটিপতি হয়েছেন, বেশী টাকা আসলে আরো বেশী হবে। তার জন্যই রাজ্যে রাষ্ট্রপতির শাসন চাইছেন, যাতে পেছনের দরজা দিয়ে কিছু করা যায় কিনা। আমরা বলছি না যে, আমরা এখানে আইন শৃঙ্খলার অনেক উন্নতি করতে পেরেছি। তবে সমীর বর্মণ, সুধীর মজুমদারের থেকে অনেক অনেক ভাল একথা স্বীকার করতেই হবে। স্যার, এই আইন শৃঙ্খলা পরিস্থিতি এবং উগ্রপন্থী সমস্যা এই দু'টি আলাদা আলাদা বিষয়। এক নয়। মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে বলেছেন, "গেল বারের থেকে অপরাধের ঘটনা কমেছে।" স্যার, মানুষকে বিভ্রান্ত করার জন্য ইনসারজেন্সির বিষয়টি এবং রাজ্যের আইন শৃঙ্খলার বিষয়টি এক করে দেখাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি বলতে চাই, এই দুইটি বিষয় এক নয়। সামাজিক অপরাধ বা ছোট খাট অপরাধ থেকে জন্ম নেয় না এগু গড়ার সিচুয়েশনের বিঘ্নিত হবার বিষয়টি। আর ইনসারজেন্সির বিষয় দেশের তৈরী যে বঞ্চনা, যে অধিকার থেকে। যদিও এটা ভাল রাস্তা নয়, তবু এই ইনসারজেন্টরা চায়, এই ব্যবস্থাকে উল্টে দিতে। কাজেই এগুলির সঙ্গে আইন শৃঙ্খলার বিষয়কে এক করে ফেলা উচিত নয়। শুধু তাই নয়, তাঁরাই দেশের মধ্যে ইনসারজেন্সীর অবস্থা তৈরী করেছেন। বলা হয়, বামফ্রন্ট আসলেই এই ইনসারজেন্সী হয়। তাঁদেরকে আমি প্রশ্ন করতে চাই, ভারতবর্ষের দু'দু জন প্রধানমন্ত্রী ও একজন মুখ্যমন্ত্রী খুন হয়েছেন. ওঁরা কোন রাজ্যের? তাঁর নিজস্ব সেক্রেটারীয়েটের সামনে তাঁর দেহটা টুকরো টুকরো হয়ে গেছে এটা আলোচনার বিষয় না বক্তৃতার বিষয়? আপনারা জানেন, বামফ্রন্ট থাকলে আপনারা এখানে ক্ষমতায় আসতে পারবেন

না। এজন্য রাষ্ট্রপতির শাসনের শ্লোগান। অন্য শ্লোগান দিন। রাষ্ট্রপতির শাসন কাশ্মীরে বহু বছর ছিল, পাঞ্জাবে বহু বছর ছিল, উত্তর-পূর্বাঞ্চলের বহু রাজ্যে ছিল? কিন্তু ইনসারজেন্সী সেখানে বন্ধ হয়েছে? বরং বেড়েছে। সবাই বুঝেছে, গণতন্ত্র ছাড়া ইনসারজেন্স বন্ধ করা যাবে না। এই জন্য কাশ্মীরে ভোট হয়েছে। যদিও ১০ পারসেন্ট লোক ভোট দিয়েছেন। তাহলে এই রাজ্যে কেন রাষ্ট্রপতির শাসনের দাবী? এখানকার মানুষ আপনাদের ছেড়ে দিয়েছে। পাঞ্জাবে সামান্য সুযোগ পেয়েই সেখানকার মানুষ আপনাদের ছিটাডিচি করে দিয়েছে। রাষ্ট্রপতির শাসন জারী করে এ দেশ থেকে বামফ্রন্টকে উৎখাত করা যাবে না। সুতরাং, সেই জন্য ওরা চেষ্টা করছেন এই সব মানুষকে বিভ্রান্ত করতে। উগ্রপন্থী সমস্যা তো আছেই। কিছু মানুষ খুন হয়েছে, গাড়ী লুঠ করেছে, মানুষকে ধরে নিয়ে গিয়ে টাকা পয়সা লুঠ করবার চেষ্টা করেছে। আমরা রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় চেষ্টা করছি এই সমস্যার সমাধান করা যায় কিনা। কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র মন্ত্রী আমাদের রাজ্যে এসেছেন এই সমস্যা সমাধান করার জন্য। আমরা নূতন করে ৪টা টি, এস. আর. বাহিনী গঠন করার জন্য অনুমোদন পেয়ে গেছি। ইন্দিরা গান্ধী, রাজীব ও নরসীমা রাও-এর আমলে আমাদের এই ডিমাণ্ড ছিল, কিন্তু আমরা পাই নি। তখনও তো এই রাজ্যে বামফ্রন্ট সরকার ছিল। আমাদের রাজ্যের ছেলেদের এই রাজ্যটার প্রতি একটা মমত্ব বোধ আছে, ওরা পারবে। আমরা দিল্লীতে বার বার বলেছি যে আমাদের একটা বাহিনী গড়বার সুযোগ করে দিন। কিন্তু তৎকালীন কেন্দ্রীয় সরকার আমাদের দিলেন না। তারা এই রাজ্যে ইনসারজেন্সী প্রবলেমকে এথনিক প্রবলেমের দিকে ঘুরিয়ে দিলেন। কিছুই বলার থাকে না। আমরা যখন ইনসারজেন্সী সাথে ফাইট করছি, আমাদের রাজ্যের যে পুলিশ ফোর্স আছে, তার সঙ্গে কেন্দ্রীয় সরকারের ফোর্স আধা সামরিক বাহিনী, সামরিক বাহিনী নিয়ে এই ইনসারজেন্সীর বিরুদ্ধে ফাইট করছি তখন আমরা লক্ষ্য করেছি এবং দুর্ভাগ্যের বিষয় এবং এটা সত্য যে কিছু রাজনৈতিক দল। ফায়দা লুঠ করার চেষ্টা করছে ক্ষমতায় আসার খোয়াব দেখছে। এদের কাছে মানুষের জীবনের কোন দাম নেই। তারা চেষ্টা করছেন মানুষের রক্ত কাঁধে ক্ষমতায় আসার জন্য। এই বিষয়গুলিই মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর অভিভাষণে বলেছেন এবং এই সমস্যার যদি সমাধান করতে হয় তাহলে বামফ্রন্ট সরকার যে পথ ধরে চলেছেন জাতি-উপজাতি মৈত্রী বন্ধনকে সুদৃঢ় করার জন্য সেটাই সঠিক। এক দিকে প্রশাসনিক ব্যবস্থা, অন্য দিকে মানুষের গনতান্ত্রিক চেতনাকে বাড়ানো, গনতান্ত্রিক ঐক্যবোধ বাড়ানো, জাতি-উপজাতি ভ্রাতৃত্ব বোধ তথা মৈত্রীকে যদি আমরা রক্ষা করতে পারি, তাদের মধ্যে ঐক্যবোধ প্রতিষ্ঠা করতে পারি তাহলে ত্রিপুরা রাজ্যের উন্নয়ন সম্ভব। এই চিত্রটাই মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণে আছে। এই কারণ আমি মাননীয় রাজ্যপাল মহোদয়ের বক্তব্যকে পূর্ণ সমর্থন করছি স্যার, আমি হাউসের কাছে অনুরোধ রাখব যে, একটা নূতন ধারার প্রবর্তন এখানে হয়েছে। অসংখ্য কর্মোদ্যোগ এখানে গ্রহণ করা হয়েছে, সেই কর্মোদ্যোগগুলিকে বানচাল করার জন্য যে চক্রান্ত শুরু হয়েছে সেই চক্রান্তের মোকাবিলা করার জন্য কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের মিলিত প্রচেষ্টা। ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষের ঐক্যবোধ প্রচেষ্টার ফলে এর ফাঁক থেকে অচিরেই বেড়িয়ে এসে

আমরা ত্রিপুরাতে শান্তি প্রতিষ্ঠা এবং অন্য দিকে উন্নয়নের যে সুযোগ তৈরী হয়েছে সেই সুযোগকে কাজে লাগিয়ে ত্রিপুরাকে সমৃদ্ধ করার লক্ষ্যে মাননীয় রাজ্যপাল মহোদয়ের এই অভিভাষণ পথ নির্দেশ হয়ে কাজ করুক এই আশা নিয়ে আমি হাউসের কাছে আবেদন রাখব। মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের যথার্থতা উপলব্ধি করে যে দিক নির্দেশ করা হয়েছে সেগুলিকে সঠিক ভাবে কার্যকরী করতে পারি তার জন্য একে গ্রহণ করার জন্য সকলের প্রতি অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— শ্রী পবিত্র কর।

শ্রীপবিত্র কর ( খয়েরপুর ) : — মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আজকে চীফ হুইপ যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় রাজ্যপাল খুব যথার্থ ভাবেই রাজ্যের সঠিক চিত্র রাজ্যবাসীর উদ্দেশ্যে উপস্থিত করেছেন। তার একটা ডিটেলস্ ব্যাখ্যা কেন তিনি করেছেন সেই সম্পর্কে তিনি আলোচনা করেছেন। আমি সংক্ষেপে যে কয়টা কথা বলতে চাই যে, ১৯৯৬ সালে আমাদের এই রাজ্যের জন্য একটা ঐতিহাসিক বছর। কারণ এই রাজ্যকে দীর্ঘ ৫০ বছর যাবৎ কেন্দ্রীয় সরকার যে দৃষ্টিভঙ্গিতে দেখে আসছিলেন। আজকে এই নূতন সরকার আসার ফলে অন্ততঃ আমরা বলব দৃষ্টিভঙ্গির দিক থেকে একটা যুগান্তকারী পরিবর্তন। সেই দিক থেকে মাননীয় রাজ্যপাল উনার ভাষণে উল্লেখ করেছেন যে, প্রধানমন্ত্রী আমাদের রাজ্যে এসেছেন এবং আমাদের ত্রিপুরাবাসীর দীর্ঘ দিনের দাবী এবং অধিকার বলতে পারি। সেই দাবীকে তিনি অন্তর্ভুক্ত করে আগরতলা পর্যন্ত রেল সম্প্রসারণ করার কথা বলেছেন এবং সেটা নির্দিষ্ট ৫ বছরের মধ্যে করার যে প্রতিশ্রুতি তিনি দিয়েছেন সেটা আমরা মনে করি খুবই গুরুত্বপূর্ণ অন্যান্য বিষয়ে বলেছেন একটা বিরাট প্যাকেজ। এই প্রথম কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আমাদের রাজ্যের উন্নয়নের জন্য এই বছরে কাজ শুরু করার কথা। সে দিক থেকে রাজ্য সরকার এটা পরিষ্কার ভাবে উল্লেখ করেছেন যে, আমাদের সবচেয়ে বড় সাফল্য আমাদের রাজ্যে আমরা করেছি সেটা হচ্ছে গণতন্ত্র সম্প্রসারণের ক্ষেত্রে আমাদের রাজ্য প্রথম ভারতবর্ষের মধ্যে ৭৪ তম সংশোধন এবং ৭৩ তম সংশোধনীর মধ্য দিয়ে পঞ্চায়েত এবং নগর পঞ্চায়েত গঠন করে তার কাজ শুরু করেন। রাজ্য সরকারের এই যে গণতান্ত্রিক প্রতিষ্ঠানগুলি যে প্রতিষ্ঠানগুলির সঙ্গে মানুষের সরাসরি যোগাযোগ তাকে আরও বেশী গণতান্ত্রিক এবং প্রশাসনিক ক্ষমতা তার প্রতি ন্যস্ত করে সরাসরি আমরা যাতে জনগণের কাছে নিয়ে যেতে পারি তার জন্য বিরাট প্রয়াস নিয়ে কাজ করে চলে তার ফল ইতিমধ্যে কার্যকরী হতে চলেছে গণতান্ত্রিক প্রক্রিয়ার মধ্য দিয়ে আমাদের রাজ্যের দীর্ঘ দিনের যে একটা ঐতিহ্য ভোটাধিকার প্রয়োগ করা। গত ৫ বছর কোট আমলে ত্রিপুরা রাজ্যের মানুষ ভোটাধিকার প্রয়োগ করতে পারেনি। এই বামফ্রন্ট সরকার তৃতীয় বার ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পর পঞ্চায়েত নির্বাচন, নগর পঞ্চায়েত নির্বাচন, জেলা পরিষদ নির্ব্বাচন, লোকসভা নির্ব্বাচন এবং কিছু দিন আগে আমাদের বিধানসভার ২টি আসনের নির্ব্বাচন হয়ে গেল। এত শান্তিপূর্ণ নির্ব্বাচন ভারতবর্ষের

মধ্যে রেকর্ড। গত পরশু দিন আমাদের এখানে ভারতবর্ষের নির্বাচন কমিশনার এসেছিলেন এবং তিনি রাজনৈতিক দলগুলির সঙ্গে মিটিং করেছেন এবং খবরের কাগজকে তিনি বলেছেন ১৯৯৬ সালে লোকসভার নির্বাচন যেটা ত্রিপুরা রাজ্যে হয়ে গেছে সেটা ভারতবর্ষের যে কোন রাজ্যের নির্বাচনের চেয়ে রেকর্ড। এত শান্তিপূর্ণ ভাবে তুলনহীন নির্বাচন এই রাজ্যের মানুষ সম্পূর্ণ করেছেন এটাকে পরীক্ষা নিরীক্ষা করে যাতে আরও ভাল নির্বাচন করতে পারি তার জন্য সকলের সহযোগিতা কামনা করি। ভোটার পরিচয়পত্র চালু করার সিদ্ধান্ত নিয়েছেন নির্বাচন কমিশন। সবচেয়ে কম সময়ে এই কাজটা আরম্ভ করে আমাদের নির্বাচন কমিশন এবং আমাদের রাজ্যের কমিশনার শতকরা ৮৪ ৮৫ ভাগ সেটা সম্পূর্ণ করেছেন। এই যে একটা সাফল্য আমাদের মানুষের যে গনতান্ত্রিক চেতনা এবং সরকারের যে গনতান্ত্রিক চেতনা এবং সরকারের যে সুনির্দিষ্ট পদক্ষেপ সেই পদক্ষেপের মধ্য দিয়ে প্রকাশিত হয়। এই সরকার আরও কিছু উল্লেখযোগ্য কাজ করেছেন, যেটা রাজ্যপাল মহাশয় বলেছেন। কেন্দ্রীয় সরকার আমাদেরকে বেসিক মিনিমাম নীড যা আছে মানুষের, তা চিহ্নিত করার সুনির্দিষ্ট প্রকল্প পরিকল্পনা করেছিলেন। আমাদের রাজ্য সরকার ৩টা বিষয়কে সবচেয়ে বেশী গুরুত্ব দিয়েছি। আমাদের সরকারের পক্ষ থেকে সেটা পাঠানো হয়েছিল, যেটা রাজ্যপালের ভাষণে উল্লেখ করেছেন। আমরা সর্বাধিক গুরুত্ব দিতে চাই প্রতিটা মানুষকে সে যতই দূরে থাকুক না কেন তার ঘরের কাছে যাতে পরিশ্রুত পানীয় জল পৌঁছে দিতে পারি, যারা অভাবগ্রস্থ মানুষ বা যারা গৃহহীন তাদের জন্য আবাসন প্রকল্প তাদের জন্য সেট গড়ে তোলা এবং গ্রামকে শহরের সংগে এবং গ্রামকে অন্য এলাকার সংগে যুক্ত করা এই ৩টা বিষয়ের প্রকল্প আমরা নিয়ে কাজ শুরু করেছি। কেন্দ্রীয় সরকার বিভিন্ন ভাবে বরাদ্দ দিচ্ছেন। ৯৬ সনে বিরাট সাফল্য আমরা এই ক্ষেত্রে দেখিয়েছি। এই কথাটা খুব স্পষ্ট ভাবে উনার আলোচনায়, উনার বক্তব্যের মধ্যে উপস্থিত করেছেন। এই কর্মসূচী যাতে আরো ভালভাবে করতে পারি তার জন্য উনি আমাদের কাছে সেটা বলেছেন। উনার ভাষণে উল্লেখ করেছেন যে গ্রামীণ যে বেকার যুবক আছেন, নিরীহ মানুষ যারা আছেন তাদের জন্য কত বেশী কর্মসংস্থান সৃষ্টি করা যায়, ৯৬ সনে প্রায় ৫০ লক্ষাধিক শ্রম দিবস সৃষ্টি হয়েছে। যদিও আমাদের রাজ্যের মানুষের যা চাহিদা সেটার তুলনায় তেমন বেশী কিছু নয়। কিন্তু এটা একটা রেকর্ড। আমাদের এই ছোট রাজ্যের মধ্যে আর্থিক অসুবিধা থাকা সত্ত্বেও ৫০ লক্ষ্য শ্রম দিবস সৃষ্টি করা তাতে প্রমাণিত হয় আমাদের সরকার গ্রামের মানুষকে সবচেয়ে বেশী গুরুত্ব দেয়। এখানে আর একটি বিরাট সাফল্য যেটা উনার ভাষণে উনি উল্লেখ করেছেন সেটা হচ্ছে গ্রামীণ শ্রমিক যারা আছে তাদের মজুরি ৩২ টাকা বৃদ্ধি করা। এই সরকার আমরা যখন ক্ষমতায় আসি তার মূল্য ছিল ১৬ টাকা ৫৬ পয়সা। এর থেকে এই সময়ে এটাকে ৩২ টাকা করা হয়েছে। ফলে এই যে ঘটনাটা এটা গ্রামের দরিদ্র জনগণের প্রতি এই সরকারের যে দায়বদ্ধতা, এই সরকার সত্যিই যে মানুষের কল্যাণ চায়, এর মধ্য দিয়ে পরিস্কার পরিস্ফুট হয়েছে। আর একটি উল্লেখযোগ্য পদক্ষেপ উনার ভাষণে উল্লেখ করেছেন বেকার যুবকদের কর্মসংস্থান করার জন্য, যে বিশৃংখল অবস্থায় অর্থনীতিকে জোট সরকার রেখে গিয়েছিল, ২ বৎসর যেমন কোন কিছু করা যায়নি। ওরা বিরাট দেনার বহর

রেখে গিয়েছিল। এর থেকে উঠে এসে সরকার সিদ্ধান্ত নিয়ে শিক্ষিত, অর্ধ শিক্ষিত বেকারদের একটা অংশকে কর্মসংস্থান বার জন্য পরিকল্পনা গ্রহণ করেছেন। তার এই প্রক্রিয়া চলছে। যদিও আমাদের এখানে বিরাট বেকারের সংখ্যার তুলনায় সেটা খুবই কম এবং এইযে উদ্যোগ সেটা সাংঘাতিক ভাবে প্রশংসনীয় তার পাশাপাশি এমন শিল্প কুটির শিল্প এবং তন্তুবায় যারা আছে তাদের যে শিল্প তা প্রসার করার জন্য এই অংশের যারা বেকার আছে তাদেরকে নিয়ে আসার জন্য যে চিন্তা ধারা চলেছে সেটা আরো প্রশংসনীয়। আর একটা বিষয় যেটা উল্লেখযোগ্য, সরকার ইতি মধ্যে সিদ্ধান্ত নিয়েছেন, কেন্দ্রীয় সরকারের সহায়তায় অর্ধেক মূল্যে যারা রাজ্যের গরীব অংশের মানুষ তাদের কাছে চাউল পৌছানো যায় সেটার জন্য চেষ্টা করছেন। এই বিষয়গুলি খুবই গুরুত্বপূর্ণ। তাই সেই দিক থেকে আমি মনে করি এই ভাষণ আমাদের রাজ্যের পক্ষে উপযোগী। তাই এই ভাষণকে আমি সমর্থন করছি এবং আজকে বিরোধীরা উপস্থিত নেই, তারা এসে এটাকে সর্বসম্মত ভাবে সমর্থন করবেন এই আশা রেখে বক্তব্য শেষ করছি। নমস্কার।

AFTERRECESS AT 200 PM

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীসুবল রুদ্র।

শ্রীসুবল রুদ্র ( সোনামুড়া ) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয় গত ১৯ তারিখ মহামান্য রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন এটাকে আমি সমর্থন করি। বলা চলে যে ১৯৯৭ এই সময়ের যে ভাষণ এটা ঠিক সময়োপযোগী হয়েছে এবং ত্রিপুরা রাজ্য পূর্ণ রাজ্য হয়েছে এটা উনি বলেছেন। ত্রিপুরা রাজ্যের ২৫ বৎসর পূর্ণ হয়েছে এবং স্বাধীনতার ৫০ বৎসর পূর্তি এই সময়ের মধ্যে যে ভাষণ এখানে উপস্থিত করেছেন নীতিগত দিক থেকে এবং কিছুটা মৌলিক দিক থেকে এই ভাষণের বিভিন্ন দিকগুলি খুব সুন্দর ভাবে উনি উল্লেখ করেছেন। তাতে আমরা আশা করি এটাকে সবাই সমর্থন করবেন। মহামান্য রাজ্যপাল ওনার বক্তব্য রাখতে গিয়ে বলেছেন যে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের মধ্যে দীর্ঘ দিন ধরে সম্পর্ক ছিল সেই সম্পর্কের একটা নীতিগত পরিবর্তন সেখানে ঘটেছে। দীর্ঘ দিন ধরে রাজ্যের এবং ভারতবর্ষের মানুষ কেন্দ্র রাজ্যের যে সম্পর্ক অর্থনৈতিক দিক থেকেও অন্যান্য দিক থেকে সেই সম্পর্ক সম্প্রসারিত করার জন্য বার বার আন্দোলন হয়েছে, কমিশন গঠন হয়েছে। আমরা লক্ষ্য করেছি স্বাধীনতার ৫০ বৎসর পর্যন্ত যারা কেন্দ্রের ক্ষমতায় ছিলেন তাদের রাজ্যের সার্বিক উন্নয়নের ক্ষেত্রে বিভিন্ন পরিকল্পনার খাতে রাজ্যগুলির জন্য অধিক ব্যয় বরাদ্দ দেওয়ার ক্ষেত্রে যথেষ্ট কৃপনতা সেখানে ছিল। এখন কেন্দ্রে একটা নূতন সরকার গঠিত হওয়ার পর বর্তমান কেন্দ্রীয় সরকার সেই দৃষ্টি ভঙ্গীর থেকে অনেক দূরে সরে এসেছেন এবং সরে এসে বিশেষ করে পশ্চাৎ পদ রাজ্যগুলির অর্থনৈতিক দিক ও অন্যান্য দিক থেকে অবহেলিত রাজ্যগুলির দিকে দৃষ্টি দিয়েছেন এবং এটা আলোচনার মধ্যে এসেছে যে, সমগ্র উত্তর পূর্বাঞ্চলের জন্য ইতি মধ্যে মাননীয় প্রধান মন্ত্রী যখন ত্রিপুরা সফরে আসেন তখন সেই সফরে তিনি অর্থনৈতিক ক্ষেত্রে কিছু ঘোষণা করেন, তাতে যেটা বলা

ছিল বিশেষ করে ত্রিপুরা সহ উত্তর পূর্ব্বাঞ্চলের অন্যান্য রাজ্যগুলির ক্ষেত্রে আরও অধিক ব্যয় বরাদ্দ। করার এবং নির্দিষ্ট স্কীমে সেখানে টাকা মঞ্জুর করা। এই দৃষ্টিভঙ্গিতে চিন্তা ভাবনা করে এখানে ঘোষণা দিয়ে যান যে, আগরতলা থেকে সাব্রুম পর্যান্ত এটাকে জাতীয় সড়ক হিসাবে চিহ্নিত করে তার জন্য অর্থ বরাদ্দ করে, এই ধরণের কিছু পরিকল্পনা সেখানে তৈরী করেন। তাতে রাজ্যের মানুষের যেটা চাহিদা ছিল এবং বামফ্রট সরকারের প্রথম ক্ষমতায় আসার পর যে দাবী কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছিলেন সেই দাবী আজ ধীরে ধীরে বলা চলে কিছুটা কার্য্যকরী রূপ নিতে চলেছে। এখানে মাননীয় রাজ্যপাল তার ভাষণে পরিস্কার ভাবে বলেছেন যে, কেন্দ্রীয় সরকার চালিত মৌলিক জীবনম পরিবেবা মূলক কর্মসূচীগুলি আমরা সাদরে গ্রহণ করেছি এবং এইগুলি কার্য্যকর ভাবে রূপায়িত হচ্ছে। পানীয় জল, আবাসন এবং গ্রামীন সড়ক-এই তিনটি ক্ষেত্রকে আমরা অগ্রাধিকার দিয়েছি এবং এসবের জন্য প্রযোজনীয় অর্থ চেয়ে কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি। গৃহহীনদের জন্য বাসগৃহ নির্মাণে অ মরা বৃহত্তর এক কর্মসূচী হাতে নিয়েছি। আজকে গলিতে গলিতে যেসব রাস্তা-ঘাট আছে, পানীয় জলের ব্যবস্থা হয়েছে সেগুলির রক্ষনাবেক্ষন এবং নতুন করে তৈরী করার ক্ষেত্রে এক রেকর্ড পরিমাণ কাজ করেছি। এটা নিশ্চয়ই অবাক হওয়ার মত যে, এখানে ইন্দিরা আবাসন যোজনার মত অন্যান্য যে সমস্ত প্রকল্প আছে সে সমস্ত প্রকল্পগুলি বাস্তবে রূপায়িত হয়েছে গত বছরে। আমরা লক্ষ্য করেছি যে, এ বছর কংগ্রেসী রাজত্বে জোট সরকারের আমলে এই যে মৌলিক পরিবেশ-মূলক কাজ যেমন রাস্তাঘাট নির্মাণ, পানীয় জলের ব্যবস্থা করা, গৃহহীনদের গৃহ দেওয়া, ভূমিহীনদের ভূমি দেওয়া, এই সব মৌলিক পরিসেবা-মূলক কাজ করা হয়নি। কিন্তু ১৯৭৭-৭৮ সালের পর প্রথম বামফ্রট সরকারের আমল থেকে এই কাজগুলি অত্যন্ত সুন্দর ভাবে ত্রিপুরা রাজ্যের মধ্যে করা হয়েছে এবং এই সব প্রকল্পগুলিকে যাতে দ্রুত এগিয়ে নিয়ে যাওয়া যায় তারজন্য আলোচনা করা হয়েছে। এবং এইটা আজকে অস্বীকার করার উপায় নেই যে বিভিন্ন গ্রামাঞ্চলে আজকে গৃহহীনদের গৃহ দেওয়া হয়েছে, ভূমিহীনদের ভূমি দেওয়া হয়েছে গৃহহীনদের গৃহ নির্মাণ করে দেওয়া হয়েছে এবং এই স্কীমকে সারা রাজ্যের মধ্যে ছড়িয়ে ছিটিয়ে দেওয়া হয়েছে। আগে এই স্কীমে অর্থ বরাদ্দ করা হতো ১৫-১১০০ হাজার টাকা। এখন সেটাকে বাড়িয়ে করা হয়েছে ২১০০০ টাকা। কাজেই অর্থের বরাদ্দ বাড়ানোর সঙ্গে সঙ্গে তার পরিমাণও বাড়ানো হয়েছে।

পানীয় জলের সংকট ত্রিপুরা রাজ্যের মধ্যে দীর্ঘদিন ধরে ছিল। এই ক্ষেত্রে স্বয়ং সম্পূর্ণতা অর্জন করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে পাবলিক হেলথ এবং আর. ডি. ডিপার্টমেন্টের মার্ক—২ টিউব ওয়েলে -এর মাধ্যমে। কাজেই এই ভাবে ব্যাপক কার্য্যসূচী নিয়ে ন্যূনতম পরিসেবামূলক কাজগুলি করার জন্য সরকার উদ্যোগ নিয়েছেন। অথচ বিগত পাঁচটা বছরে জোট সরকারের আমলে রাস্তাঘাট যা ছিল সেগুলি নষ্ট হয়ে সেখানে জঙ্গলে পরিণত হয়েছিল। কিন্তু গত বছরে এবং তার আগের বছরে এখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেছেন যে গ্রামীণ রাস্তাঘাট ব্যাপক ভাবে হয়েছে। আজকে আর. ডি ডিপার্টমেন্টের মাধ্যমে গ্রামীন রাস্তাঘাট নির্মাণ করেছেন যাতে করে গ্রামী কৃষকরাণ তাদের উৎপাদিত ফসল গাড়ীতে করে, জীপে করে বাজারে নিয়ে আসতে পারেন। কাজেই এই ভাবে একটা

ব্যাপক এই ন্যূনতম পরিসেবামূলক কার্যাসূচী রূপায়িত হচ্ছে সারা রাজ্যের মধ্যে।

তারপর সরকার রাজ্যের দুর্বলতর অংশের মানুষের জন্যও ব্যাপক কার্যসূচী গ্রহণ করেছেন। এর মধ্যে সভাতেও আলোচনা হয়েছে এস, সি. করপোরেশন, এস, টি, কর্পোরেশনতৈরী করা হয়েছে। এবং ইতি মধ্যে মাইনোরিটি করপোরেশনও তৈরী করা হচ্ছে। এই সকল করপোরেশনের মাধ্যমে রাজ্যের দুর্বলতর অংশের মানুষ যারা আছেন তাদের বিভিন্ন রকমের সুযোগ সুবিধা এই পশ্চাৎপদ মানুষের কাছে পৌঁছে দেওয়া হয়েছে। আজকে টি, আর, পি, সির মাধ্যমে বিস্তীর্ণ খাস জমিতে উপজাতিদের জন্য রাবার বাগান করে পরবর্তী সময়ে সেই রাবার বাগানের মালিকরা তারা যাতে স্বনির্ভর হতে পারে তার জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। তারপর চাকুরীর ক্ষেত্রে সুপ্রীমকোর্টের ভার্ডিকটের জন্য উপজাতি বেকার যুবকদের চাকুরীর পথ প্রায় বন্ধ হয়ে গিয়েছিল কিন্তু বামফ্রন্ট সরকার আসার পরে সেখানে চাও্ড-পয়েন্ট রোস্টার-এর মাধ্যমে তফসিলী জাতি এবং উপজাতিদের ন্যায্য দাবী যাতে পূরণ হয় তার জন্য কিছু কিছু চাকুরীর ব্যবস্থা করেছেন। ইতি মধ্যে এই ব্যাপারে প্রসেস অনুসারে কাজও চলছে। বেকার সমস্যার মূলে যে জিনিষগুলি রয়েছে সেটা আমাদের ভাবতে হবে। মাননীয় রাজ্যপালের ভাষণে সেই ব্যাপারে উল্লেখ রয়েছে। বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে থেকে বেকারদের যতটুকু করা সম্ভব সবটাই করছেন আন্তরিক ভাবে। বেকার সমস্যার বিষয়টি বাম-ফ্রন্ট সরকারের মাথায় নেই এমনতো নয়। ইতি মধ্যেই বামফ্রন্ট সরকার রাজ্যে বহু বেকারকে সরকারী চাকুরীতে নিয়োগ করেছেন এবং পরবর্তী সময়ে সাধ্যমত আরোও নিশ্চয়ই করার ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু তাই বলেতো শুধু মাত্র সরকারী চাকুরী দিয়েই এই বেকার সমস্যার সমাধান হবে না। কারণ, রাজ্যে শিক্ষিত-অর্ধ শিক্ষিত বেকার মিলিয়ে প্রায় দুই থেকে আড়াই লক্ষ বেকার রয়েছে যারা কর্মসংস্থানের অপেক্ষায় রয়েছে। তবে বামফ্রন্ট সরকার বিষয়টিকে যথেষ্ট গুরুত্ব, দিচ্ছেন। পাশাপাশি রাজ্যে শিল্প স্থাপনের বিকাশ অবশ্যই করাতে হবে এবং এই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারকে এগিয়ে আসতে হবে।

মাননীয় সদস্য রতিবাবু এখানে উপস্থিত নেই। উনি রাজ্যপালের ভাষণের উপর সংশোধনী এনেছেন। তিনি বলেছেন সম্প্রতি চাকুরী প্রদানের ক্ষেত্রে কেলেংকারী হয়েছে। তিনি বলুন এখানে এসে কোন বিধায়ক বা মন্ত্রী টাকা নিয়ে বা অন্য রকম দুর্নীতির আশ্রয় নিয়ে বেকারদের চাকুরী দিয়েছেন আসলে উনি বোধহয় উনাদের আমলের কথাটাই এখানে স্মরণ করাতে চাইছেন। বিগত জোট আমলে রাজ্যের কংগ্রেস টি. ইউ. জে. এস যেভাবে মন্ত্রী বিধায়কর টাকার বিনিময়ে চাকুরী দিয়েছেন সেটা এখনো রাজ্যবাসীর মন থেকে দূরে চলে যায়নি। এক-একটি চাকুরী বিক্রী হয়েছে ২০ হাজার থেকে ৬০ হাজার টাকা করে। আগরতলার বটতলা বাজার থেকে সর্বত্র হাটে-বাজারে এইগুলি তখন পাওয়া যেত। লুটের একটা সীমা থাকা উচিৎ। সীমাহীন লুটপাট করেছে। রাজ্যপালের ভাষণে রেলের কথা বলা হয়েছে। এই অর্থ বছরে কন্দ্রীয় রেল বাজেটে টাকা বরাদ্দ হয়েছে আগরতলা পর্যন্ত রেল লাইন সম্প্রসারণের জন্য। আমরা আশা করি আগামী অর্থ বছরের বাজেটেও এই ব্যাপারে আরোও টাকা বরাদ্দ করা হবে। মাননীয় রাজ্যপালের ভাষণে রাজ্যের

শিল্পের বিকাশের উল্লেখ রয়েছে। শিল্প হলে বেকার সমস্যার সমাধান হবে ও রাজ্যের অর্থনৈতিক উন্নতির বিকাশ হবে। রাজ্যপাল উনার ভাষণে বাংলাদেশের মধ্য দিয়ে ট্রানজিট রুটের কথাও উল্লেখ করেছেন। এই ভাবে একটির পর একটি কাজ শুরু হবে বলে আমরা আশা করতে পারি।

রাজ্যের গৃহহীন-ভূমিহীনদের জন্য ভূমি বন্দোবস্ত দেওয়ার ব্যাপারে ইতিমধ্যেই প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে এবং ভূমি বন্দোবস্ত দেওয়া হয়েছে বেশ কিছু গৃহহীন-ভূমিহীনকে।

মাননীয় রাজ্যপাল মহোদয় উনার ভাষণে রাজ্যের সার্বিক সাক্ষরতা প্রচারাভিযান সাফল্য লাভ করেছে উল্লেখ করেছেন। প্রায় ৬০ শতাংশ মানুষকে সাক্ষরজ্ঞান সম্পন্ন বলে ঘোষণা দেওয়া হয়েছে। এটা সত্যিই রাজ্যের পক্ষে গর্বের বিষয়। বামফ্রন্ট সরকার বিষয়টিকে প্রচণ্ড গুরুত্ব দেওয়াতেই এত টুকু সাফল্য পাওয়া গিয়েছে। কাজেই এই সমস্ত কারণে আমি মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করি। সেই সচেতনতা আমরা নিয়ে আসতে চাই। এই সমস্ত পরিকল্পনার মধ্য দিয়ে ত্রিপুরা রাজ্য এগিয়ে চলছে এবং সেই জন্য রাজ্যপাল যে মূল্যবান ভাষণ এখানে রেখেছেন এই ভাষণকে আমি সমর্থন করি। আমি আশা রাখব যে এই হাউসে সবাই সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ সবাই মিলিত হই এবং রাজ্যপালের এই যে ভাষণ, যে, ভাষণে বামফ্রন্ট সরকারের প্রতিচ্ছবি সুন্দর ভাবে সেখানে ফুটিয়ে তোলা হয়েছে এটাকে সবাই সমর্থন করবেন এইটুকু বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমি আমার আলোচনা শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় সদস্য শ্রীমাধবচন্দ্র সাহা।

শ্রীমাধবচন্দ্র সাহা :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার. গত ১৯শে ফেব্রুয়ারী মহামান্য রাজ্যপাল এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন এবং আজকে মাননীয় চিফ হুইপ এই ভাষণকে স্বাগত জানিয়েছেন। আমি মহামান্য রাজ্যপালের এই ভাষণকে সার্বিক সমর্থন জানিয়ে দুই একটি বক্তব্য হাউসের সামনে উপস্থিত করতে চাই। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই রাজ্যে যারা বিরোধী দলে আছে। এটা পরিতাপের সঙ্গে বলতে হয় এই বিরোধী দল সামগ্রিক উন্নয়ন এবং ভবিষ্যতে রাজ্যের উন্নয়নের জন্য যে সমস্ত পরিকল্পনা নেওয়া হচ্ছে সেই আলোচনায় অংশ গ্রহণ না করে রাজ্যের মানুষের সমস্যার কথা চিন্তা না করে এই বিধানসভা থেকে নাটক করে পালিয়ে গেছেন। এটা রাজ্যবাসীর পক্ষে পরিতাপের যে, দায়িত্বশীল বিরোধী সদস্যরা এই ধরণের ঘটনা বা ইতিহাস তৈরী করতে পারেন না। সেই দিক থেকে আমার ধারণা হচ্ছে মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে রাজ্যের উন্নয়নের সামগ্রিক চিত্র এই বিধানসভার মধ্য দিয়ে ত্রিপুরার ৩০ লক্ষ মানুষের সামনে উত্থাপন করেছেন এটা মাননীয় বিরোধী দলের সদস্যদের কাছে গাত্রদাহ হয়েছে, তারা সহ্য করতে পারছেন না। সেই কারণে এই বিধানসভায় উপস্থিত নেই, আজকেও উপস্থিত নেই। মহামান্য রাজ্যপালের ভাষণে তারা অংশ গ্রহণ করছেন না আলোচনায় অংশ গ্রহণ করেছেন না। তারা থাকলে আমরা তাদের লক্ষ্য করেও দু-একটি বক্তব্য রাখতে পারতাম। তারাও এই রাজ্যে কংগ্রেস দল দীর্ঘদিন শাসন করেছে, ৩০ বছর শাসন করেছে। এই রাজ্যের মধ্যে গত ৫ বছরেও কংগ্রেস এবং টি, ইউ, জে, এস, দল রাজ্যের মধ্যে শাসন করেছে। মহামান্য রাজ্যপালের যে, বিষয়বস্তু তার প্রথম ও দ্বিতীয়, প্যারাগ্রাফে উল্লেখ করেছেন। কংগ্রেস ( আই ) র

মাননীয় সদস্যরা আজকে বিধানসভায় উপস্থিত আছেন নির্বাচিত হয়ে এসেছেন তাদেরকে লক্ষ্য করে এবং ত্রিপুরা রাজ্যের ৩০ লক্ষ মানুষকে এই ইতিহাসের অবতারনায় এই বিধানসভায় দাঁড়িয়ে আমরা বলতে পারি না? তাদের বিনম্র ভাবে এই কথা জিজ্ঞাসা করতে পারি না একটা রাজ্যের উন্নয়নের জন্য প্রাথমিক শর্ত যেটা হচ্ছে সেই রাজ্যের যোগাযোগ কেন আজকে এসে এই কথা বলতে হচ্ছে? আমাদের মহামান্য রাজ্যপাল তার বক্তৃতার মধ্য দিয়ে উপস্থিত করেছেন যে, কেন্দ্রে একটা নতুন সরকার হয়েছে। সেই সরকার আমাদের রাজ্যের মধ্যে অন্ততঃ আগরতলা পর্য্যন্ত রেল পথ সম্প্রসারণের জন্য সিদ্ধান্ত গ্রহণ করেছেন, সিদ্ধান্ত গ্রহণ করে এই রাজ্যের মধ্যে তাদের কর্মসূচী নিয়েছেন এবং কাজ করে চলছেন। আমরা এই রাজ্যের মানুষ আমি তো জানি এই রাজ্যের মধ্যে ছোট বেলা থেকে ছাত্র আন্দোলনের সাথে জড়িত ছিলাম, যুব আন্দোলনের সঙ্গে জড়িত ছিলাম। এই ৩০ লক্ষ মানুষ এই রাজ্যে একটা রেল চাই ঐ সমীরবাবুর দলের লোকেরাইতো কেন্দ্রীয় সরকারে ছিল। আমরা এই রাজ্যের হাজার হাজার বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য এই রাজ্যে শিল্প গড়ে তোলার জন্য এই রাজ্যের জনপদকে বাঁচাবার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ছাত্রদের পক্ষ থেকে যুবকদের পক্ষ থেকে এই রাজ্যে যখন আমাদের বামফ্রন্ট সরকার গত ১৩ বছর ছিল এই বিধানসভার লবি থেকে বারংবার তাদের কাছে আবেদন করা হয়েছিল। সেখানে তাদের কাছে দীপ্তকণ্ঠে দাবী করা হয়েছে। আবেদনও মানেননি দাবীও মানেননি। তার জন্য দায়ী কারা? আজকে যে এই রাজ্যের উন্নয়ন হচ্ছে না এই রাজ্যের হাজার হাজার, লক্ষ লক্ষ বেকার সৃষ্টি হয়েছে তার জন্য দায়ী কারা? কিন্তু আমরা দেখেছি। যে তারাতো করলইনা আজকে যখন কেন্দ্রে নূতন যুক্তফ্রন্ট সরকার এই রাজ্যের মধ্যে রেল লাইন সম্প্রসারণের সিদ্ধান্ত নিল তখন আমরা পত্র-পত্রিকায় দেখেছি একটা দায়িত্বশীল কংগ্রেস দল বলল যে এটা হচ্ছে ফাঁনুস। ১ কোটি টাকা বরাদ্দ করে এই রাজ্যের মধ্যে রেল লাইন আসবে এটা বিশ্বাস করা যায়? যখন এটার সিদ্ধান্ত নেওয়া হল তখন সারা রাজ্যের মানুষ এই রাজ্যের মধ্যে উৎসব পালন করলে যে, অনেকদিন পর আমাদের দাবী মেনে নেওয়া হল। সেখানে কংগ্রেস দল বিবৃতি দিয়ে বলেছেন যে, এটা হচ্ছে আরেকটা ধাপ্পা। এই কংগ্রেস দল কেন্দ্রে ৪৫ থেকে ৪৬ বৎসর শাসন করে আসছেন, তাদের ইতিহাস যদি এখানে আপনার মাধ্যমে রাজ্যের ৩০ লক্ষ মানুষের সামনে উপস্থিত করি তাহলে নিশ্চই প্রমাণিত হবে যে কংগ্রেস দল এই ভারতবর্ষের মানুষের কাছে শুধু ধাপ্পাই দিয়েছে আজকে এই রাজ্যে যত সমস্যার সৃষ্টি হয়েছে, বেকার সমস্যার কথাই বলুন, নিরক্ষরতার সমস্যা বলুন, দারিদ্রতার সমস্যার কথা বলুন এবং ভারতবর্ষের মধ্যে এই উগ্রপন্থী সমস্যা একটা জাতীয় সমস্যা হিসাবে দেখা দিয়েছে তার জন্য দায়ী হচ্ছে কংগ্রেস দল। স্যার, আমি এখানে একটা কথা মনে করিয়ে দিতে চাই রেল লাইন নিয়ে কংগ্রেস দলের বক্তব্য যে কম, আমাদের একজন শ্রদ্ধেয় নেতা ছিলেন তিনি এখন নেই আমাদের মধ্যে, কমরেড হরেকৃষ্ণ কংগার, পশ্চিম বাংলায় যখন বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয় তখন পশ্চিম বাংলার মানুষকে কংগ্রেস দল বলত বিশেষ করে বেকারদের উদ্দেশ করে বলত তখন আমরা ছাত্র যুব আন্দোলন করতাম, "তোমাদের বামফ্রন্ট সরকার হয়েছে তারা তোমাদের চাকুরী দিতে পারবেনা" যখন দেখছে যে যুক্তফ্রন্ট সরকার চাকুরী দিয়ে দিয়েছে তখন তারা বলছে যে চাকুরী দিলেও তোমাদেরকে বেতন দিতে পারবেনা। তারা বেতন পাওয়ার পর দেখা

গেল যে তারা বলছে যে বেতন পেলেও সেই বেতনের টাকা বাজারে চলবে না। এটা কংগ্রেসে প্রচার ছিল। এই জায়গা থেকেতো আর কংগ্রেস দল সরে আসেনি। এখানে রাজ্যপাল একটা বর্ণনা করেছেন যে, সেখান থেকে যাতে আরো সুন্দর ভাবে কাজ করা যায়, এই রাজ্যের রেল লাইন যাতে আসে এই রাজ্যে রেল লাইন যদি এসে যায় তাহলে পরে শুধু কি যারা বামফ্রন্ট করেন বা তাদের সঙ্গে যারা যুক্ত আছেন শুধু তাদের উপকার হবে নাকি এই রাজ্যের ৩০ লক্ষ মানুষ উপকৃত হবে? সেটা যদি তারা অনুভব করতে পারত তাহলে তারা সেই কথা বলত না। আমি এখানে বিস্তারিত ভাবে আলোচনা করতে চাইনা। রাজ্যপালের ভাষণের ৪র্থ প্যারাগ্রাফে মাননীয় রাজ্যপাল এখানে যে বিষয়বস্তু উত্থাপন করেছেন সেটা নিয়ে, আজকে মানুষের মনে এই রকম প্রশ্ন আছে। আমরা সেটা অস্বীকার করতে চাইনা। আমরা বামফ্রন্ট তা অস্বীকার করতে চাই না, রাজ্যের মধ্যে ইনসারজেন্সি প্রব্লেম আছে। আজকে ত্রিপুরার রাজ্যের মধ্যে ইন্সারজেন্সি প্রব্লেম প্রধান নয়। যে নাটক এখানে করে গেলেন আমি কি বলব বলুন, কে না জানে এই রাজ্যের ৮০ জুনের দাঙ্গার কথা মি. ডেপুটি স্পীকার স্যার, আপনিও তা জানেন, সেই জুনের দাঙ্গার নায়ক কারা ছিলেন? আজকে তারা থাকলে তা আঙ্গুল দিয়ে দেখিয়ে দিতে পারতাম। টি. ইউ. জে. এস-র নেতারাই ত ৮০ জুনের দাঙ্গার জন্য দায়ী। তখন আমরা দেখেছিলাম সেই কংগ্রেসের দলের নেতারা সেই দাঙ্গা লাগিয়ে এই রাজ্যের মধ্যে কি রকম একটা বিভীষিকার পরিবেশ সৃষ্টি করেছিলেন। ৩০ হাজার ঘরবাড়ী পুড়েছে। হাজার হাজার ট্রাইবেল মানুষ মারা গেছে। ট্রাইবেলরা পাহাড়ে চলে গেছে আর বাঙ্গালীরা সমতলে আশ্রয় নিয়েছে। তখন রাষ্ট্রপতি শাসনের জন্য সেই দাবীতো তারা সেই দিনও করেছিলেন। মিঃ ডেপুটী স্পীকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের মনে করিয়ে দিতে চাই সেই সময়ে দীনেশ সিং কমিটি আমাদের রাজ্যে এসেছিল। কংগ্রেস দল এবং টি. ইউ. জে, এস দল কি রকম দায়িত্ব দিয়ে কাজ করেছেন এই রাজ্যের মধ্যে বিধানসভার ভেতরে এবং বাইরে তা এই রাজ্যের মানুষকে জানাতে চাই। স্যার, আপনার মাধ্যমে সেই দিন দীনেশ সিং কমিটি উদয়পুরে শরনার্থী শিবিরে কে. বি, আই, স্কুলে গিয়েছিল যে আপনাদের কি চাই. কংগ্রেস দল কিছু লোককে শিখিয়ে দিয়েছে যে "আমরা রাষ্ট্রপতি শাসন চাই" ইয়ে কেয়া চিজ হে রাষ্ট্রপতি শাসন, ইয়ে থালা, ঘটি বাটী, রাষ্ট্রপতি শাসন চাই। রাষ্ট্রপতি শাসনের প্ল্যাটফর্ম তো এখানে নেই কি বলব বলুন মাননীয় শ্রদ্ধেয় নেতা শ্রীনৃপেন চক্রবর্ত্তী রাষ্ট্রপতি শাসনের কথা বলেছেন। এখনতো যা দেখছেন কংগ্রেস টি, ইউ, জে, এস দলের নেতৃত্ব করছেন। এই যে কংগ্রেসের দুটি দল আছে এই রাজ্যের মধ্যে শ্রীসমীর বর্মনের কংগ্রেস আর একটি হচ্ছে সুধীর বাবুর কংগ্রেস। শ্রীসমীর বর্মন যখন রাজ্যপালের কাছে রাজভবনে রাষ্ট্রপতির শাসনের জন্য যান তখন শ্রীসুধীর মজুমদার বলেন যে, "রাষ্ট্রপতি শাসন চাই না উপদ্রুত চাই।" সুধীর মজুমদার বাবুর দলের লোক জন বিধানসভায় আছে তারা কোন দলের লোক বুঝতে পারছি না। আমি এটাও বলতে চাই নৃপেনবাবু কোন দলে এটাও বুঝতে পারছি না। তিনি শ্রদ্ধেয় ব্যক্তি আমি শ্রদ্ধা করি এবং একটি সময় আমাদের দলেও ছিলেন। এখন আমাদের দলে নেই। আমি আজকে নৃপেনবাবুকে লক্ষ্য করে এই কথা বলতে চাই আমাদের ত্রিপুরা রাজ্যে উগ্রপন্থী সমস্যা আছে। সেটি আমরা স্বীকার করে নিচ্ছি। কিন্তু অত্যন্ত পরিতাপের ও দুঃখের তৃতীয় বামফ্রন্ট সরকার এই রাজ্যে

প্রতিষ্ঠিত হওয়ার পর বার বার কেন্দ্রের নরসীমা সরকার ছিল এই রাজ্যের লক্ষ লক্ষ মানুষ দাবী করেছে। এই রাজ্যের সমস্যা সমাধান করার জন্য এই রাজ্যের উগ্রপন্থী সমস্যা দূর করার জন্য। কিন্তু তিনি সেটি করেন নাই। সেই দিন আমরা এই বিধানসভা থেকে বলেছিলেম উগ্রপন্থী সমস্যা দূর করার জন্য আরও আধা সামরিক বাহিনী চাই কিন্তু সেই দিন কংগ্রেস দল আমাদেরকে সমর্থন করেন নি। বিধানসভা থেকে সর্ব্ব দলীয় টিম তৈরী করে দিল্লীতে যাওয়ার কথা ছিল। সমীরবাবু সেই টিমে ছিলেন কিন্তু পরবর্তী সময় এই হাউস থেকে বেরিয়ে গিয়ে বলেছেন যে, "না আমি যেতে পারব না।" বিভিন্ন অজুহাত দেখিয়েছেন। তারা চায় না এই রাজ্যে শান্তি ফিরে আসুক তারা চায় খুন সন্ত্রাস চালিয়ে রাজ্যের বামফ্রন্ট সরকারের ভাবমূর্তি জনগণের সামনে হেয় প্রতিপন্ন করে জোর জবরদস্তি করে রাজ্যে আবার ক্ষমতায় ফিরে আসতে এডিসি নির্ব্বাচনের মাধ্যমে ত্রিপুরার জনসাধারণ রায় দিয়েছে "বামফ্রন্ট সরকার তোমরা কাজ করে যাও আমরা তোমাদের পেছনে আছি।" সেই ১৯৯৩ সাল থেকে এখন পর্য্যন্ত বামফ্রন্ট সরকার বিভিন্ন নির্বাচন করেছেন এই ত্রিপুরা রাজ্যে। সমতল মানুষের জন্য বামফ্রন্ট সরকার পঞ্চায়েত নির্ব্বাচন করেছেন, নির্ব্বাচন করেছেন নগর পঞ্চায়েত। শহরের মানুষ যারা আছে আমরা তাদের জন্য নির্বাচন ঘোষণা করেছি নগর পঞ্চায়েত নির্ব্বাচন সেই নির্বাচনের মধ্যে দিয়ে নগরের মানুষ রায় দিয়েছে বুদ্ধিজীবী মানুষ রায় দিয়েছে "বামফ্রন্ট সরকার তোমরা চালিয়ে যাও আমরা তোমাদের সঙ্গে আছি। কংগ্রেস দেখল যে, এই জিনিস ধরা যাবে না। তারজন্য শ্লোগান ছিল রাষ্ট্রপতি শাসন চাই না। একটা অস্বস্তিকর পরিবেশে সেটি দেওয়া যায় না। তারা বুঝতে পেয়েছে এই রাজ্যে উগ্রপন্থী কার্যকলাপ করে আর ফিরে আসতে পারবে না ছেলে পেলেদেরকে রেখে আশানুরূপ কাজ করতে পারছেন না আগামীদিনে ক্ষমতায় আসতে পারবে না। তারজন্য এই রাজ্যের জাতি উপজাতির মধ্যে বিভেদ সৃষ্টি করার জন্য নুতন করে ছক আঁকতে হবে। সেই ছকের মাধ্যমে কল্যাণপুরের ঘটনা। লাগাতার সংগ্রাম, রক্তক্ষয় এবং লাগাতার প্রচারের মাধ্যমেও কল্যাণপুরের এত বড় ঘটনার পরেও দাঙ্গা বাঁধাতে পারলেন না। ওখান থেকে এক দেড় কিলোমিটার দূরে ট্রাক্টর বোঝাই করে তাদের দিকে আক্রমণ লেলিয়ে দিতে, এস. ডি. ও. অফিসে ডেপুটিশন দিতে গিয়ে কি করলেন? স্যার, জোট আমলে আমরাও হাজার হাজার ডেপুটিশন দিয়েছি। আমাদের উপর পুলিশের লাঠি চার্জ হয়েছে। আমাদের হাজার হাজার কর্মী আহত হয়েছে। এর জন্য আমরা গণতান্ত্রিক পদ্ধতিতে বিক্ষোভ দিখেয়েছি। স্যার, খোয়াইতে নিরীহ উপজাতি অংশের মানুষ কি ক্ষতি করেছে? তিন তিনটি মানুষকে খুন করা হল। আমরা বাঙালী এবং তাঁর পেছনে পেছনে কংগ্রেস (আই) দল বাম গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান খোয়াইকে বেছে নিয়েছে আর সেখানে এ সব ঘটনা ঘটানোর রাস্তায় যাচ্ছে। স্যার, রাজ্যের উন্নয়নের পদ্ধতিকে ধ্বংস করার জন্য তাঁরা চেষ্টা করছে। স্যার, আমি বলব, আজকে যখন রাজ্যে উপদ্রুত আইন ঘোষণা হয়েছে, এই রাজ্যের মানুষকে সাহায্য করার জন্য মিলিটারী, আসাম রাইফেলস এগিয়ে কিংবা তখন আমাদের প্রস্তুত থাকতে হবে। অবশ্য আমি বিশ্বাস করি না, আসাম রাইফেলস কিংবা মিলিটারী দিয়ে রাজ্যে শান্তি ফিরে আসতে পারে স্যার, আমি আপনার মাধ্যমে ত্রিপুরা রাজ্যের সমস্ত অংশের মানুষকে এ ব্যাপারে এগিয়ে আসার আবেদন করব। স্যার, যেহেতু তাঁরা এখানে উপস্থিত নেই সেজন্য আমি আপনার মাধ্যমে ত্রিপুরা

রাজ্যের সমস্ত রাজনৈতিক দলের কাছে আবেদন রাখব, ইনসারজেন্সির প্রবলেম আমাদের রাজ্যে আছে। যারা আমাদের রাজ্যের জাতি-উপজাতির মধ্যে ঐক্য ধ্বংস করতে চায়। আসুন আমরা তাদের সেই প্রচেষ্টাকে প্রতিহত করে দিই। আগে না আমরা পেতাম না কেন্দ্রে নূতন সরকার আসার পর আমরা অনেক বেশী সাহায্য পাচ্ছি। কাজেই আমরা সে সাহায্য নিয়ে এগিয়ে যেতে চাই। মাননীয় স্পীকার স্যার, এখানে আমি আর একটি বিষয়ের উল্লেখ করতে চাই। মাননীয় সদস্য রতি মোহন জমাতিয়া এখানে উপস্থিত নেই। তিনি এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর সংশোধনী এনে বলেছেন, "সম্প্রতি সরকারী চাকুরী প্রদানের ক্ষেত্রে যে কেলেঙ্কারিতে উত্তাল হয়েছিল রাজ্যপালের ভাষণ অতি সুকৌশলে বর্জন করেছেন।" কেলেংকারীর নায়কদের মুখে কেলেংকারীর কথা। কি অদ্ভুত। আমরা বামফ্রন্ট ক্ষমতায় আসার পর এই রাজ্যে অনেক চাকুরী হয়েছে আরো হবে। এ জন্য একটি সুনির্দিষ্ট নীতি ঘোষণা করা হয়েছে। মাননীয় স্পীকার স্যার আমি আপনার মাধ্যমে জিজ্ঞাসা করতে চাই, যেহেতু রতিবাবু এখানে উপস্থিত নেই, উনি বুকে হাত দিয়ে বলতে পারবেন, গত পাঁচ বছরে কি যোগ্যতার ভিত্তিতে আপনারা চাকুরী দিয়েছেন। একটাই যোগ্যতা ছিল। কংগ্রেস দল করতে হবে। কংগ্রেস দলের পক্ষে পাড়া জ্বালাতে হবে, ঘর জ্বালাতে হবে, অফিস জ্বালাতে হবে। বাম সমর্থিত বেকারদের যত যোগ্যতাই থাকুক না তারা চাকুরী পায়নি। তবে কংগ্রেসী হলেই হত না। এর জন্য ২০ হাজার, ৩০ হাজার, কেহ কেহ আবার ৬০ হাজার টাকা ব্রাহ্মণ সমীর বর্মনকে চাকুরী দক্ষিণা হিসাবে তুলে দিতে হয়েছে। না দিতে পারলে গায়ের জামা খুলে দিতে হয়েছে। স্যার, আমরা বুকে ঠুকে বলতে পারি, আমাদের আমলে যত চাকুরী হয়েছে তারা সবাই শুধু বামপন্থী নয়। যোগ্যতা থাকলে কংগ্রেসেরও হয়েছে আমরা বামফ্রন্ট সগর্বে ঘোষণা করতে পারি, ৩০ লক্ষ মানুষের সামনে ঘোষণা করতে পারি, আপনার সামনে এই হাউস ঘোষণা করতে পারি, আমরা ৩০ পারসেন্ট নিতি এবং ৭০% সেনিয়রিটি কার্য নীতির ভিত্তিতে চাকুরী দিয়েছি। এর মধ্যে দুর্নীতি কোথায় দেখবেন? অবশ্য দুর্নীতি ত আপনারা দেখবেনই। মাননীয় স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় উনার ভাষণের শেষ ১৭ নং কলামে দেখিয়েছেন, যে বছরটি আর্থিক কেলেংকারীতে উত্তাল ছিল, সে বছর ত্রিপুরা সরকার যে আর্থিক দৃঢ়তা দেখিয়েছে তা সত্যি উল্লেখ করার মত। "হ্যাঁ, এটা আপনারাও স্বীকার করবেন, এই দুর্নীতি কাদের জন্য দেখা দিয়েছিল? মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের ১৭ নং কলামে আছে যে, ১৯৯৬ ইং সালটি আর্থিক কেলেংকারীতে উত্তাল ছিল সেটা সারা ভারতবর্ষের মানুষ জানেন। ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর বক্তব্য রাখতে গিয়ে মাননীয় শ্রীমন্ত্রী কেশব মজুমদার এ সম্পর্কে বিস্তারিত বলেছেন। দুর্নীতি ত তখন ছয়লাপ ছিল। প্রাক্তন প্রধান মন্ত্রী নরসীমা রাও থেকে আরম্ভ করে কয়েক গণ্ডা মন্ত্রী যাদের গায়ে হাত লাগাবার যো ছিল না দুর্নীতির গন্ধে। আজকে তারাই এখানে দুর্নীতির কথা বলছেন। তারা বলতে পারেন তাদের দলের কাছ থেকে কি আশা করব? বামফ্রন্ট সরকার একটা নীতি নিয়ে কাজ করছেন। সেই নীতির মধ্যে একটা উল্লেখযোগ্য ব্যাপার হলো দেশের তথা রাজ্যের উন্নয়নের জন্য রাজ্যের মানুষকে শিক্ষায় শিক্ষিত করে তোলা। অথচ এই রাজ্যে তো কংগ্রেস সরকার ছিল, তাদের আমলেও তো নিরক্ষরতা দূরীকরণ কর্মসূচী ছিল কিন্তু তারা সেই কর্মসূচীতে হাত দেননি। তৃতীয় বামফ্রন্ট সরকার আসার পর মাননীয় রাজ্যপাল মহোদয়ের

ভাষণে এটা পরিস্কার ভাবে উল্লেখ করা হয়েছে যে, এই রাজ্যের যারা নিরক্ষর মানুষ ছিলেন, সংখ্যাটা আমার মনে নেই তার শতকরা ৬০ ভাগ মানুষ আজ অক্ষর জ্ঞান লাভ করেছে। নিরক্ষরতা দারিদ্রতায় চেয়েও বড় অভিশাপ সেই থেকে মুক্ত করবার জন্য বামফ্রন্ট সরকার কাজ করেছেন এবং আগামী কিছু দিনের মধ্যে সারা ত্রিপুরা রাজ্যে অভিশাপ মানুষকে নিরক্ষর মুক্ত বলে বামফ্রন্ট ঘোষণা করতে পারবেন। আমরা ভারতবর্ষের মধ্যে কেরালার পরেই মাথা উঁচু করে বলতে পারব যে, এই রাজ্যের মানুষকে বামফ্রন্ট সরকার নিরক্ষর মুক্ত করেছে। এর মধ্যে ট্রাইবেলরা অধিকাংশ নিরক্ষর ছিল, মহিলাদের মধ্যে অধিকাংশ মানুষ নিরক্ষর ছিল তাদেরকে অক্ষর জ্ঞান দেবার জন্য বামফ্রন্ট সরকার বিভিন্ন এন, জি ও মাধ্যমে নিরক্ষরতা দূরীকরণ কর্মসূচী বাস্তবায়ণের জন্য প্রচেষ্টা চালিয়ে ছিলেন তাতে সাফল্য লাভ করা গেছে। আর কিছু দিনের মধ্যে সারা ভারতবর্ষের মানুষের কাছে এই রাজ্যের মানুষ অভিনন্দিত হবে। এই কথা বলেই মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এসেছে সেটাকে সমর্থন করে এবং এই ভাষণকে গ্রহণ করার জন্য সকলের প্রতি আবেদন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## OBSERVATION BY THE CHAIR

Mr. SPEAKER : - Hon'ble Members, here is an announcement for you Today at about 13:0 hrs. a copy of the statement dated 21.2.97 signed by Shri Samir Ranjan Barman, Shri Nripen Chakraborty and Shri Ratimohan Jamatia, all MLA'S under the caption "The Democratic opposition of the Tripura Legislative Assembly" has reached to my hand. It is very shocking to me while I find in the statement that as a Speaker, I have violated the norms of Parliamentary Democracy and did not ask the Leader of the House to move the motion for suspension and also that some papers and records of the Assembly were manipulated. This statament, is far from truth and a false one This sort of statement, in fact, has violated all norms of parliamentary democracy and it is also a derogatory statement against the Speaker of the House.

All the Hon'ble Members are hereby informed that yesterday when the Hon'ble Members of the Opposition started action in such a way which in fact lowered the prestige and decorum of the House and repeatedly I requested them to keep quiet and to ventilate their grievances if any, as per rule But unfortunately no one paid any heed to that. Then the situation compelled me to ask the Leader of the House to move a motion. Then and there the Leader of the House moved a motion for suspension of the Members named therein,

The motion was put to vote and it was passed by the House and thereafter the suspension order was executed.

## QUESTION OF PRIVILEGE

**Mr Speaker** :- Hon'ble Members, I have received a notice of question of breach of privileges from Member of Tripura Legislative Assembly namely by Shri Pabitra Kar. Shri Subal Rudra, Shri Madhab Chandra Saha and Shri Khagendra Jamatia aganist Shri Budha Gupta, a photographer and the Editor "Syanden Patrika" for taking photographes of the sittings of the House on 20th February, 1997 and also for publication of the said photograph in the 'SYANDAN" Patrika in the issue dated 21st February, 1997 without permission of the authority.

I have gone through the notice and found prima-facie of the case. Now in pursuance of Rule 178 of the Rules of Procedure and conduct of Business of the Tripura Legislative Assembly. I refer the case to the Committee of Privilege for investigation examination and report to the House.

**মিঃ স্পীকার ঃ-** অনারাাবল মেম্বার শ্রীখগেন্দ্র জমাতিয়া।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া (কৃষ্ণনগর) -** অনারাাবল স্পীকার স্যার, গত ১৯.২.৯৭ইং তারিখ মহামান্য রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার সংক্ষিপ্ত বক্তব্য রাখছি। এখানে মূল যে, সমস্যা এই সমস্যা সম্পর্কে রাজ্যপালের ভাষণে দেখেছি উগ্রপন্থী-দের আত্মসর্পণের জন্য সরকার ২৬শে জানুয়ারীর মধ্যে সময়সীমা বেধে দিয়েছিলেন এবং এই সময়ের মধ্যে তাদের জীবনের মূলস্রোতে ফিরে আসার জন্য বলছিলেন এই আহ্বানে সাড়া দিয়ে ত্রিপুরারাজ্যের টি. এন. ভি'র- সহসভাপতি ধনঞ্জয় রিয়াং সহ ১৭০ জনের উপর আত্মসমর্পন করেছেন। এই উগ্রপন্থীর জন্য সারা ত্রিপুরারাজ্যের অন্ততঃ ১০টা থানাকে উপদ্রুত ঘোষণা করা হয়েছে। আমি আর একটা কথা বলতে চাই স্যার। কিছু কিছু মন্তব্য আমরা শুনি এবং নূতন নূতন শ্লোগান শুরু হয়েছে। আমরা দেখেছি রাজ্যের মধ্যে বিশেষ করে বর্ডার এলাকাকে আরও শক্তিশালী করার জন্য এক দিকে যেমন কেন্দ্রের সাহায্য চাইছি এবং আমাদের যে আধা সামরিক বাহিনী আছে এবং পুলিশ বাহিনী আছে তাদেরকে আরও আধুনিক অস্ত্র দিয়ে কিভাবে কি করা যায় তার জন্য চেষ্টা করছি। আমাদের এখানে যা আধা-সামরিক বাহিনী আছে, পুলিশ তাদেরকে আরো ভালভাবে প্রশিক্ষণ দিয়ে, তাদেরকে আধুনিক অস্ত্রশস্ত্র সজ্জিত করে তাদের বিরুদ্ধে লড়াইয়ের দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা চলেছি, ঠিক তখনই আমরা দেখেছি চক্রান্ত। মাননীয় স্পীকার স্যার, আপনি পত্রিকায় দেখছেন, আমরাও দেখেছি, আমাদের সাংসদ মাননীয় শ্রী সুধীর রঞ্জন মজুমদার উনি বলেছেন "ত্রিপুরা বাংলা বর্ডার সীল করবার দরকার নেই, কাটা তারের দরকার নেই। আগে একমাত্র টি, এন, ভি উগ্রপন্থী ছিল, এখন কোন উগ্রপন্থী বাংলাদেশে থাকেনা। তাই সীমান্ত উন্মুক্ত রাখা হোক। এটা যে কত বড় গভীর চক্রান্ত স্যার, আপনি নিজেই বুঝতে পারছেন। আমরা দেখেছি আমাদের বিধায়ক প্রনব দেববর্মা ১১ মাস তাকে ধরে নিয়ে বাংলাদেশে রাখা হল। এখন টি, এন, ভি দ্বারা পরিচালিত এন, এল, এফ, টি, টাইগার ফোর্স, টি, আর, এ ধনঞ্জয় রিয়াং এর গ্রুপ তারা বাংলাদেশে ছিল এবং বরাবর বাংলাদেশ থেকে এসে সন্ত্রাস চালিয়ে আবার চলে গেছে। আমরা তার জন্য বলেছি এই বর্ডারকে আরো শক্ত করি, চৌকি বাড়াও। একদিকে উনারা বলছেন বর্ডার সীলের দরকার নেই, অপরদিকে ওদের দলনেতা বলছেন আধা সামরিক বাহিনী আমার এখানে প্রশ্ন উঠেনা এখানে পুলিশকে যদি ক্ষমতা দেওয়া হয়, এখানে পুলিশরাই উগ্রপন্থী শেষ করে দেবে। তাই চক্রান্ত যে কত গভীরে তা আমরা বুঝতে পেরেছি। তারজন্যই আমরা দেখি সর্বদলীয় মিটিং থেকে তারা উঠে গেল। তারা চায়না ত্রিপুরা রাজ্যের মানুষ শান্তিতে

থাকুক তারা চায়না উগ্রপন্থীর বিরুদ্ধে রাজ্য সরকার কোন কিছু অ্যাক্‌শান নিক্‌। আমাদের দুইটা দিক। একটা দরজা আমরা খোলা রেখেছি, অপরদিকে তাদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করেছি (উগ্রপন্থীর বিরুদ্ধে)। যারা ত্রিপুরার বুকে শান্তি সম্প্রীতি বিঘ্নিত করতে চায়। আপনারা সবাই জানেন স্যার, ত্রিপুরার রাজনৈতিক ইতিহাসে ধূমকেতু হয়েছিল, শনির মত উদয় হয়েছিল উপজাতি যুব সমিতি নামক দলটি ১৯৬৭ সনে। এই উপজাতি যুব সমিতির বয়স ৩০ বৎসর হল। এই ৩০ বৎসরের মধ্যে উপজাতি যুব সমিতি কি করল? তারা ২টা জিনিস করেছে। একটা জিনিস হচ্ছে ত্রিপুরা রাজ্যের জাতি উপজাতি মধ্যে যে প্রাচীন ঐতিহ্য ছিল, সেই ঐতিহ্যকে বিদেশী বিতাড়নের নামে ১৯৮০ সনে বিদেশী বিতাড়নের নামে দাঙ্গা সংঘটিত করেছিল। এর পেছনে উপজাতি যুব সমিতির নেতৃত্ব ছিল সংগে ছিল কংগ্রেস। আর একটা করতে পেরেছিল শান্তিপ্রিয় ট্রাইবেল অংশের মধ্যে উগ্রপন্থার বীজ তারা সৃষ্টি করেছিল। এই বাঙ্গালীরা তোমাদের শত্রু, এই বাঙ্গালীরা হচ্ছে নষ্টের গোড়া। তাদেরকে তাড়িয়ে দিতে হবে বিদেশী বিতাড়ন করতে হবে। এই শ্লোগান নিয়ে এখনও তারা চলেছে। সারা ত্রিপুরার মানুষ তাদেরকে ডাস্টবিনে ফেলে দিয়েছে। আমরা দেখেছি এই উপজাতি যুবসমিতির ৩০ বৎসরের মাথায় ফলাফল দেখছি তারা এখন টুকরো টুকরো হয়ে গেছে। এই উপজাতি যুবসমিতি কয়টা যে ভাগ হয়েছে আমি বলতে পারবনা। টি,এন, ভি, টি, এইচ, পি, পি, কর্মচারী, টি, এস, এফ দুটো ভাগ হয়েছে। ত্রিপুরা সুন্দরী নারী বাহিনী দুই ভাগ হয়েছে। ৫ বৎসরে মানুষ দেখেছে এই উপজাতি যুবসমিতির কার্য্যকলাপ। তারা ট্রাইবেলের শত্রু। তারা বলেছিল তাদের জন্মগত শ্লোগান ছিল, আমরা লাল বুঝিনা, সাদা বুঝিনা (ককবরক) এক হও। ৫ বৎসরের তাদের যে মূল শ্লোগান মানুষ দেখেছে। এই ৫ বৎসরের অভিজ্ঞতায় তাদের মধ্যে শুধু রতিমোহনবাবু টিম টিম করে জ্বলছে। বিজয় রাংখল উনি স্বীকার করেছেন এই টি, এন, ভি যারা আত্মসমর্পন করেছেন তাদের একটা অংশ এন, এল এফ টি এরা এই সন্ত্রাস করছে। তারা টি, এন, ভির দ্বারা পরিচালিত তারা কোনখানে আশ্রয় পায়? তারা প্রত্যক্ষভাবে পরোক্ষভাবে কারা মদত দিচ্ছে, সবকিছুর পেছনে তারা। রতিদা ভালভাবে জানেন। এই খারাপির পেছনে কে? একদিকে উনারা বলছেন বর্ডার উন্মুক্ত রাখা হোক, আর একদিকে বলছেন আধা সামরিক বাহিনীর দরকার নেই, ত্রিপুরা পুলিশই উগ্রপন্থীর বিরুদ্ধে লড়াই করবে। ত্রিপুরা পুলিশের হাতে কি আছে? একটা রাইফেল আছে। ছিটকানি রাইফেল। এই রাইফেলটাকে ছিটকানির মত ব্যবহার করে তার পরে গুলি করতে হয়। আগের দিনের এই রাইফেল দিয়ে

উগ্রপন্থীদের এ কে ৫৬, এ কে ৪৭ যাদের হাতে আছে তাদের বিরুদ্ধে আপনি কি তাকে পাঠাতে পারবেন ? আমি যদি পুলিশের চাকুরী করতাম তো আমিও যেতাম না। এ কে ৪৭ এর সামনে আমি ছিটকানী রাইফেল নিয়ে লড়াই করব নাকি, এটা হতেই পারে না। আমরা বার বার দাবী করেছি, কংগ্রেস আমলেও আমরা দাবী করেছি আমাদের ত্রিপুরা রাজ্যের পুলিশকে আরও প্রশিক্ষণ দিয়ে আরও ভালভাবে অত্যাধুনিক অস্ত্র দিয়ে তাদেরকে আরও শক্তিশালী করে উগ্রপন্থীদের বিরুদ্ধে যাতে তারা আরও জোরদার একশান নিতে পারে তার জন্য প্রস্তুত করার আমরা বলেছি। কিন্তু দেয়নি। শেষ পর্যন্ত কেন্দ্রে সংযুক্ত মোর্চা আসার পর আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার সহানুভূতির সঙ্গে আমাদেরকে কিছু দিয়েছেন। আমরা আশা করছি আগামী দিনে আমরা আরও কিছু ভাল অস্ত্র পেলে আরও এগোতে পারব। আমরা চাই যে, ত্রিপুরার বুক থেকে এই জাতি উপজাতির শত্রু এই উগ্রপন্থীরা খতম হোক। আমি দুঃখের সঙ্গে বলতে চাই যে, ত্রিপুরার মধ্যে যত ষড়যন্ত্র, তারা সব চেয়ে নরম জায়গায় বেছে নিল খোয়াই সাবডিভিশান। এই খোয়াই সাবডিভিশানের গন্ডীছড়া এলাকার মধ্যে যেমন আছে পাহাড়ী তেমনি আছে বাঙ্গালী। দাঙ্গা যদি শুরু হয় তো গন্ডীছড়া থেকে শুরু হবে। কিন্তু মোহরছড়াতে কিছু হয়নি সেখানে অতীতের অভিজ্ঞতা দাঙ্গার বিভীষিকার সব চেয়ে নরম জায়গা কোথায়, নী খোয়াই শুধু লাল দুর্গই নয়, জাতি উপজাতির মৈত্রীর দূর্গ, তার জন্যেই বেছে নিল। আপনারা জানেন কত বড় ঘটনা হল জারুল বাচাইতে, তৈদুতে. তার পরেও জাতি উপজাতির মানুষ ঝাঁপ দিতে পারেনি। উগ্রপন্থী ত্রিপুরা রাজ্যের জাতি উপজাতির শত্রু তারা ট্রাইবেলদেরকেও মারছে বাঙ্গালীদেরকেও মারছে, অপহরণ করছে, খুন করছে। তাদের জন্য আমাদের নিগ্রহ বাড়ছে হচ্ছে, সবচেয়ে বেশী ক্ষতিগ্রস্থ আমাদের ট্রাইবেল অংশের মানুষ যারা আমরা প্রত্যন্ত অঞ্চলে আছি। কাজেই তারা সবচেয়ে বড় শত্রু হচ্ছে আমাদের এই জারুল বাচাই ঘটনার পর আমরা কি দেখছি, এই ঘটনার সঙ্গে সঙ্গে হাজার হাজার বাঙ্গালীকে বলা হল আমাদের বাঙ্গালী সব শেষ হয়ে গেছে কাজেই যত ট্রাইবেল বস্তি ছিল সব পুড়িয়ে দিয়েছে, কিন্তু কই নাকো তাতো হয়নি ? মানুষ সবাই বুঝেছে যে এটা চক্রান্ত ১৯৮৮ সালের চক্রান্ত নির্বাচনের আগের দিন পর্যন্ত যেখানে ৯১জন বাঙ্গালীকে খুন করে মানুষের মনের মধ্যে একটা ভীতি সৃষ্টি করিয়েছিল যে, এই ত্রিপুরা রাজ্যের বাঙ্গালী জাতির জীবন ও সম্পত্তি রক্ষা করতে ব্যর্থ এই সরকার। এই রকম জায়গায় নিয়ে যাওয়ার জন্য আবার চক্রান্ত করছে তাদের এই চক্রান্ত মানুষ বুঝতে পেরেছে। আপনি রাজ্যের ২৯ লক্ষ জাতি উপজাতির মানুষকে একজন একজন দাঁড় করিয়ে যদি জিজ্ঞাসা করেন যে আপনারা দাঙ্গা চান কিনা, দেখবেন যে কেউ বলবে না যে, সে দাঙ্গা চায়। এ শতকরা একের মধ্যে এক দুই জন বলতে পারে, কিন্তু সবাই তা

চায় না। তারপর আরও কত ঘটনা হল, ঐ বাজার কলোনীতে আমাদের মাখনদা আক্রান্ত হলেন, ওনার বাড়ী পর্য্যন্ত গ্রেনেট এবং যেখানে মর্মান্তিক ভাবে ২৫ জন লোক খুন হয়ে গেল, অনেকগুলি বাড়ী ঘর পুড়ে গেল ওদিকে এই রকম অবস্থা যখন চলছে তখন পত্রিকাগুলি শুধু উস্কানী দিচ্ছে হীন বির্য্য জাগ্রত হও নিয়ে ধরে পড় এই রকম বিভিন্ন ভাবে প্রচার করে তারা বাঙ্গলী জাতিকে উস্কানী দিচ্ছে, তারপর ট্রাইবেল পেলে খতম কর এবং তারই পরিনাম হল এই ছয় তারিখ একটা ডেপুটেশনের নাম করে তারা এস. ডি, ও কেও যদি পেত তাহলে তাকে খুন করতো। কাজেই সম্পূর্ণ চক্রান্ত করে পরিকল্পনা করে তারা এই ডেপুটেশন দিয়েছিল। এবং এরফলে এমন কোন কিছু অবস্থার সৃষ্টি হলে, এমনকিছু ঘটনা হলে, তারা আইনের বাইরে গেলে পুলিশ তাদের উপর গুলি করবে এবং তাতে কিছু কিছু মারা যেতে পারে, কিছু কিছু আহত হতে পারে এবং এই ঘটনার সুযোগ নিয়ে এই এলাকার মধ্যে, রামচন্দ্রঘাট, খোয়াই থেকে শুরু করে মোহরছড়া পর্য্যন্ত যা আছে সেখানে দাঙ্গা লাগিয়ে এই তৃতীয় বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করা- এই হলো তাদের উদ্দেশ্য। আর এই বামফ্রন্ট সরকারকে উৎখাত করতে হলে তার একমাত্র ঔষধ হচ্ছে দাঙ্গা- তা না হলে এই বামফ্রন্ট সরকারকে হঠানো যাবে না।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে আমার একটা কথা মনে পড়ছে আমি যখন ছোট ছিলাম- ছয়- সাত বৎসর হবে আমার বয়স। আমার দিদিমার বয়স তখন ৮০ বছর হবে। উনি এই বয়সে এমন একটা জায়গায় গিয়ে পৌঁছেছেন যে উনি আর কাপড়-চোপড় পড়ার প্রয়োজন মনে করেন না তিনি নিজেকে আমাদের মত ভাবেন। আমরা যখন সেখানে যেতাম তখন আমাকে দিদিমার কাছে যেতে বারণ করা হতো। কিন্তু আমি চুপি চুপি সেখানে যেতাম। গিয়ে দেখেছি তিনি কাপড় চোপড় পরেন। কাজেই এখন এই ধরণের ঘটনা তারা করছে ত্রিপুরায় স্যার। আজকে তারা ত্রিপুরায় রাষ্ট্রপতির শাসন দাবী করছেন ৩৫৬ ধারা প্রয়োগ করে সেটা জারি করার জন্য। দীর্ঘ পাঁচ বছর কাটিয়ে এসে এখন দোরগোড়ায় নির্বাচন তখন তারা চাইছেন এই ৩৫৬ ধারা প্রয়োগ করে ত্রিপুরায় রাষ্ট্রপতির শাসন চালু করার জন্য। কিন্তু মানুষ যদি এই বামফ্রন্ট সরকারকে না চায় তাহলে তো সামনে নির্বাচন আছে সেখানে ভোটের বাক্সেই বামফ্রন্টের বিরুদ্ধে ভোট প্রয়োগ করে বামফ্রন্টকে হঠাতে পারেন তারজন্য ৩৫৬ ধারা প্রয়োগ করে রাজ্যে রাষ্ট্রপতির শাসন জারী করার প্রয়োজন হয় না।

কাজেই আজকে স্যার, সম্পূর্ণ চক্রান্ত করে তারা রাজ্যের মধ্যে একটা দাঙ্গার পরিবেশ সৃস্টি করতে চাইছে। আজকে তারা গাড়ী থামিয়ে রাস্তার উপরে মানুষকে খুন করছে। আজকে এদের সামনে রয়েছে আমরা বাঙ্গালী, পেছনে রয়েছে কংগ্রেস এবং তাদের সঙ্গে রয়েছে উপজাতি যুব সমিতি। তারা সকলে মিলে এই ধরনের ঘটনা সংঘটিত করছে। আজকে তারা ভ্রাতৃঘাতী

দাঙ্গা করতে চাইছে-ভাইয়ে ভাইয়ে হানাহানি করতে চাইছে। গত পরশুদিন আমার এক বাঙ্গালী বন্ধু এসেছেন আমার বাড়ীতে। তিনি এসে বললেন যে এই দাঙ্গা হওয়ার পরেও তিনি মোহরছড়ার উপর দিয়ে এসেছেন। কিন্তু তিনি বলেছেন যে-আমার মনে হলো না যে এই ধরণের কোন ঘটনা ঘটেছে-সেখানে জাতি-উপজাতির মানুষের মধ্যে পরস্পর মিল রয়েছে। কাজেই এটা একটা ক্ষণিকের ঘটনা তারা ঘটিয়েছে। কারণ তারা চাইছে এই ধরণের দাঙ্গা বাঁধিয়ে দিয়ে পেছনের দরজা দিয়ে ক্ষমতায় আসার জন্য-তারা চক্রান্ত করছে। কিন্তু আজকে তাদের মুখোশ খোলে গেছে-ত্রিপুরার মানুষ বুঝতে পেরেছেন তাদের আসল উদ্দেশ্য। তাছাড়া এই ঘটনার পর অবস্থা ক্রমশ স্বাভাবিক হয়ে আসছে। আর জাতি-উপজাতি অংশের মানুষ আজকে ঐক্যবদ্ধভাবে প্রতিরোধ করছে যাতে আগামীদিনে আর এই ধরণের ঘটনা তারা ঘটাতে না পারে। আজকে এই কথা উঠেছে যে ত্রিপুরা সরকার তাদের দাঙ্গায় বিশ্বাস করে না।

আমি পরিশেষে বলতে চাই যে, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে দিয়ে ত্রিপুরার সার্বিক পরিস্থিতি নিয়ে আলোচনা করেছেন আমার মাননীয় বন্ধুগণও আলোচনা করেছেন। তাই আমি আর বিস্তৃত বলতে চাইনা। কাজেই মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন সেটিকে সম্পূর্ণ সমর্থন করে এবং তাঁকে অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ স্পীকার :- মাননীয় মন্ত্রী নিরঞ্জন দেববর্মা মহোদয়।

শ্রী নিরঞ্জন দেববর্ম্মা (মন্ত্রী) :- মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১২শে ফেব্রুয়ারী এই হাউসে মাননীয় রাজ্যপাল যে, ভাষণ প্রদান করেছেন সেটাকে আমি পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি।

মাননীয় রাজ্যপাল উনার ভাষণের মধ্য দিয়ে এই রাজ্যের বামফ্রন্ট সরকারের যে, নির্বাচনী প্রতিশ্রুতিগুলি ছিল সেটা কিভাবে কার্যকর করছে এবং বাকী যে অংশগুলি রয়েছে সেগুলি কিভাবে রূপায়ণ করা হবে সেটারই একটি রূপরেখা উনার ভাষণের মধ্য দিয়ে এই হাউসের সামনে উপস্থাপন করলেন।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৯৩ইং বর্ষে জোট সরকারের আধা ফেসিস্ট সন্ত্রাসের বিরুদ্ধে দাঁড়িয়ে রাজ্যের ১৭ লক্ষ ৭৬ হাজার মানুষ এই রাজ্যে তৃতীয় বারের মত বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় এনেছেন কারণ রাজ্যের মানুষ জানতেন সীমিত অর্থনৈতিক ক্ষমতার মধ্যে দিয়ে জোট সরকারের পূর্ববর্তী ১০ বছর, এই রাজ্যে বামফ্রন্ট সরকার কিভাবে উন্নয়নমূলক কাজগুলি দ্রুততার সঙ্গে করেছিলেন। এমন সর্বত্র কেবল উন্নয়নমূলক কাজই হচ্ছিল। কিন্তু জোট সরকার এসে সেগুলি আবার ধ্বংস করে দিয়ে গেল। সেই জন্য রাজ্যের মানুষ তাদেরকে দুর্নীতিবাজ চিহ্নিত করে এবং

নিয়ে শত্রুর বিরুদ্ধে লড়াই সংগ্রাম আমরা করেছি। এবং এটা করতে আমরা সামর্থ হয়েছি। স্যার, আপনি দেখবেন জাতি উপজাতির মধ্যে কি ধরণের ঐক্য সম্প্রীতি গড়ে উঠেছে। এর চেয়ে আরও বেশী বলা যায় জাতি উপজাতির মধ্যে একটা আত্মীয়তা গড়ে উঠেছে। আগরতলা শহরে সেই কৃষ্ণনগরই বলুন সেই বনমালীপুরই বলুন সেই অভয়নগরই বলুন যেখানে উপজাতিরা আছেন ঐ এলাকার মধ্যে একটু নজর দিন। সেই এলাকার মধ্যে নজর দিলে দেখবেন স্যার, বাঙ্গালী ঘরের মেয়ে বৌ সেজে উপজাতি ঘরে যায় আর উপজাতি ঘরের মেয়েরা বৌ সেজে বাঙ্গালীর ঘরে যায়। জাতি উপজাতির মধ্যে এই যে আত্মীয়তা গড়ে উঠেছে কংগ্রেস একে সহ্য করতে পারছে না, উপজাতি যুব সমিতি এটাকে সহ্য করতে পারছে না, টি-এন-ভি এটাকে সহ্য করতে পারছেনা। তারা দেখেছে জাতি উপজাতি সমস্ত গরীব অংশের মানুষ ঐক্যবদ্ধ হচ্ছে ওদেরকে আর ঠকানো যাবে না, ওদেরকে আর ফাঁকি দেওয়া যাবে না। সুতরাং জাতি উপজাতির মধ্যে বিভেদ সৃষ্টি করতে হবে। এটাই কংগ্রেসের চিরাচরিত অভ্যাস।

স্যার, আগে ছাত্র জীবনে আমি দেখেছি এই রাজ্যে যিনি বলা যায় প্রায় তিন যুগের মত রাজত্ব করেছেন মাননীয় শচীন্দ্রলাল সিংহ মহাশয় এর বক্তৃতা আমি শুনেছি। জনসভার মধ্যে উনি প্রকাশ্যে বলতেন যে ঐ লাল মানে উপজাতিদের সংগঠন।

আর সাদা হচ্ছে বাঙ্গালীদের সংগঠন। সুতরাং তোমরা যারা বাঙ্গালী এখানে উদ্বাস্তু হয়ে এসেছ তোমাদেরকে একমাত্র আমরা রক্ষা করতে পারি, অতএব তোমরা সবাই কংগ্রেস কর। আর এই লাল অর্থাৎ ট্রাইবেলরা যদি ক্ষমতায় আসে তাহলে তোমাদেরকে আবার উদ্বাস্তু হয়ে পূর্বপাকিস্থান অর্থাৎ বর্তমান বাংলাদেশে চলে যেতে হবে। সেটা আমি নিজের কানে শুনেছি স্যার। রাজ্যের জাতি উপজাতির মধ্যে একটা চির ধরুক ভাঙ্গন ধরুক একটা বিভেদ সৃষ্টি হউক এটা ওরা চায়। আপনারা তো জানেন কে উগ্রপন্থী তৈরী করেছে? তাদের ডিমাণ্ড কি? তারা কি চায়। মিঃ স্পীকার স্যার আমাদের সকলের ভাল অভিজ্ঞতা আছে ১৯৮০ সালে জুনের দাঙ্গা। উপজাতি যুব সমিতির বাজার বন্ধের ডাক পরে টি এন ভির দাঙ্গা এটা এই রাজ্যের মানুষ আমরা সবাই জানি। এটার ইতিহাস লেখা হয়েগেছে স্যার। তার পরেও ওরা দেখেছে জাতি উপজাতির মধ্যে তাদের সেই পুরাতন সম্প্রীতি সেই সম্প্রীতি আরো শক্তিশালী হচ্ছে। তাই জাতি উপজাতির শান্তি সম্প্রীতি যাতে ফাটল ধরানো যায় তার জন্য তারা বিভিন্ন ভাবে চেষ্টা এবং চক্রান্ত করেছে। তারই অঙ্গ হিসাবে খোয়াইতে ডেপুটেশনের কং ( ই ), নামে আমরা বাঙ্গালী সন্ত্রাসি বিরোধী ঐক্য মঞ্চের তারা যা করল তা নিন্দা করার ভাষা নেই নিরীহ উপজাতিদের উপর আক্রমন তা বোধহয় সারা পৃথিবীর মধ্যে নজীরবিহীন ঘটনা স্যার। কি অপরাধ করেছিল সেই নিরীহ উপজাতি মানুষরা। তাদের কি অপরাধ ছিল? কং ( ই ) টি-ইউ-জে-এস, টি এন ভি এখন ষরযন্ত্র করছে কি করে করে আবার পেছনের দরজা দিয়ে

## DISCUSSION ON THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS.

ক্ষমতায় আনা যায়। আমরা দেখেছি মাননীয় মুখ্যমন্ত্রী আবেদন জানিয়েছেন যারা হতাশাগ্রস্ত যুবক যারা উগ্রপন্থী জীবনযাপন করেছেন তারা স্বাভাবিক জীবনে ফিরে আসার জন্য। এই আবেদনে সারা দিয়ে অনেক যুবক স্বাভাবিক জীবনে ফিরে এসেছেন। অবশেষে ২৬শে জানুয়ারী মধ্যে অস্ত্র সহ আত্ম সমর্পন করে স্বাভাবিক জীবনে ফিরে আসতে আবার আবেদন করেছেন। এই আবেদনেও আমরা সারা পেয়েছি কংগ্রেস এবং টি ইউ জে এস এবং টি এন ভি দেখছে যে, বিপদ হচ্ছে। তখন তারা বিভিন্ন জায়গায় নূতন করে সন্ত্রাস শুরু করে দিয়েছে। কল্যাণপুর, রামচন্দ্র ঘাটে, চেত্রীতে এবং তৈদু ও জাকুলবাচাই বাগানঘাটে বিভিন্ন স্থানে দাঙ্গার উদ্যোগ সন্ত্রাসবাদী কার্য্যকলাপ সংগঠিত করছে। চেত্রীতে বাস থেকে নামিয়ে উপজাতিদেরকে খুন করা হয়েছে। আমরা ১৯৮৮ ইং দেখেছি আমাদের এই রাজ্যের বিধানসভা নির্বাচনে কংগ্রেস ( ই ) এমন কিছু কৌশল বাদ রাখেনি নির্বাচনে জিতার জন্য। অনেক কিছু তারা করেছে। তারা টি এন ভি সঙ্গে গোপনচুক্তি করেছিল। মিজোরামের মুখ্যমন্ত্রী লাল থান হাউলার মাধ্যমে রাজিব গান্ধীর নিকট চিঠি এবং রাজীবগান্ধী চিঠির উত্তর সহ মিজোরামের জোরাং পত্রিকাতে প্রকাশিত হয়েছে তা আজ সারা পৃথিবীর মানুষ জানে।

তারা তখন বিজয় কুমার রাংখলকে বলেছিলেন তুমি খুন সন্ত্রাস চালিয়ে যাও। আমরা তোমাকে সাহায্য করব। আমাদের দলে তোমাকে নিয়ে আসব এই সমস্ত। তারপরে বলা হল মিজোরামের লালডেঙ্গার মত মুখ্যমন্ত্রী করা হবে। এই সমস্ত ঘটনা বিশ্বের মানুষ সবাই জানে। ১৯৮৮ সালে এরপরে ৯১ জন নিরীহলোককে হত্যা করল টি-এন-ভি। এই কথা পত্র পত্রিকায় সেই দিন বেড়িয়েছিল। সারা রাজ্যের মানুষ জানে সারা দেশের মানুষ সেই দিন সেই পত্রিকা পড়েছিল। যিনি ত্রিপুরার তদানিন্তন কংগ্রেস পরিষদিয় দলের নেতা, পরে রাজ্যের মুখ্যমন্ত্রী শ্রীসুধীর রঞ্জন মজুমদার এর একটি চিঠিই প্রমাণ করেছে টি এন ভিকে দিয়ে সেই গণহত্যার অভিযান চালিয়েছিল কংগ্রেস ( আই ) দল। এই ষড়যন্ত্রের অন্যতম প্রধান নেতা ছিলেন তদানিন্তন কেন্দ্রীয় যোগাযোগ দপ্তরের প্রতিমন্ত্রী শ্রী সন্তোষ মোহন দেব। কলঙ্কিত অধ্যায়ের এযাবৎ পাওয়া সবচেয়ে মারাত্মক চাঞ্চল্যকর দলিল এই চিঠি। তার হুবহু আমার কাছে আছে। সেটা আমি মাননীয় অধ্যক্ষের অনুমতির জন্য এই হাউসে পড়ে শুনাচ্ছি।

Sudhir Ranjan Majumdar, Member,
Tripura legislative
Assembly Agartala
Date 21-12-87

To,
The President.
Tripura National Volunteer
Singlung,

Dear friend Bijoy kumar Hranghawl,

I thing you had received my litter which I wrote to you on 13.12.87. Doing action at Ampi ( Taidu ) I think you have accept my all Conditions. So I now request you, you please terrorize and continue mass killing of innocent persons particularly women and childrens of North and South Tripura. If you do so, then the forth comming Assembly Election will be pospond and the Presidential rule will be imposed automatically by which we can easily thrown out the Left Front Govt. from Tripura. If you help us in this way. I assure you I will help you to join in our Govt. Like Mizoram. I had a long discussion about this issue with Shri Santosh Mohon Dev, the Minister of State for Commonication. I write this letter to you by his suggestion. It is Santosh Da's duty to convince our prime Minster. You please write a letter politely to he Prime Minister about your own thinkings.

Moreover, you please send 100 number revolver and 5 numbers S.L.R. for my worlers with my massanger.

With revolutionary greetings.
Sudhir Ranjan Majumder M L.A.
Leader, Congress Legislative Party, Tripura
Opposition Leader, Agartala Tripura ( w ).

Dt. 21.12.87
Agartala

স্যার, এই চিঠি অনেক আগেই প্রকাশিত হয়েছে। বিভিন্ন সভা সমিতিতে আমরা চ্যালেঞ্জ জানিয়েছিলাম। পত্রিকায় প্রকাশিত এই চিঠি বানানো অসত্য হলে প্রতিবাদ করতে পারতেন। মামলা করতে পারতেন মানহানির। একটি প্রতিবাদ করেছেন বা মামলা করেছেন? স্যার, হাউসে আমি এর বাংলা অনুবাদ করে দিচ্ছি।

প্রেসিডেন্ট,

ত্রিপুরা ন্যাশনাল ভলান্টিয়ার,

সিএসুড

প্রিয় বন্ধু বিজয় কুমার বাংখল,

আমার ধারণা ১৩.১২.৮৭ তে লেখা আমার চিঠি আপনি পেয়েছেন। অম্পি (তৈদু) তে আক্রমণের পর আমার মনে হচ্ছে আপনি আমার সব শর্ত মেনে নিয়েছেন। ফলে এখন আমি অনুরোধ

# DISCUSSION ON THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS.

করছি, আপনি উত্তর ও দক্ষিণ ত্রিপুরার সন্ত্রাস ও গণহত্যার অভিযান চালিয়ে যান। নিরীহ মানুষ বিশেষ করে নারী-শিশু হত্যাই চালিয়ে যেতে হবে। আপনি যদি তা করতে পারেন, তাহলে আসন্ন বিধানসভা নির্বাচন স্থগিত হয়ে যাবে। স্বাভাবিক ভাবে রাষ্ট্রপতির শাসন জারি হবে যার মাধ্যমে আমরা সহজেই ত্রিপুরা থেকে বামফ্রন্ট সরকারকে ছুড়ে দিতে পারব। যদি আপনি এভাবে আমাদের সাহায্য করেন, আমি প্রতিশ্রুতি দিচ্ছি। মিজোরামের মত আমাদের সরকারে আপনার যোগদানের ব্যাপারে আমি আপনাকে সাহায্য করব। যোগাযোগ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী সন্তোষ মোহন দেবের সঙ্গে এই নিয়ে আমার দীর্ঘ আলোচনা হয়েছে। তাঁর পরামর্শেই আমি এ চিঠি লিখছি। আমাদের প্রধান মন্ত্রীকে রাজী করানর দায়িত্ব সন্তোষদার। আপনার নিজের চিন্তা ভাবনা কী তা বিনীত ভাবে জানিয়ে আপনি একটি চিঠি লিখুন প্রধানমন্ত্রীকে।

এছাড়া, আপনি আমার বার্তাবাহকের সঙ্গে আমার কর্মীদের জন্য ১০০ রিভলবার ও ৫টি এস.এল. আর ( সক্রিয় রাইফেল ) পাঠান।

বিপ্লবী অভিনন্দন সহ
সুধীর রঞ্জন মজুমদার

স্যার, এ থেকে পরিষ্কার বুঝা যাচ্ছে, এই রাজ্যে উগ্রপন্থীর পেঁছনে কে আছে ? কে মদৎ দিচ্ছে ? কে ঘটনা ঘটাচ্ছে ? কে কম্বল পাঠাচ্ছে ? এটা আমাদের জানা। স্যার. এখানে আমি একটি ঘটনার কথা বলি টাকারজলার এক ছেলে কিডন্যাপ হয়েছিল বেশী দিনের ঘটনা নয়। কংগ্রেস পরিবার। ওকে উদ্ধার করার জন্য বিশালগড় থেকে শান্তিপাড়া, শান্তিপাড়া থেকে জিরানীয়া দৌড়াদৌড়ি করছে কোন দলের লোক এই ঘটনা সকলের কাছে পরিষ্কার হয়ে গেছে। ১ লক্ষ টাকা দিয়েছে। কিন্তু এক লক্ষ টাকা দিয়েও এখনও তাকে উদ্ধার করা যায়নি। এর পরে আমরা দেখেছি, আর এক কংগ্রেস বিধায়কের কাছে গেছেন। বিধায়ক বলেছেন, ৭০ হাজার টাকা লাগবে বিধায়ক তাকে একজন পত্রিকার সম্পাদকের কাছে পাঠিয়ে ছিলেন ওর সঙ্গে আলাপ করার জন্য।

কং ( ই ) বিধায়ক ৩০ হাজার টাকা রেখে বাকী ৪০ হাজার টাকা পাঠিয়ে দিয়েছেন। কংগ্রেসের পরিবারের লোক কিডন্যাপড হয়েছে, এবং কারা করেছে তাও চিহ্নিত হয়েছে' কংগ্রেসরাই বলাবলি করছে এটা কি ঘটনা। কংগ্রেসীরা আমাদের কাছে আসলো জিজ্ঞেস করার জন্য। আমরা পরিষ্কার বলে দিয়েছি-আমরা আগেই বলেছি তোমরা বিশ্বাস করনি তখন যে, কারা জড়িত আছে, কারা এই ঘটনাগুলি করছে। আমরা আগেও দেখেছি ৮০ ইং সালের দাঙ্গার সময় জাতি-উপজাতির সংখ্যা গরিষ্ঠের জনগন তার বিরুদ্ধে ছিল, দাঙ্গাবাজদের সংখ্যা ছিল অত্যন্ত নগণ্য। যার ফলে সারা রাজ্যে দাঙ্গা ছড়াতে পারেনি এবং অতি অল্প সময়ের মধ্যে আমরা দাঙ্গা বন্ধ করতে পেরেছি। আগে

জাতি-উপজাতির মধ্যে যে, আত্মীয়তা ছিল, যে সম্পর্ক ছিল সেটাকে আমরা ফিরিয়ে আনতে সক্ষম হয়েছি। ওরা আবার একই ঘটনার পুনরাবৃত্তি চাইছে। রাজ্যের মানুষ এ সম্পর্কে অত্যন্ত সচেতন। ওদের এই ঘৃণ্য কাজ ত্রিপুরা রাজ্যের জনগণ কখনই সমর্থন করছেন না এবং যেখানেই এই ধরণের ঘৃণ্য কাজ সংঘটিত হবে জনগণতা ব্যর্থ করে দেবে। আমরা দেখেছি ১লা জুলাই থেকে ১০ই জুলাই পর্য্যন্ত এ-টি-টি-এফ যখন বন্ধ ডেকেছিল তখন রাজ্যের জাতি-উপজাতির মানুষ সারা রাজ্য জোগ পাহাড়া দিয়েছিল বিশেষ করে বামফ্রন্ট সংগঠনের নেতৃত্বে। আমরা দেখছি রাত্রিবেলা সেখানে খিচুরী রান্না করে খেয়েছেন ১লা জুলাই থেকে ১৯ তারিখ পর্য্যন্ত। স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যের মানুষের কাছে অনুরোধ রাখব যাতে তারা এই সব ঘৃণ্য চক্রান্তের বিরুদ্ধে রুখে দাঁড়ায় জাতি-উপজাতির সম্প্রীতিকে আরও মজবুত করে। আমি আশা করব বিরুদ্ধী দলে যারা আছেন তারা এই সব ঘৃণ্য কাজকর্ম পরিত্যাগ করবেন এবং রাজ্যের উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকারের সাথে সহযোগিতা করবেন। এই আশা রেখে হাউসকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :- শ্রী অনিল চাকমা।

শ্রী অনিল চাকমা :- মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ১২শে ফেব্রুয়ারী বুধবার মহামান্য রাজ্যপাল ১৭টি বিষয়ের উপর গুরুত্ব আরোপ করে যে, ভাষণ রেখেছেন এবং সেই ভাষণের উপর মাননীয় চীপ হুইপ যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে উত্থাপন করেছেন সে প্রস্তাবকে আমি সমর্থন করে মাননীয় রাজ্যপালের অভিভাষণের উপর কিছু আলোচনা করতে চাই।

মহামান্য রাজ্যপাল উনার ভাষণে পরিস্কার ভাবে বলেছেন যে ১৯৯৫ সালের তুলনায় ১৯৯৬ সালে সংঘটিত অপরাধের সংখ্যা অনেক কমে এসেছে। ১৯৯৫ সালে সংগঠিত অপরাধের সংখ্যা যেখানে ছিল ৩৭৩১, ১৯৯৬ সালে এই সংখ্যা ৩৬৩০ এসে দাড়ায়। এই পার্ব্বত্য ত্রিপুরা রাজ্যের মানুষকে উন্নতির পথে এগিয়ে নিয়ে যেতে হলে কেন্দ্রীয় সরকারের কাছে রাজ্যসরকার যে সমস্ত অনুদান চেয়েছেন এটাও মহামান্য রাজ্যপাল উনার ভাষণে উল্লেখ করেছেন। ১৯৯৭ সালের জানুয়ারী এবং ফেব্রুয়ারী এই দুই মাসের মধ্যে উগ্রবাদী কাজে যারা লিপ্ত যারা আত্মসমর্পন করেছেন তার সংখ্যা মহামান্য রাজ্যপালের ভাষণে দিয়েছেন ১৫১ জন। এই ১৫১ জন উগ্রপন্থীর পুনর্বাসনের জন্য, তাদের ঘরবাড়ী ইত্যাদির সুযোগ-সুবিধা দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে মহামান্য রাজ্যপাল যে অর্থ চেয়েছেন ৭১.৭৯ কোটি টাকা এটা অত্যন্ত যুক্তিসঙ্গত। এই অর্থ যদি না পাওয়া যায় তাহলে ত্রিপুরা রাজ্যের গরীব মানুষের উন্নতিকল্পে যে, কাজ করার কথা সেই কাজগুলো করা সম্ভব হবে না। মিঃ ডেপুটি স্পীকার স্যার, এটা দুঃখের বিষয় একজন বিধায়ক হিসাবে প্রত্যেক বিধায়কেরই দায়িত্ব থাকা উচিত। কিন্তু এই পবিত্র বিধানসভায় আমরা দেখছি তিন দিন ধরেই মাননীয় বিরোধী সদস্যরা অনুপস্থিত। কিন্তু মাননীয় বিরোধী সদস্যরা এই পবিত্র বিধান সভায় দাঁড়িয়ে

# DISCUSSION ON THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS.

বিভিন্ন স্কীম সম্পর্কে এবং উনাদের নিজস্ব এরিয়া সম্পর্কে অনেক প্রশ্ন মাননীয় মন্ত্রীদের করতে পারতেন এবং মাননীয় মন্ত্রীরাও সেই সমস্ত প্রশ্নগুলির উত্তর দিতে পারতেন এবং তার ফলে অনেক সমস্যার সমাধানও হতে পারত। কিন্তু মাননীয় বিরোধী সদস্যরা এই পবিত্র বিধানসভায় অনুপস্থিত। গত কালকে মাননীয় বিরোধী সদস্যরা হৈ-চৈ করে বেড়িয়ে গেলেন তার কারন হিসাবে উনাদের দাবী ছিল সমস্ত ত্রিপুরারাজ্যে রাষ্ট্রপতির শাসন জারি করতে হবে। এটা কি "দিল্লীর লাড্ডু" ? ইচ্ছা করলেই রাষ্ট্রপতির শাসন জারি করা যাবে। মাননীয় বিরোধী সদস্যরা যদি উনারা উনাদের স্ব-স্ব কনষ্টিটিউয়েন্সীতে গিয়ে এই সমস্ত কথা বলেন তাহলে ত্রিপুরারাজ্যের মানুষ নিশ্চয়ই উনাদের প্রশ্ন করবে। আপনারা কি [illegible] রাজ্যে রাষ্ট্রপতির শাসন জারি করে আমাদেরকে পুলিশের হাতে তুলে দিতে চান, সামরিক বাহিনীর হাতে তুলে দিতে চান ? তখন কি মাননীয় বিরোধী সদস্যরা তার উত্তর দিতে পারবেন ?

আমি [illegible] তাদের পরিচয় দিয়েছেন। একজন বিধায়ক হওয়ার পর এই পবিত্র বিধানসভায় এসে [illegible], তার সার্বিক উন্নয়নের জন্য, ত্রিপুরার মানুষের উন্নতিকল্পে চিন্তাভাবনা করার [illegible] জন্য চিন্তা ভাবনা করার ক্ষেত্রে এখানে আলোচনা করার সময় দিতে পারে না। এটা [illegible] পরিচয় নয় ? কালকে উনারা রাষ্ট্রপতির শাসনের জন্য এখানে [illegible] এখানে মিটিং করতে দিচ্ছিলনা, তারপর একদিনের জন্য বেড়িয়ে গেল। [illegible] পারেননি ? উনাদের এলাকার জনগণ যদি জিজ্ঞাসা করে আমাদের জন্য বিধানসভায় [illegible] বলেছ ? রেকর্ড দেখাতে পারবে ? আমাদের জন্য তোমরা কি দাবী করেছ ? [illegible] জন্য [illegible] জন্য কি দাবী করেছ, জলসেচের জন্য কি দাবী করেছ ? কোন [illegible] দায়িত্বহীন। আমি যতদূর জানি স্যার, ত্রিপুরা রাজ্যের [illegible] বিল্লাল মিঞাকে দেওয়া হয়েছে এই বিল্লাল মিঞাকে কিভাবে [illegible] । কিসের জনগনের কথা ? কিভাবে সভাপতি নিজের [illegible] । তাই এই বিধানসভায় উপস্থিত হতে পারেনি। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল এখানে উল্লেখ করেছেন ৭ হাজারের বেশী ত্রিপুরা রাজ্যের [illegible] নির্মানের [illegible] এখানে করা হচ্ছে এই বৎসর। আমরা যদি যাই সেখানে বলে" আমার [illegible] থেকে আমি টিন কিনতে পারিনি। এই দায়িত্ব বামফ্রন্ট সরকার নিয়ে আমায় টিনের ঘর করে দিয়েছে, আমি টিন কিনতে পারিনি। বামফ্রন্ট সরকারের দয়ায় টিনের ঘর পেয়েছি। দামছড়া থেকে [illegible] ৮০ কিলোমিটার রাস্তা। সেখানকার জনগন কোনদিন চিন্তা করতে পারেনি এই রাস্তা দিয়ে গাড়ী যাবে। এই ৪ কিলোমিটার রাস্তা ৪ বৎসরের মধ্যে গাড়ী

চলার উপযোগী হয়েছে। বিদ্যুৎ সেই মিজোরাম বর্ডার সাবওয়াল, জম্পুইএর সাবওয়াল পর্য্যন্ত গিয়েছে। সাবওয়ালের মানুষ বামফ্রন্টের মানুষ দেখলে হাসতে হাসতে বলে আমরা ভেবেছি আমরা চিরদিনই অন্ধকারে থেকে যাব, কিন্তু আজকে আমাদের ঘরে আলো ফুটেছে। কৃষিদপুরের তদারকিতে ৫টা ওয়াটার শেড প্রজেক্ট ৩০ একর ৪০ জমিতে আনারস বাগান করা হয়েছে। ২ বৎসর পরে এক একটা পরিবার ১ লাখ টাকার মালিক হবে। সেখানে গেলে ওরা বলেন এরই নাম বামফ্রন্ট।

এইভাবে যদি এই টিলা থেকে ঐ টিলা আমরা জুম চাষ করতাম, এই জুম চাষ যদি বন্ধ না করত তাহলে পরে আমাদের অবস্থা এই রকম হয়নি না। যদি তিন হেকটর আনারসের বাগান কেউ সরকার করে যেত তাহলে আমার অবস্থা এই রকম থাকে না। স্যার, সেখানে গেলে আনন্দ উৎফুল্ল হয়ে সবাই এই বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানায়। মাননীয় রাজ্যপাল এখানে নির্বাচনের কথা বলেছেন, লোকসভা নির্বাচনে ত্রিপুরা রাজ্যে যেভাবে শান্তি ও শৃংখলা বজায় ছিল সেটা ভারতবর্ষের অন্যান্য রাজ্য গুলির মধ্যে ত্রিপুরা রাজ্যই প্রথম স্থান পেয়েছে। এদিকে জোট সরকারের নির্বাচন গুলি যদি আমরা দেখি তাহলে তার সঙ্গে এটার তুলনা চলে না। আমাদের লোকসভা নির্বাচন, এডিসি নির্বাচন, মিউনিসিপালিটি নির্বাচন এবং পঞ্চায়েত নির্বাচন গুলি থেকে কংগ্রেস ও উপজাতি যুব সমিতি এটাই সিদ্ধান্ত নিয়েছে যে, আর দশ এগার মাস পরেই তো আমাদের বাড়ী বাড়ী গিয়ে বলতে হবে যে আমি কংগ্রেস পার্থী, আমাকে ভোট দাও। তখন মানুষ যদি বলে যে তোমাদের সময় তোমরা কি করেছ যে ভোট চাইছ? তখন জবাব দেবার কিছু থাকবে না। যদি বলে যে ৫ বছর তোমরা অত্যাচার করেছ, রিগিং করেছ, একটা নির্বাচন তখন ঠিকভাবে হয়নি. ত্রিপুরা রাজ্যে কোন উন্নয়ন মূলক কাজ কর্ম হয়নি, কোটি কোটি টাকার মালিক হয়েছ তোমরা, এই রকম কথা বললে জবাব দেবার কিছু থাকবে না। কাজেই বিধানসভা নির্বাচন ঘোষনার আগ মুহুর্তে আমাদের দায়িত্ব হচ্ছে রাষ্ট্রপতির শাসন দাবী করা। স্যার, একটা গল্প আমি এখানে বলতে চাই, বানরগুলি মরে না। কিন্তু বানর এগাছ থেকে ওগাছে লাফাতে লাফাতে শেষে যখন একটু কেটে যাবে রক্ত পড়বে তখন রক্ত দেখে অন্য জায়গা থেকে আরও দশ বারটা বানর এসে জরো হয়, কি হয়েছে, রক্ত পড়ছে। তখন ক্ষতস্থানে আঙুল ঢুবায় কেউ ভুরু টানে, কেউ হাত টানে, কেউ পা টানে, এইভাবে টানাটানি করতে করতে শেষে বানরটা মারা যায়। কংগ্রেসও এই ভাবে মরেছে। পি ভি নরসিংহ রাও থেকে শুরু করে সন্তোষমোহন দেব পর্যন্ত। মাননীয় চীফ হুইপ এখানে বলার চেষ্টা করেছেন ২৬৭৪ কোটি টাকার ঘুষ খেয়েছে, এই ২৬৭৪ কোটি টাকার মামলা ৩৩ জনের উপর চার্জসীট দেওয়া হয়েছে। বিধানসভায় তথা বেরিয়েছে ৭০ টি মামলা দায়ের করা হয়েছে সেই পি ভি নরসিংহ রাও থেকে শুরু করে খুঁজতে খুঁজতে ৬২টি চোর ধরা পরেছে।

## DISCUSSION ON THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS.

আজকে সারা ভারতবর্ষের মানুষ জানতে পারল যে তারা চোর, বে-আইনী ভাবে কংগ্রেস দল টাকা রোজগার করে সারা ভারতবর্ষে তাদের আজকে এই বিপর্যয়, তাদের এই কার্য্যকলাপ কংগ্রেসকে এই ভারতবর্ষ থেকে নদীর জলে ভাসিয়ে দিয়েছে। কিছু দিন আগে পাঞ্জাবে নির্বাচন হয়েছে, কিন্তু তাতে একটা সীটও তারা পায়নি।

আর এই ত্রিপুরা রাজ্যে কংগ্রেস-উপজাতি যুব সমিতি রাষ্ট্রপতির শাসন দাবী করেছে। দিল্লীতে এখন কংগ্রেসের রাজত্ব নাই এটা দিল্লীর লাড্ডু না। আজকে কংগ্রেসের শেষ-বিদায়ের পালা। আর সামাজিক নবদীপ্ত পাও নেই। তাই এই হতাশাগ্রস্ত রাজনৈতিক দল কংগ্রেস আজকে দিশাহারা হয়ে এই সমস্ত রাষ্ট্রপতির শাসন অযৌক্তিকভাবে দাবী করছে। উদ্দেশ্য প্রণোদিতভাবে। আমরা উগ্রবাদী কাজকর্মের কথা যদি বলি-আসামে ছয়টা ডিস্ট্রিক্টে উপদ্রুত অঞ্চল ঘোষণা করা হয়েছে। আসামে ট্রেনের মধ্যে বোমা বিস্ফোরণ ঘটানো হচ্ছে। আর মনিপুরে সমস্ত মন্ত্রীদের খাঁচার মধ্যে রাখতে হচ্ছে। জম্মু ও কাশ্মীরে ৯ বৎসর পর্য্যন্ত রাষ্ট্রপতির শাসন ছিল সেই রাম রাজত্বে। কিন্তু সেখানে কি সমস্ত সমস্যার সমাধান হয়ে গেছে? আর এখানে যারা কংগ্রেসের নেতা আমি বলবো তারা বিদেশীদের অনুচর হয়েছে এখানে রাষ্ট্রপতির শাসন দাবী করছে আর আমাদের মধ্যে দীর্ঘ ৫০-৬০ বছর নৃপেন চক্রবর্তী ছিলেন-আজকে তিনি বিতাড়িত হওয়ার পর কংগ্রেসের দল নিয়ে রাজ্যে রাষ্ট্রপতির শাসন নির্লজ্জের মত দাবী করছে।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, মহামান্য রাজ্যপাল পানীয়জলের কথা বলেছেন। গত কালকে ত্রিপুরা রাজ্যের বেকারদের মধ্যে কর্ম সংস্থানের জন্য একটি বেসরকারী প্রস্তাব উত্থাপন করেছেন মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহাশয়। আমাদের ত্রিপুরা রাজ্য এখন কর্ম সংস্থানের কোন পথ নেই এখন একটা পথ আছে শুধু চাকুরীতে বুড়া খোঁজা। কতজন বুড়া হয়ে পড়েছে-তারা কবে রিটায়ার্ড করবে-এই বার খোঁজা। অথচ স্বাধীনতার ৫০ বছর ধরে কেন্দ্রীয় সরকার এই রাজ্যকে বঞ্চিত করেছে-কোন শিল্প প্রতিষ্ঠান করা হয়নি এখানে। শিল্পায়ন করে এই রাজ্যে কর্মসংস্থানের কোন ব্যবস্থা গ্রহন করেননি কেন্দ্রীয় সরকার। ফলে আজকে আমাদের কর্মসংস্থানের জন্য কেবল বুড়া খোঁজতে হচ্ছে-যে, তারা কবে রিটায়ার্ড হবে এবং তাদের জায়গায় আরেকজন বেকারের কর্মসংস্থান হবে, তাই মহামান্য রাজ্যপাল এখানে শূণ্য পদগুলিকে পূরণ করার জন্য প্রস্তাব রেখেছেন।

কাজেই মহামান্য রাজ্যপাল কর্তৃক যে, ভাষণ এই হাউসে উপস্থাপন করা হয়েছে সেই ভাষণকে আমি সম্পূর্ণভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। নমস্কার।

মি: ডেপুটি স্পীকার :- মাননীয় সদস্য শ্রীমাখনলাল চক্রবর্তী।

শ্রী মাখনলাল চক্রবর্তী : মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপাল গত ১৯ তারিখে এই

হাউসে যে ভাষণ রেখেছেন এবং তার উপর মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি।

স্যার, এটা পরিষ্কার যে, মহামান্য রাজ্যপাল ত্রিপুরা রাজ্যে যে একটা ঐতিহাসিক পরিবর্তন ঘটেছে সেটা তোলে ধরেছেন। এই তৃতীয় বামফ্রন্ট সরকার আসার পর তারা যে, কর্মসূচী গ্রহন করেছেন এবং সেই কর্মসূচীর অঙ্গ হিসেবে আমরা দেখেছি যে এই গণমুখী প্রশাসনকে আজকে আমরা জনগণের নিকট নিয়ে যেতে চাই এই কথাগুলি আমরা এই বর্তমান বামফ্রন্ট সরকারের কাছ থেকে শুনতে পেলাম। কিন্তু কেন্দ্রে সম্প্রতি পরিবর্তনের ফলে গণমুখি ও দুর্নীতিমুক্ত প্রশাসন গড়ার বামফ্রন্টের যে লক্ষ্য সেটা কিছুটা হলেও আশা করি বাস্তবায়িত হবে। কারণ কেন্দ্রীয় সরকার সেটার উপর অধিক গুরুত্বারোপ করেছে। ত্রিপুরা রাজ্যে বামফ্রন্ট দীর্ঘদিন ধরে এই ব্যাপারে যে লড়াই-সংগ্রাম চালিয়ে এসেছে সেটার ফল এই রাজ্যে পাওয়া যাচ্ছে।

স্যার, এই রাজ্যে বামফ্রন্ট রেল আন্দোলন থেকে শুরু করে গরীব জাতি-উপজাতিদের মধ্যে ভূমির বন্টন, আন্দোলন, শিক্ষার আন্দোলন, স্বাস্থ্য সমস্যার সমাধানের আন্দোলন, খাদ্যের আন্দোলন, উপজাতিদের সাংবিধানিক অধিকার দেওয়ার আন্দোলন, সহ বিভিন্ন ধরনের আন্দোলন করে আসার ফলেই এই সমস্ত জিনিষ আজকে রাজ্যে বাস্তবায়িত হচ্ছে। কেউ সেটাকে রুখতে পারবে না। তাদের চেষ্টা ব্যর্থ হবে।

মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ রয়েছে ত্রিপুরা রাজ্যের বর্তমান সরকার একদিকে যেমন ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছেন ঠিক তেমনি গরীব উপজাতিদের মধ্যে ও অনুপজাতিদের মধ্যে ভূমির সঠিক বন্টন, মৌলিক নুনতম পরিসেবা কর্মসূচী, সমাজের দুর্বলতর ও পশ্চাদপদ জনগোষ্ঠীর উন্নয়ন, উপজাতি ছাত্র-ছাত্রীদের শিক্ষার উন্নয়ন, সার্বিক সাক্ষরতার সফল অভিযান ইত্যাদি সফলভাবে রূপায়ন করতে পেরেছেন বর্তমান রাজ্য সরকার। এগুলির জন্য আমাদের ইতিপূর্বে জোর লড়াই করতে হয়েছিল।

আর এখানে রাজ্যের মধ্যে কংগ্রেস টি.ইউ.জে. এসের ভূমিকা কী? তারা জনগনের দুশমন হিসাবে চিহ্নিত। মাননীয় মন্ত্রী নিরঞ্জন দেববর্মা এখানে ওদের সম্পর্কে প্রতিটি শব্দ সঠিকভাবে ব্যবহার করেছেন। আমরা যখন রাজ্যে শিক্ষার আন্দোলন শুরু করেছিলাম তখন তৎকালীন কংগ্রেস সরকার বলেছিল রাজ্যে আর কলেজ স্থাপন করে শত্রু বাড়াতে চাই না।

স্যার, আমরা দেখেছি তাদের কি আক্রমনাত্মক ভূমিকা ছিল রাজ্যে দরীদ্র অংশের মানুষের প্রতি। খাজনা ও লেভির জন্য জনগনের উপর তাদের অত্যাচার রাজ্যবাসীর মন থেকে এখনও মুছে যায় নাই।

তখন স্যার আমরা রাজ্যজুড়ে খাজনা ও লেভির অত্যাচারের বিরুদ্ধে আন্দোলন সংগঠিত

করেছিলাম। সেটা কি উনারা ভুলে গিয়েছেন? মোটেই ভুলেন নাই রাজ্যের মানুষ।

কিছুদিন আগে খোয়াইতে যে ঘটনা সংগঠিত হয়েছে সেটা উদ্বেগজনক। একজন সাংবাদিক আমাদের এখানে এসে আমাকে বললেন-খোয়াই এর অবস্থা অস্বাভাবিক খারাপ এবং পরিস্থিতি উদ্বেগজনক। খোয়াই শেষ হয়ে যাচ্ছে। আমি বলেছি না, খোয়াই শেষ হচ্ছে না। যারা খোয়াইতে আগুন লাগিয়েছে তারাই একদিন সেই আগুনে পুড়ে মড়বে। ১৯৬৯ সালে তৎকালীন মুখ্যমন্ত্রী শচীন সিংহ কল্যাণপুরে গিয়ে আগুনের বীজ দিয়েছিলেন। সেই আগুনের তাপে তিনি শেষ হয়ে গিয়েছিলেন কিছুদিন পরই।

খোয়াইতে খাদ্য আন্দোলন সংগঠিত হয়েছিল। মানুষের কাজ নেই-খাবার নেই। এক দুর্বিসহ অবস্থা তখন রাজ্যজুড়ে সৃস্টি হয়েছিল। তখন তৎকালীন মুখ্যমন্ত্রী সুখময় সেনগুপ্ত আমাদের উপর পুলিশ লেলিয়ে দিয়ে অকথ্য অত্যাচার করেছিলেন। কিভাবে সেই অত্যাচার হয়েছিল সেটা রাজ্যবাসী জানেন। তারপর যখন সুখময় বাবু ক্ষমতাচ্যুত হলেন তখন কংগ্রেসের অবস্থা এমন হয়েছিল যে, একটি বাতি জ্বালাবার লোক পর্য্যন্ত ছিল না। বংশে বাতি দেওয়ার কেউ ছিল না সেদিন বিধানসভায়।

আমরা যখন উপজাতিদের সুরক্ষার প্রশ্নে স্ব-সাশিত জেলা পরিষদের আন্দোলন করি এবং রাজ্য সরকারের তরফ থেকে যখন দিল্লীতে এই সংক্রান্ত একটি প্রস্তাব পাঠানো হয়েছিল তখন তৎকালীন বিরোধী দলনেতা শ্রীঅশোক ভট্টাচার্য্য সেটার বিরোধিতা করে বলেছিলেন-আমরা এটাকে রুখবই রুখব। এই উপজাতি যুব সমিতি শিকারী মোরগ দিয়ে শিকার করতে চাইল। সেই তৈদুর সম্মেলন করে ১৯৪৯ সনের বিদেশী তাড়াইবে এখন এ, ডি, সি করবে না। এই করে ৮০ জুনের দাঙ্গা করল। স্যার, চৌদ্দশ মানুষ মরল। আমাদের লক্ষ্য থেকে সরাতে পেরেছে? ৮০ সনের জুনের দাঙ্গায় চৌদ্দশ মানুষ মারা যওয়ার পরেও রাষ্ট্রপতির লাড্ডু তো পাইল না বরং ৮১-৮২ সালে আমরা এ, ডি, সি, নির্বাচন আবার করলাম। সেই নির্বাচন করে মানুষের অধিকার প্রতিষ্ঠিত করে আবার দ্বিতীয় ও তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসল। লড়াই করতে হচ্ছে স্যার, রক্ত দিচ্ছে মানুষ। কিন্তু লক্ষ্যকে পেছনে ফেলা যায় না। আমরা এস, সি এস, টিদের অধিকার এই ভূমিহীনদের নুন্যতম কর্মসূচী হচ্ছে। এরপরে কি চাইছে? আমরা যখন পঞ্চায়েত নির্বাচন করে প্রধানের হাতে ক্ষমতা দিলাম যে প্রধান এখানে দণ্ডখতের মালিক, প্রধানের কাছ থেকে রেজুলেশান নিয়ে কাজ করতে হবে। তখন কংগ্রেস(আই) বলছে হ্যা . প্রধান সাংঘাতিক ব্যাপার, একটা প্রধানের কাছে গিয়ে এখন মাথা নত করতে হবে। এরা কি এগুলি চায় স্যার? আমি খুব দুঃখিত যে আমার দাদা নৃপেন চক্রবর্ত্তী ঐ গনমুখি প্রশাস . করতে গিয়ে তিনি বলেছিলেন যে, পাটা উপরে উঠবে মাথাটা নিছে নামবে আর এই লোকটা অ ভকে তার পা কোনটা মাথা কোনটা এটা

চেনেন না। আজকে কালনেমির মত পিণ্ডি হয়ে এগুলি করছে আমরা খুব দুঃখিত। তাঁর মাথা কোনটা পা কোনটাএখন চিনবার জো নেই। স্যার, আজকে খোয়াইতে যে ঘটনাঘটল এই ঘটনার জন্য দায়ী কে ? আমি স্যার, এগুলি বলেছি। ৩৫৬ ধারার কথা বলেছে, রাষ্ট্রপতি শাসনের কথা বলেছে, এদের লজ্জা আছে ? এরা চেয়েছিল তৃতীয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরে এই রাষ্ট্রপতি শাসনের জন্য প্রথম থেকে যখন জনবিচ্ছিন্ন হল এতো করে তখন পারল না, অ্যাকশন কমিটি করে গিয়েছিল। নরসিংহা রাওয়ের কাছে গিয়েছিল যে, এবার রাষ্ট্রপতি শাসন দাও নাহলে আমরা পারব না। রাষ্ট্রপতি শাসন দিলে কি করতে হবে, এই একটা পথ শিখাইয়া দিয়ে ছিল। কাজেই এখন স্যার, এমন ভাগ্যের পরিহাস যার কাছে রাষ্ট্রপতি শাসনের জন্য দরবার করত তিনি আজকে ৪২০ ধারায় ফোর টুয়ান্টি কেইসে পড়েছে। আজকে আবার এরাই এই কথা বলে। আরে ফোর টুয়ান্টির দল তোরাতো ফোরটুয়ান্টি কেইসে পরেছ। এই যে মাননীয় সদস্য নিরঞ্জন দেববর্মা তথ্য দিয়েছেন এটাতো ফোরটুয়ান্টি কেইস। স্যার, এই রকম ফোর টুয়ান্টি কেইস, জালিয়াতির কেইস আমি আনছি। এই জালিয়াতিদের ফোরটুয়ান্টি কেইস ধরা হবে কিনা ? কিভাবে জালিয়াতি করে কিভাবে মানুষকে উত্তেজিত করে এই সর্বনাশের পথে নিয়ে যায় তার প্রমাণ স্যার, আমার কাছে আছে আমি আপনাকে দেখাব। কাজেই আজকে এই পরিস্থিতিতে দাঁড়িয়ে আমরা দুঃখিত যে এখানে খোয়াই সম্পর্কে উল্লেখিত হয়েছে [illegible] দুঃখিত। এটা সবাই জেনেছেন। তবুও কিছুটা বলতে হয় স্যার, আমি এখানে চিহ্নিত করতে চাই এখানে নেই সেই সমীর বর্মন, চেংদোলা। বড় দুঃখ স্যার, বড় বড় পত্রিকাতে দেখি শুনছি দোলা। চেংদোলা কি ? [illegible] এখানে ঐ সমীর বর্মনই বলেছিল চেংদোলা করে ছেড়ে দেবে। সেই চেংদোলা করতে গিয়ে আমাদের এখানে চেংদোলা করেছিল। স্যার, তখন দেখলাম আমাদের চেংদোলা করে অ্যাম্বুলেন্সে করে হাসপাতালে পাঠাইল। তখন মনে ভাবছি এটার নামই চেংদোলা। কিন্তু আজকে দেখলাম চেংদোলা কোনটা। এই চেংদোলা আরও আগে করবার দরকার ছিল। যারা গনতন্ত্র মানে না যারা সংবিধান মানে না কথায় কথায় দাঙ্গা লাগাতে চায় তাদের চেংদোলা করা ঠিক হয়েছে। আজকে ত্রিপুরা রাজ্যের মানুষ এই চেংদোলাকে অভিনন্দন জানাবে। এইক্রুকরা আর ত্রিপুরা রাজ্যের মানুষের সামনে আসতে পারবে না এটা আজকে তারা নিজেরা প্রমাণ করল এই চেংদোলায়। এটার নামই চেংদোলা। এরা যে ভাবে আমাদের বিধানসভার মধ্যে রক্তপাত করেছিল, আমাদের অ্যাম্বুলেন্স দিয়ে হাসপাতাল পাঠিয়েছিল বাইরে যেভাবে আমাদের হাজার হাজার মানুষকে খুন করেছে নারী নির্যাতন করেছে। আমরা তৃতীয় বামফ্রন্ট সরকার আসার পর সম্পূর্ণ গণতান্ত্রিক অধিকার আমরা দিয়েছি। সব জায়গাতে নির্বাচন হয়েছে। কোথাও কিছু হয়েছে ? কিছুই হয়নি। পৌরসভা থেকে আরম্ভ করে পঞ্চায়েত

পর্যান্ত সমস্ত জায়গায় শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়েছে। অবাধে মানুষ ভোট দিতে পেরেছে। স্যার, চুরে না শুনে ধর্মের কাহিনী। চুরে যেহেতু ধর্মের কাহিনী শুনেনা সুতরাং যেমন কুকুর তার সঙ্গে তেমন ব্যবহার। দীপকনাগ গিয়েছিল আমার বাড়ীতে অনেক পরে সে কিছুই বলেনাই শুধু বলেছে যে দাদা আপনি এসে পরেন আমার সঙ্গে। আমি বল্লাম যে তুমি কার সঙ্গে, তোমার বাড়ী কোথায়। সমীর বর্মন এর সঙ্গে না কার সঙ্গে। নিজের নাই কোন ঠিকানা আবার আমাকে বলতে আসছে। আমি স্যার, একটা কথাই বলেছিলাম যে কল্যাণপুরের ঘটনা দুঃখজনক। সেই ঘটনার জন্য সমীর বর্মন দায়ী। স্যার, গত নভেম্বরের ২৪ তারিখ নাকি সখানে উপজাতিদের সম্মেলন হবে। কাজল দাস তারা সম্মেলন করবে। সেই সম্মেলনে কারা ছিল, কিছু ট্রাইবেল উপজাতি অংশের মানুষ আর টি, ইউ, জে এস, টি, এন, ভি আর কংগ্রেস। এই তিনটি গোষ্ঠি মিলে একটা মিছিল করল। সেই মিছিলে যারা যারা বিভিন্ন অপরাধে জড়িত ছিল, যারা বিভিন্ন অপরাধ মূলক কাজ করত, এবং টাইগার ফোর্সের যারা মানুষের কাছ থেকে টাকা আদায় করে জুলুম করে এবং যাদের পুলিশের খাতায় নাম আছে তাদেরকে নিয়ে একটা মিছিল করল এবং সেখানে ঘোষণা দিল যে, বামফ্রন্টকে উৎখাত করতে হলে কল্যানপুরে প্রথমে আগুন দিতে হবে। এরপর ডিসেম্বর মাসের ১২ তারিখ কল্যাণপুরের সেই ঘটনা স্যার। আমরা দেখলাম যে তারা কি না করতে পারে। কল্যাণপুরে তারা কি না করেছে স্যার। কংগ্রেস, টি. ইউ. জে. এস. টি. এন. ভি এবং টাইগার ফোর্সকে দিয়ে তারা কল্যাণপুরে এই ঘটনা ঘটিয়েছে স্যার। এটা খুবই দুঃখজনক ঘটনা স্যার। সেখানে সকলেই গিয়েছিল। আমি তখন একটা কথাই বলেছিলাম এবং এই বিধানসভাতেও বলব। সেইদিন অনেক সাংবাদিক আমাকে বলেছিল যে. আপনি কল্যাণপুরের ঘটনা নিয়ে কিছু বলবেন। আমি তাদেরকে বলেছিলাম যে, কল্যাণপুরে যারা এই ঘটনা ঘটিয়েছিল তারা তো এই বিধানসভাতে নাই। তারা যদি এখানে উপস্থিত থাকত তা হলে ভাল হতো। তবু আমাকে বলতে হচ্ছে স্যার। তার পরদিন অনেকেই গিয়েছিল সেখানে ১৩ তারিখ কেশব মজুমদার, সুকুমার বর্মন, পঞ্চায়েত মন্ত্রী সুবোধ দাস, অধ্যক্ষ জিতেন সরকার তখন আমি একটাই কথা বলেছিলাম যে, আমরা সকলে নি-অপরাধ ছিলাম। আমরা সকলে শান্তির প্রতীক। আমাদের এলাকাটা শান্তির। আমাদের এলাকাকে শান্তি শৃঙ্খলার বিঘ্ন ঘটানোর জন্য তারা এই ঘটনা করছে। এখানে একটা চক্রান্ত করা হচ্ছে। আমি একটা কথা বলেছিলাম যে সেখানে পুলিশের নিস্ক্রিয়তা লক্ষ্য করেছি। এটা স্বীকৃত হচ্ছে স্যার।

সেই ক্যাস কি হবে তারজন্য কমিশন গঠন করেছেন। আমরা দেশে শান্তি চাই। এখানে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে সেখানে ২৪ জন লোক মারা গেছে। সেখানে সি. পি. এম এবং কংগ্রেসের লোক সমান আছে। আর সেখানে আমাদের মন্ত্রীরা সারাদিনে যখন যায় তারা শিবিরের সকলকে

আশ্বাস দিলেন যে আপনাদের জন্য সমস্ত রকমের ব্যবস্থা নেওয়া হবে। এবং সেই কথা তাঁরা রেখেছেন। যারা অসুস্থ তাদেরকে যদি রেফারের দরকার হয় তা করা হয়েছে। আর ক্যাম্পে যারা অসুস্থ আছে তাদেরকে সমস্ত রকমের ব্যবস্থা করা হইতেছে। আর আমরা সমস্ত রকম আশ্বাস পাওয়ার পর সবাই যার যার বাড়ীতে যাইতে শুরু করেছি। স্যার, আমাদের কল্যাণপুর একটি শান্তির দুর্গ সেই শান্তিকে নষ্ট করার জন্য পরিকল্পিতভাবে এই কাজটি করা হয়েছে। আমি তখন বলেছিলাম যে, আমাদের এই গ্রামে কল্যাণপুরে সেই কল্যাণপুরই থাকবে। আর এদিকে আমাদের রাজ্যের সংবাদের ভূমিকা কি? তারা সংবাদ পরিবেশনের মাধ্যমে উত্তেজনা ছড়িয়ে দিচ্ছে। এই দৈনিক সংবাদ বাঙ্গালী অংশের মানুষদেরকে ওস্কিয়ে দিচ্ছে। আর অপর দিকে ট্রাইবেলদেরকে বলে দেওয়া হচ্ছে ট্রাইবেলরা আসবে না। কিন্তু কি করে মানুষ তাদের চরিত্র জানে। আমরা সবাই যার যার ঘরে যেতে শুরু করেছি এবং আমরা সবাই যার যার ঘরে চলে গেছি। কিন্তু তারপরে অপহরণ করার সঙ্গে সঙ্গে সেখানে আবার আগুন ধরিয়ে দেওয়া হল। তারপরে সমস্ত রাস্তাঘাট বন্ধ করে দেওয়া হল রাস্তার পাশের গাছ-পালা কেটে। সেটি কে করেছে সেই কংগ্রেস আমরা বাঙালী এবং টি, ইউ, জে, এস। সেই দিন কল্যাণপুরে কমান্ডেন্ট চিফ অব আর্মিও ছিলেন আমাদের কল্যাণপুরে। তিনি পর্যন্ত তাদেরকে গিয়ে বললেন আপনারা রাস্তা ছেড়ে দিন। কিন্তু তারা শুনল না। তিনি এমনও বলেছেন আমি মিলিটারী পাঠাব খোলার জন্য কিন্তু কেউ কর্ণপাত করল না। তারপরের দিন থেকে একটার পর একটা গণ্ডগোল হতে চলল। সেখানে কে আছে সেই প্রদীপ রায়, কংগ্রেসের প্রধান, প্রমোদ নগরের। প্রদীপ রায়, নান্টু দাস ও প্রমোদ কর তাদের নেতৃত্বে এই সবঘটনা হয়েছে। কেশব মজুমদার আমরা বাঙালি, শৈলেন দাস বি জে পি, তারা সুপরিকল্পিতভাবে পত্রপত্রিকাকে সংবাদ দিয়ে যাচ্ছে। এবং পত্রপত্রিকায় বড় হেডিং দিয়ে লিখছে বিভিন্ন ওস্কানি মূলক সংবাদ পরিবেশন করছে। তারপরে স্যার, কিছু লোক কল্যাণপুর থানা আক্রমণ করে থানা ধ্বংস করতে শুরু করল। খুব সহনশিলতার সঙ্গে থানা ও. সি তাদেরকে বলছে আপনারা এই সব করবেন না।

স্যার, দেখুন, এখানে এক লাশ। এইখানে লিখেছে, খোয়াই এস ডি ও অফিসের রাস্তার পড়ে আছেন গুলিবিদ্ধ এক যুবক। স্যার, তার নাম স্বপন দেববর্মা। তাকে মেরেছে কোন খানে? তাকে মেরেছে চেবরীতে। এত জালিয়াৎ। লিখেছে গুলিবিদ্ধ যুবক পড়ে আছে এস, ডি, ও অফিসের সামনে। স্যার, আর একটি দেখুন, পুলিশের গুলিতে মর্মান্তিকভাবে আহত এক ব্যক্তিকে জীবন্ত অবস্থায় উদ্ধারের চেষ্টা হচ্ছে। স্যার, এর নাম তাপস দেববর্মা। তাকে মারা হয়েছে কোন্খানে? তাকে মারা হয়েছে চেবরীতে। স্যার, এই স্বপন দেববর্মা এবং তাপস দেববর্মা তারা খোয়াই থেকে বাড়ি আসছিল। একজনের বাড়ী লালসিংমুড়া, আর একজনের বাড়ী

# DISCUSSION ON THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS .

চেবরীতে সোনাতলা। এদের ট্যাক্সি থেকে নামিয়ে মেরে ফেলা হয়েছে। আর এই জালিয়াৎ লিখছে, টি. এস আর, এর গুলিতে গুলিবিদ্ধ। খুবই দুঃখের কথা। স্যার, এখানে লিখেছে দেখুন শান্তি মিছিলে যোগদান কারীপুলিশের গুলিতে আহত এক মহিলা হাসপাতালে শায়িত'। এক মহিলা। এটা দেখলে কার না দুঃখ হবে। আসলে কি জানেন, এটা মহিলা না। স্যার এর নাম অশোক দেববর্মা। সুভাষ পার্কে তাকে গাড়ী থেকে নামিয়ে আমরা বাঙালী. কংগ্রেস (আই) ভীষণভাবে মারধোর করে। সে এখন জি. বি হাসপাতালে। এই জালিয়াত এখানে অশোক দেববর্মাকে বানিয়েছে স্ত্রীলোক। যে আসলে পুরুষ। সব গুলিবিদ্ধ। কিন্তু স্যার, সুভাষ পার্কে তাকে মারার উদ্দেশ্যই ছিল। কিন্তু সে বেঁচে আছে। মৃত্যুর সঙ্গে লড়াই করছে জি, বি হাসপাতালে। এই রকম জালিয়াৎ স্যার। আর একটা দেখুন, সম্প্রীতি রক্ষাকারী ডেপুটেশনে যোগদানকারী পুলিশের গুলিতে আহত আরেকজন মনিপুরী নাগরিক'। আসলে সে মনিপুরী না। সে সুবোধ জমাতিয়া। সে তথ্য সংস্কৃতি দপ্তরের কর্মী। সে দপ্তর থেকে আড়াইটার সময় বাড়ী যাচ্ছিল। তখন সুভাষপার্কে সুবোধ জমাতিয়াকে আমরা বাঙালী এবং কংগ্রেস (আই) দল ভীষণভাবে আহত করে। সেও জি, বি, হাসপাতালে আর এই জালিয়াৎ লিখেছে. মনিপুরী। স্যার, এইখানে দেখুন. একটা ছেলে শোয়া। লিখেছে, এস. ডি. ও অফিসের চত্বরে পুলিশের গুলীতে আহত এক যুবক পড়ে আছেন,। হ্যাঁ খুবই মর্মান্তিক। সা ঘাতিক খবর। স্যার, আবার দেখুন, পুলিশের গুলীতে আহত এক সম্প্রীতির দাবী দার মনিপুরী ব্যক্তি এস, ডি. ও, অফিসের সামনে পড়ে রয়েছেন। এইখানে লিখেছে, মিছিলে যোগদানকারী পুলিশের গুলিতে আরো একজন মনিপুরী যুবক। কিন্তু স্যার, তিন জনই একজন। তার নাম মহেন্দ্র সিং সে তার বাবাকে আগরতলা থেকে চিকিৎসা করিয়ে নিয়ে বাড়ী ফিরছিল। তখন আমরা বাঙালী এবং কংগ্রেস (আই) দল তাদের বাস থেকে নামিয়ে ভীষণ ভাবে আহত করে ট্রাইবেল মনে করে। তারা বলেছে, আমরা মনিপুরী, মনিপুরী তবু শুনে নাই। জি, বি. হাসপাতালে মহেন্দ্র সিং এর বাবা মারা গেছে। আর এই মহেন্দ্র সিং একজনকে তিন জন বানিয়ে এই ভাবে জালিয়াতি করছে দৈনিক সংবাদ। স্যার, এইখানে আরো লিখেছে, মিছিলে যোগদানকারী গুলীবিদ্ধ এক মহিলা পড়ে আছেন এস. ডি. ও অফিসের রাস্তার পাশে দোকানের প্রাঙ্গনে'। আসলে সে মহিলা না। সে মধু ভল্লভ সিং। সে জি. বিতে এসে প্রাণ ত্যাগ করেছে। তার বাড়ী দুর্গাপুর। স্যার, সে পঞ্চায়েতের একজন অডিটর। স্যার, এই জালিয়ান ধোয়ালাগ সৃষ্টি করে খোয়াইতে আগুন লাগানোর চেষ্টা। এই হল অবস্থা। এখানে ছবিতে লেখা রয়েছে পিতাপুত্র, কিন্তু তারা পিতাপুত্র না স্যার। এদের একজনের নাম হলো অনিল দাস এবং অপর জনের নাম হলো খোকন দেবনাথ। এই ভাবে তারা জালিয়াতি করছে স্যার,।

আমি বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাই যে, কংগ্রেসীদের এই ঘৃণ্য চক্রান্তকে প্রতিরোধ করার জন্য বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন। স্যার, এখানে মাননীয় সদস্য, শ্রীখগেন্দ্র জমাতিয়া ঠিকই বলেছেন যে, "আর সেনা বাহিনী লাগবে না"। তা জনসাধারণই ওদেরকে শায়েস্তা করবে। ওরা আজকে পালাবার পথ পাবে না। খোয়াই শান্ত শহর। খোয়াই সাবডিভিশনকে মানুষ হিসাবে আমি এই গ্যারান্টি দিতে পারি যে খোয়াই গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান। আমরা কংগ্রেসীদের এই ঘৃণ্য চক্রান্তকে বারবার প্রতিহত করে গণতন্ত্রকে শক্তিশালী করার চেষ্টা করছি। বর্তমানের এই আঘাতকেও আমরা সহ্য করে বামফ্রন্ট সরকারের হাতকে শক্তিশালী করব। খোয়াই-এর সমস্ত গণতান্ত্রিক আন্দোলনের প্রথম সারিতে থাকবে এবং বামফ্রন্ট সরকারকে আমরা রক্ষা করব। এবং বামফ্রন্ট সরকারের সমস্ত জনকল্যাণ-মূলক কর্মসূচীকে আমরা রূপায়িত করব। তার জন্য প্রশাসনিক দিক দিয়ে যে সমস্ত বাধা বিপত্তি আছে সেগুলিকে আমরা অতিক্রম করব। সমস্ত উন্নয়ন-মূলক কর্মসূচীরূপায়ণ করতে গিয়ে প্রশাসনিক শিবির করে প্রশাসনকে মানুষের কাছে নিয়ে যাওয়ার জন বামফ্রন্ট সরকার যে, উদ্যোগ নিয়েছেন - সেটা জুমিয়া পুর্ব্বাসন হোক, এস. টি. করপোরেশন হোক এস, সি করপোরেশন হোক, সমবায় কাজকর্ম হোক রাস্তা -বাসস্থান, পানীয় জল মানুষের অতি প্রয়োজনীয় এই তিনটা সমস্যার যাতে সমাধান হয় তার জন্য আমরা বামফ্রন্ট সরকারকে সর্বোতো ভাবে সহায়তা করব। এখানে স্বাক্ষররা অভিযানের যে কর্মসূচী চলছে এর ফলে গণতান্ত্রিক শক্তিকে আমরা আরও এগিয়ে নিয়ে যাব। এখানে যে, রেল পরিসেবার কথা বলা হয়েছে আমি আশা করব কেন্দ্রীয় সরকার আমাদের এই সমস্যাটির প্রতি অধিক গুরুত্ব দিয়ে আমাদের বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচী বাস্তবায়ন করতে, ত্রিপুরা রাজ্যের ট্রাইবেল - নন ট্রাইবেল ভাতৃত্ববোধকে রক্ষা করে বামফ্রন্ট সরকারকে আরও এগিয়ে নিয়ে যাব। এই আশা রেখেই মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণ এবং তার উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এসেছে সেটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :-** মাননীয় মন্ত্রী শ্রীজিতেন্দ্র চৌধুরী।

**শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) ঃ -** মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ১৯শে ফেব্রুয়ারী মাননীয় রাজ্যপাল মহোদয় যে, ভাষণ দিয়েছেন এবং তার মাননীয় চীফ হুইপ মহোদয় যে, ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন সেটাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ এখানে দিয়েছেন এতে গত বছরের এবং তার আগে থেকেও তিন বছরে সমস্ত রকম বাধাবিপত্তি সত্বেও ত্রিপুরা রাজ্যের ৩০ লক্ষ জনগণকে নিয়ে উন্নয়নের যে নূতন ধারা সৃষ্টি করেছেন তার একটা পূর্ণাঙ্গ চিত্র এখানে সংক্ষেপে উপস্থিত করা হয়েছে। ত্রিপুরা রাজ্যের ৩০ লক্ষ মানুষের জীবন যাত্রাকে আরও বেশী সমৃদ্ধ করার জন্য কি কি ভাবে পরিকাঠামো সাজিয়ে তোলা যায়, মানব সম্পদ উন্নয়নের জন্য কোন কোন ক্ষেত্রে অগ্রাধিকার দিয়ে সুচারু পরিকল্পনা করে আর্থিক সীমাবদ্ধতার মধ্যে

# DISCUSSION ON THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS.

দিয়ে কাজ চালিয়ে। যাওয়া যায় তার একটা রূপরেখা তিনি এখানে তুলে ধরেছেন।

এখানে গতকাল এবং আজকে ট্রেজারী বেঞ্চের আমাদের বহু সহকর্মী মাননীয় বিধায়ক, মন্ত্রী-সহ কর্মীরা অনেক তথ্য দিয়ে তার সমর্থনে বক্তব্য রেখেছে। এটাকে আরও বেশী ইলাবরেট করা হয়েছে। আমরা যখন এই সব দিক থেকে আমাদের এই পিছিয়ে পড়া রাজ্যের সমৃদ্ধি করার জন্য এখানকার সহায় সম্পদকে কাজে লাগাবার জন্য চেষ্টা চালাচ্ছি তখন এই সভাতে এবং সভার বাইরে এই উদ্যোগকে, এই প্রক্রিয়াকে স্তব্ধ করার জন্য বা প্রতিহত করার জন্য দুঃখজনক হলেও যেটা বাঞ্ছনীয় নয়, । বাঞ্ছনীয় না হলেও এই রাজ্যের কিছু ব্যক্তি, আমাদের মাননীয় বিরোধী দলের সদস্যরা এবং তাঁদের দল নানা ভাবে এই রাজ্যের কিছু প্রতিক্রিয়াশীল শক্তি এবং বাইরের বিদেশী শক্তিগুলি তাদের সমাবেশ ঘটিয়ে নিরবচ্ছিন্নভাবে তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে তাঁরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিন্তু এই সময় যখন রিভাইজড্ বাজেটের জন্য শেসান বসেছে এটা আমাদের রাজ্যের ক্ষেত্রেতে একটা মূল্যবান সময়ের মধ্য দিয়ে যাচ্ছে। একদিকে সারা ভারতবর্ষের রাজনৈতিক এবং ধারা পরিবর্তনের সময়েতে আমরা যখন নূতন করে আশা-আকাংকা করছি। সারা দেশের সাথে ত্রিপুরা রাজ্যের তার অর্থনৈতিক এবং সামাজিক দিক থেকে নূতন নূতন দরজা খুলবার চেষ্টা করছি। এই নূতন ধাক্কাকে বা পরিস্থিতিকে পরিবর্তনের ইতিবাচক যে, পদক্ষেপ এটাকে অন্য দিকে মোড় ঘুরিয়ে দেবার জন্য আমাদের এই বিধানসভা চলার কিছুদিন আগে কল্যাণপুরে, আমাদের সদরের কাকলবাচাইয়ে এবং খোয়াইয়ে অনেক হিংসাত্মক ঘটনা তারা সংঘঠিত করতে পেরেছে। এই সম্পর্কে একটু আগে আমাদের মাননীয় সদস্য মাখনবাবু বলেছেন তাই এই সম্পর্কে আমি আর বলতে চাই না। কিন্তু যেটা বলতে চাই কি পাহাড়, কি সমতল, কি গ্রাম সব অংশের মানুষের জন্য আমাদের উন্নতি চাই। যারা শিক্ষিত যুবক, অর্ধ শিক্ষিত যুবক তাদের জন্য কাজ চাই এই রাজ্যের সারা পিছিয়ে পড়া অংশের মানুষ তাদের জন্য আমরা নূতন নূতন প্রকল্প চাই. এই রাজ্যের সংখ্যালঘু মানুষ তাদের নিরাপত্তা দেবার জন্য এবং সব দিক থেকে সামাজিক এবং মানসিক দিক থেকে তাদের সমৃদ্ধির জন্য, বাতাবরণ সৃষ্টির জন্য উদ্যোগ নেওয়া চাই। ঠিক এই সময়েতে আমরা দেখি এই হাউসকে মাননীয় বিরোধী সদস্যরা বয়কট করেছেন, এখানে এই সমস্ত কার্য্যধারা বানচাল করার চেষ্টা করছেন। এটা বাইরেও হচ্ছে, যারা করতে পারছেন বা করছেন তারা ত্রিপুরা রাজ্যের মঙ্গল চায় না, সারা ত্রিপুরা রাজ্যের ৩০ লক্ষ মানুষের বিরোধী তারা। এই জন্যই আমরা দেখি এখানে খুব সংক্ষেপে হলেও মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেছেন যে, এই বছর হচ্ছে আমাদের রাজ্যের জন্য একটা উল্লেখযোগ্য বছর। কারণ একদিকে আমাদের রাজ্য পূর্ণ রাজ্য হিসাবে তার ২৫ বছর পূর্তি বৎসর। একদিক থেকে আমাদের রাজ্য পূর্ণ রাজ্য হিসাবে তার পূর্তির

২৫ বৎসর আর একদিকে সারা দেশের ক্ষেত্রেতে আমাদের ৫০তম স্বাধীনতা দিবসের পূর্তি বৎসর এবং ত্রিপুরা রাজ্যের ইতিহাসে সারা দেশের সঙ্গে যুক্ত হওয়ার জন্য অর্থনৈতিক দিক থেকে ত্রিপুরা রাজ্যের মানুষের যে, দাবী সেটাকে স্বীকার করে নিয়ে নতুনভাবে পদক্ষেপ নেওয়া হয়েছে। সেইদিক থেকে নতুন একটা গুরুত্বপূন' পদক্ষেপ নেওয়া হয়েছে। রেল সম্প্রসারণের জন্য চেষ্টা, এখানে শিল্প পরিকাঠামো গড়ে তোলার জন্য যে জেলা ভিত্তিক যে. গ্রোথ সেণ্টার করার চেষ্টা এবং ছোট করে হলেও বর্তমান কেন্দ্রীয় সরকার এখানকার গ্যাস ব্যবহার করার জন্য এল, পি, জি, বটলিং প্ল্যান্টস ইত্যাদি করেছেন এবং তাঁর পাশাপাশি ধারাবাহিক যে নিরবিচ্ছিন্ন উন্নতির যে সমস্ত কর্মসূচী সেটাকে বজায় রাখার জন্য যারা বিচ্ছিন্নতাবাদী, বিভেদকামী তাদের বাধাকে প্রতিহত করার জন্য, নিরাপত্তা-মূলক ব্যবস্থা হিসাবে এখানে যখন নিজস্ব আমাদের ব্যাটেলিয়ন, অন্যান্য নিরাপত্তা কর্মী নিয়োগ করার চেষ্টা চলছে তখন আমরা দেখছি সব পুরানো দাবী বাদ। আবার নতুন কায়দায় দাবী তোলা হচ্ছে। গতকাল যে দাবীটা করা হল, আজকে যদি সেই দাবী পূরণ করা হয়, বলছে, না, সেই দাবী নয়, আবার নূতন করে দাবী তোলা হয়, যেগুলি নিয়ে আলোচনা হয়েছে। যেমন একটা কথা ত্রিপুরা রাজ্যের সন্ত্রাসবাদী কার্যকলাপ মোকাবিলা করার জন্য কংগ্রেস দল বা বিরোধী সমস্ত শক্তিগুলি তাদের সঙ্গে সংগঠনগুলি বার বার বলছে। কিন্তু তারা ত্রিপুরা রাজ্যের উন্নয়নমূলক কাজের কথা তারা শুনতে রাজী নয়, ত্রিপুরা রাজ্যের বামফ্রণ্ট সরকার তৃনমূল স্তরে গণতন্ত্রকে সম্প্রসারীত করে জনগনকে যুক্ত করেছে। সেখানে তারা যুক্ত হতে রাজী নয়। অর্থাৎ সেই পঞ্চায়েত ব্যবস্থাকে, পঞ্চায়েত সমিতি ব্যবস্থাতে এ, ডি, সি এলাকাতে নির্বাচন না হলেও সেখানকার বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য যেসমস্ত উন্নয়নমূলক কমিটিগুলি তার সঙ্গে যুক্ত হতে রাজী নয়। তাদের কথা হল এইসব উন্নয়নমূলক কাজ এগুলি কিছুই না, এগুলির দরকার নেই। বরঞ্চ যে কোনভাবে নিন্দা করা, যে কোনভাবে প্রতিহত করা, যে কোনভাবে উন্নয়নমূলক কর্মসূচীকে হতে না দেওয়া। শাসক দলের জনপ্রিয়তা লাভ হোক এটা তারা চাইবে না। আমরা যখন সমস্ত রকম উন্নয়নমূলক কাজ করতে গিয়ে যখন সমস্ত রকম বাধা বিপত্তি কাটিয়ে উঠার চেষ্টা করছি এবং গত ৪ বৎসর আগেকার যে, সরকার ছিল ৫ বৎসর উনারা বহু কোটি টাকা ঋণের বোঝা দিয়ে গিয়েছিল. এগুলি আস্তে আস্তে কমিয়ে নতুন কাজ করার চেষ্টা করছি। তখন ওরাত সাহায্য করবে, তারা ত একটু বাহবা না দিক, নিজেরা অংশগ্রহণ না করুক, আমরা যাতে করতে পারি সেই কাজটা ত করবে। বিধানসভা বভিতরে বা বাইরে কোথাও তারা কোন গঠনমূলক কথা বলেন না। রাজ্যে যে পরিকাঠামো তৈরী হচ্ছে, রেল সম্প্রসারণের উদ্যোগ নেওয়া হচ্ছে তার জন্য স্বাগত জানানো নেই। এই রাজ্যের মধ্যে কোন কাজের মধ্যে তাদের মধ্যে অ্যাপ্রিসিয়েশান নেই। আমরা তা আশাও করিনি। তারপরও ওদের কাছে একটা গঠনমূলক সাজেশান নেই যে. এইভাবে তোমরা করছ, এইভাবে না করে অন্যভাবে

# DISCUSSION ON THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS.

কর। এইরকম কোন সাজেশান, সেইরকম কোন প্রস্তাব কি বিধানসভার বাইরে, কি বিধানসভার ভিতরে আমরা কোথাও দেখিনি। ওদের কিছু মুখপত্র আছে ত্রিপুরা রাজ্যের মধ্যে এই প্রচার মাধ্যমের মধ্যে অহরহ ভাবে নানা রকম কথা যেখানে সেখানে প্রচার করা হয়। সেখানে আমরা একটাই কথা শুনি, শুনতাম, দেখতাম সারা ত্রিপুরা রাজ্যকে উপদ্রুত অঞ্চল ঘোষণা কর, মিলিটারী আন। মিলিটারী আনা বা না আমার বিপক্ষে কখনই ছিলনা। ত্রিপুরা রাজ্যের মানুষ দেখেছেন বার বার কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের যোগাযোগ হয়েছে। উগ্রপন্থী মোকাবিলা করার জন্য এখানে থেকে প্রস্তাব গেছে। কেন্দ্রীয় সরকার যখন দেখল এটা করাতেই হবে, সেই অনুযায়ী ১৩টি থানাকে উপদ্রুত অঞ্চল ঘোষণা করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের তাহলে সরকারের যাবতীয় বিরোধিতা, কংগ্রেসের তাহলে জনগণের প্রতি তাদের যে দায়বদ্ধতা, কংগ্রেসের যাবতীয় আন্দোলন সেগুলি দূর হয়েছে। তাদের একমাত্র দাবী ছিল উপদ্রুত অঞ্চল ঘোষনা এবং মিলিটারী নিয়ে আসা। আজকে মিলিটারী এসেছে এবং তারা নিষ্ঠারে সঙ্গে কাজ করছে। জনগণকে সঙ্গে নিয়ে, জনগণও তাদের সঙ্গে সহযোগিতা করছে। একটা গোলযোগ বাধানোর যে, চেষ্টা হয়েছিল খোয়াইতে, আমাদের কিছু স্বজন আমরা সেখানে হারিয়েছি এবং সমস্ত রকমের ব্যাথাতুর চিহ্ন নিয়ে আমরা আজকে আবার রুখে দাঁড়িয়েছি। ফলে সেটাকে আটকে দেওয়া গেছে। আর যাতে না হয় তার জন্য আমরা সবাই মিলে তৈরী হচ্ছি, আমরা সতর্ক আছি। কাজেই সেই জায়গাতে এই দাবী পুরণ হওয়ার পর তারাতো বিধানসভাতে আসবে, সরকারের তরফ থেকে বা রাজ্যপাল তাঁর ভাষণে যে সমস্ত বক্তব্যগুলি এখানে রেখেছেন সেগুলি তাদের পছন্দ হয়নি। কিন্তু তার বিকল্প কি হতে পারে এখানে, তারপর ত্রিপুরা রাজ্যের জনগণকে শুনানোর জন্য এমন প্রচার মাধ্যমের সুবিধাকেতো তারা ব্যবহার করতে পারতেন। এখানে বক্তব্য রাখতে পারতেন। কিন্তু তারা তা করলেন না, তারা এখানে নেই। গতকাল সমস্ত নিয়ম কানুনকে ভেঙ্গে বিধানসভার মর্যাদাকে পদদলিত করে তারা চলে গেলেন। এতে এটা পরিষ্কার যে, ত্রিপুরা রাজ্যের উন্নতি তারা চায় না। ত্রিপুরা রাজ্যের সহায় সম্পদকে ব্যবহার করে রাজ্যের ৩০ লক্ষ মানুষের জন্য যে, পদক্ষেপ ত্রিপুরা রাজ্যের সরকার গ্রহন করেছেন মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে যেগুলি এখানে উল্লিখিত হয়েছে এইগুলি কার্য্যকরী হোক তারা এইটা চায়না বলেই এটা যাতে এখানে আলোচিত না হয় বা এই আলোচনা শুনতে বা তাতে অংশগ্রহন করতে তারা রাজী নন। আজকে তারা তাদের সেই আগেকার দাবী থেকে তারা সরে এসে নূতন দাবী তুলেছেন যে রাজ্যে ৩৫৬ ধারা জারী করতে হবে। ভারতবর্ষের সংবিধানে ৩৫৬ ধারার ব্যবস্থা আছে আমরা জানি। কিন্তু আমরা তার বিরোধী, আমরা সব সময় তার

বিরোধীতা করে আসছি, যদিও এটা সংবিধানে চালু আছে। হতে পারে ভারতবর্ষের একটা বৃহত্তম রাজ্য ঐ উত্তর প্রদেশে এটা চালু আছে, কিন্তু কি পরিস্থিতিতে একটা রাজ্যে এটা চালু করা যায়। উত্তর প্রদেশে একটা সাংবিধানিক জটিলতা, কোন দল বা কোন গোষ্ঠি সেখানে সংখ্যা গরিষ্ঠ না, কাজেই সেই জায়গাতে সেখানে ৩৫৬ ধারা চালু আছে। আবার কোন পরিস্থিতিতে রাজ্যে ৩৫৬ ধারা চালু হতে পারে এই রাজ্যের মানুষ তা দেখেছে কোন সময়ে ১৯৮৩ ইংরাজীতে, ১৯৯২ র শেষ দিকে, বিগত বিধানসভা নির্বাচনের প্রক্রিয়া সবে শুরু হয়েছিল ত্রিপুরা রাজ্যের মানুষ দেখল এখানে বিধানসভা নির্বাচন হবে। রাজ্যে তখন কি অবস্থা, না বিরোধী দল তখন তার পার্টি অফিস খুলতে পারে না, বিরোধী দল তার মত প্রকাশ করতে পারে না। সাধারন মানুষ তার মতাধীকার তার ভোট সঠিকভাবে তার পছন্দ মত জায়গাতে স্বাধীনভাবে প্রয়োগ করতে পারবে কিনা তার নিশ্চয়তা নাই। একটা নজীর বিহীন ঘটনা এখানে ঘটেছে, এই রাজ্যের অফিসাররা দল বেঁধে গণস্বাক্ষর দিয়ে ভারতবর্ষের যে রাষ্ট্রপতি তার কাছে একটা দরখাস্ত পাঠিয়েছেন, চীফ ইলেকশান কমিশনারের কাছে পাঠিয়েছেন। এখানে যারা শাসকদল ছিলেন সেই দিনকার তারা যদি ক্ষমতায় থাকে তাহলে তাদের ক্ষমতার ছত্রছায়ায় ত্রিপুরা রাজ্যের মধ্যে অবাধে নির্বাচন হতে পারে না। সেই পরিস্থিতিতে সেদিন ত্রিপুরা রাজ্যের মধ্যে আজকে যারা বিরোধী তাদের দলই সরকারে ছিলেন, জনগণ তাদেরকে বসায় নি, তারা জোর করে বসেছিলেন এবং দিল্লীতেও তখন তাদের দল ছিল। এই অবস্থায় ত্রিপুরা রাজ্যের মানুষ এবং ত্রিপুরা রাজ্যের মধ্যে যারা কর্মরত অফিসার, ত্রিপুরা রাজ্যের মধ্যে কেন্দ্রীয় সরকারের গোয়েন্দা বাহিনী তাদের রিপোর্ট এবং ইলেকশান কমিশনের তাদের যে দিকিরেক্ষা সব দিক থেকে এখান থেকে রিপোর্ট গেছে কেন্দ্রীয় সরকারের কাছে। সেদিন ছিল নরসিংহ রাওয়ের সরকার, কিন্তু আটকাতে পারেন নি, আটকানো যায় না। কারণ তখন রাজ্য সরকার স্বয়ং আজকে যিনি বিরোধী দল নেতা তিনিই সেদিন ছিলেন মুখ্যমন্ত্রী তিনি স্বয়ং ত্রিপুরারাজ্যে সংবিধানকে পদদলিত করেছেন। তিনি স্বয়ং প্রশাসনকে অপব্যবহার করে গণতন্ত্রকে ধ্বংস করেছিলেন, সংবিধানকে ধ্বংস করেছিলেন। তাই সেদিন এই রাজ্যে রাষ্ট্রপতির শাসন জারি করা হয়েছিল। কিন্তু আজকে সে রকম কোন ঘটনা ত্রিপুরারাজ্যে ঘটেনি। এই ত্রিপুরারাজ্যে শুধু আজকে নয় গত চার বছরে এই তৃতীয় বামফ্রন্ট সরকারের শাসনকালে এমন কোন ক্ষেত্রে তা নির্বাচনের কথাই বলুন-আমরা আমাদের গণ নিজেরা পেটাইনা। ভারতের নির্বাচন কমিশনের অন্যতম সদস্য মিঃ কৃষ্ণমূর্তি ত্রিপুরারাজ্য সফরে এসেছেন। উনি বলেছেন যে, বিগত লোকসভার ৯৬ এর নির্বাচন ভারতবর্ষের মধ্যে যতগুলি রাজ্যে নির্বাচন হয়েছে তারমধ্যে ওয়ান অব্ দ্যা ফেয়ারেস্ট ইলেকশন হেল্ড ইন্ দ্যা স্টেট অব্ ত্রিপুরা। পার্সেন্টেজের কথা নয়, সব দিক থেকে ফেয়ারনেস্ হয়েছে। এটা আমাদের কথা নয়। শুধু তাই নয়, আমাদের যাবতীয় কাজকর্মের

## DISCUSSION ON THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS.

সেই পঞ্চায়েত পরিচালনা থেকে শুরু করে মন্ত্রীসভা পরিচালনা-সেখানে সাধারন মানুষ যারা আইনের শাসন থেকে বঞ্চিত ছিল গত পাঁচ বছর। আজকে আইনে শাসন, যেভাবে গ্রামে হোক বা শহরে হোক সকল মানুষ পাচ্ছেন-সারা ভারতবর্ষের মধ্যে তার নজীর নেই। আমাদের শুনতে ভাল লাগে তাদেরই কিছু কিছু লোক বলেন এটা। এইতো সেদিন কয়েকদিন আগে মাননীয় সদস্য, শ্রীরতি মোহন জমাতিয়া উল্লেখ করেছেন এইখানে চাকুরী বিলি করতে গিয়ে কেলেংকারী জনক ঘটনা। এইখানে কি কেলেংকারী হয়েছে। কংগ্রেস সমর্থক, আজীবন কংগ্রেস, আপাদ-মস্তক কংগ্রেসী পরিবার-বামফ্রন্ট সরকারের আমলে তারা চাকুরী পেয়েছে। তারপর চাকুরী পেয়ে তারা শাসকদলের ছেলেদের বলছে-দেখ তোমরা আজীবন বামপন্থী, তোমরা মিছিল করছ, শ্লোগান দিচ্ছ-ইনক্লাব জিন্দাবাদ, আর দেখ আমরা চাকুরী পাচ্ছি। তারা গর্ব করেছে। কিন্তু এইটা তাদের গর্ব নয়। এইটা বামফ্রন্টের গর্ব। এইটা গণতন্ত্রের গর্ব-বামফ্রন্ট সারা রাজ্যে গণতন্ত্রমূলক প্রশাসন চালু করেছেন। ফলে যারা আপাদক মস্তক কংগ্রেসী, আজীবন কংগ্রেসী পরিবার তারাও চাকুরী পাচ্ছে। কারা আজীবন কংগ্রেসী পরিবার, সেটা আমরা বিচার করি না, সেই মাপকাঠিতে তাকে চাকুরী দেওয়া হয় না, কে কতটা খুন করেছে সে মাপকাঠিতে এইটা বিচার করা হয় না, কারা বিরোধীদের মিছিল করতে দেয়নি তাদের আটকিয়েছে-সে মাপকাঠিতে সেটা বিচার করা হয়না, কোন মন্ত্রীকে কে কত টাকা দিয়েছে এই মাপকাঠিতে এইটা বিচার করা হয় না। কাজেই এই গর্ব তাদের নয়, এইটা ত্রিপুরা রাজ্যের মধ্যে যারা গণতন্ত্র প্রতিষ্ঠা করেছে সেই বামফ্রন্টের, এবং সেটাই প্রতিফলিত হয়েছে মাননীয় রাজ্যপালের ভাষণে। আজকে যারা ত্রিপুরা রাজ্যে গণতন্ত্রকে ধ্বংস করেছে, আইনের শাসনকে ধ্বংস করে জঙ্গলের শাসন করেছিল, তারা আজকে জনবিচ্ছিন্ন হতাশাগ্রস্থ। আজকে তারা উত্তরোত্তর একটার পর একটা নির্বাচনে ত্রিপুরা থেকে মুছে যাচ্ছে-কি পঞ্চায়েত নির্বাচনে, কি স্বশাসিত জেলা পরিষদের নির্বাচনে, কি লোকসভার নির্বাচনের আজকে-গ্রামে গঞ্জে জনগণের মধ্যে বামফ্রন্টের সমর্থন ক্রমশ বেড়ে চলেছে। আজকে জনগণ দেখেছে সারা ত্রিপুরারাজ্যে এক নতুন আইনের ধারা বয়ে চলেছে। এই দেশের কোটি কোটি মানুষের যে নিষ্ঠা-সততা ছিল বা আছে সেটা ভেঙ্গে দেশের কংগ্রেস দল একটা ধারা তৈরী করতে প্রথম থেকেই সক্রিয় ছিল। সেই ধারাটা কি ? সেই ধারাটা হচ্ছে, একদলীয় এবং এক পরিবারের শাসন দেশে চালু রাখা। এই ধারাটা নেহেরু থেকে শুরু হয়ে রাজীব গান্ধী পর্য্যন্ত ছিল। শাসন ছিল কংগ্রেসের। শুধু তারাই কংগ্রেসের হয়ে দেশ শাসন করতে পারবে এবং কংগ্রেসই শুধু মাত্র কেন্দ্রে ক্ষমতাসীন থাকবে। কি চমৎকার ধারার প্রবর্তক ছিলেন ওরা। কিন্তু এটাই হচ্ছে ওদের 'কাল'। সমগ্র ভারতবর্ষের মানুষ সেই ধারাকে কোন অবস্থাতেই মেনে নিতে পারেন নাই। তারা তখন দেশের মানুষের মনে প্রচণ্ড আঘাত

দিয়েছিল। স্বাভাবিকভাবেই মানুষ আর তাদেরকে মেনে নিতে পারেনি কোন অবস্থাতেই। বেশ কয়েকটি নির্বাচনের মত বিগত নির্বাচনেও দেশের মানুষ স্বতঃস্ফূর্ত রায় দিয়েছেন আমরা আর কংগ্রেসকে দেখতে চাই না। আমরা গণমুখি প্রশাসনের জন্য বিকল্প একটা কিছু চাই। চাই না আমরা এক দলীয় শাসন ব্যবস্থা। সেজন্য আজ কংগ্রেস নেই ক্ষমতায়। তারা মানুষের কাছে প্রত্যাখ্যাত হয়েছেন। দেশের মানুষ আর এক দলীয় শাসন বা এক পরিবারের শাসন চায় না এটা পরিস্কার চিত্রের প্রতিফলন কেন্দ্রে বর্তমান যুক্তফ্রন্ট সরকার। স্বাধীনতার পর থেকে দেশে যতগুলি সাধারণ নির্বাচন হয়েছে তারমধ্যে এবারই প্রথম কংগ্রেস সবচেয়ে কম ভোট পেয়ে ক্ষমতাচ্যুত হয়েছে। দেশের মানুষ আর এখানে এক দলীয় শাসন চায় না। সেটাই এবার প্রমাণিত হয়েছে। কংগ্রেসের প্রাক্তন সভাপতি তথা প্রাক্তন প্রধানমন্ত্রী এমন সব কেলেংকারীতে জড়িয়ে গেছেন যে, দেশের মানুষ লজ্জায় আর বহিঃবিশ্বে মুখ দেখাতে পারছেন না। উনি ক্ষমতায় থাকার জন্য সাংসদ কেনার প্রক্রিয়ার প্রবর্তক এই দেশে। তাদের এই নীতি কিছুদিন আগে ৩১ দিনের কেন্দ্রীয় বি, জে, পি সরকার দেখাতে সচেষ্ট ছিল। কিন্তু দেশের মানুষতো আর এত নির্বোধ নন। কিছুটা হলেও সবাই এখন উপলব্ধি করতে পারছেন এভাবে সাংসদ কেনা যায় না। ফলে বি, জে পির সেই উদ্যোগে সমগ্র দেশবাসী যেখানে আতংকিত ছিল-সেই উদ্যোগ ভেস্তে যাওয়াতে দেশবাসী স্বস্তির নিঃশ্বাস ফেলতে পেরেছিলেন তখন। বি, জে, পি সংখ্যাগরিষ্ঠতার চেষ্টায় এই কাজটা করতে পারে বলে দেশবাসীর একটা সন্দেহ অবশ্যই ছিল। দিল্লী ও পরবর্তী সময়ে নতুন ১৩ দলীয় সরকার এসেছে। দেশের মানুষের পরিবর্তনের ফলে এটা সম্ভব হয়েছে। নেহেরু থেকে শুরু করে ইন্দিরা, রাজীব, নরসীমা সরকার কেউ আমাদের রাজ্যের কোন বক্তব্য শুনতে চায়নি কোন দিন। ফলে রাজ্যের উন্নতির বিকাশও হয়নি। আমরা এটাও জানি এই রাজ্যের এমন বহু মানুষ রয়েছেন যারা দেশ বিভাগের বলি। পাঁচার সংলাপে তাদের স্থান ত্যাগ করতে হয়েছে। কিন্তু রাজ্যের অধুরন্ত মাটিও নেই ভূমিও নেই। সবাই জানেন রাজ্যের বহু এলাকা এখনও রিজার্ভ ফরেস্টের অন্তর্ভুক্ত। সেখানে বসতি স্থাপন করা যায় না। এখানে শিল্পের বিকাশ নিয়ে পূর্বতন কেন্দ্রীয় সরকার কোন সঠিক চিন্তা-ভাবনা করে নাই বলে রাজ্যের এই সমস্যাগুলির এখনও সঠিক সমাধান হচ্ছে না। ভারত সরকার পূর্বতন সোভিয়েত ইউনিয়নের ধাঁচে পঞ্চবার্ষিকী পরিকল্পনাগুলি আমাদের দেশে চালু করেছিল। তাদের ভবিষ্যতকে উজ্জ্বল করার জন্য এখানে যাতে কখনও কদাচিৎ কোন কালেও পাহাড়ী বাঙ্গালীর মধ্যে কোন বিভেদ ছিল না। সেই রকম বিভেদের কোন রকম খোপযাতে তৈরী না হয় কোন রকম সন্দেহের দেওয়াল যাতে গড়ে না উঠে এই ব্যবস্থা করার জন্য আমরাতো বহু আগে থেকে রেলের কথা বলে এসেছি, শিল্পের কথা বলে এসেছি। এই রাজ্যের মাটির নিচে

# DISCUSSION ON THE MOTION OF THANKS TO THE GOVERNOR'S ADDRESS.

যে প্রাকৃতিক গ্যাস আছে, তেল আছে তার উত্তোলনের কথা বলে এসেছি। এই রাজ্যের মাটি সারা ভারতবর্ষের মধ্যে অন্যতম উর্বর। এখানকার মানুষ ওরা কাজ করতে জানে ওরা বেশী বেশী খাবে, চেয়ার চায় না। ওরা রক্তকে ঘাম করে, এখানে কিছু বিনিয়োগ করতে পারলে আমাদের মাটিকে সেখানে ফলন্ত করতে চায়। কেন্দ্রীয় সরকারের দায়িত্ব পঞ্চবার্ষিক পরিকল্পনার, পরিকল্পনার দায়িত্ব ভারতবর্ষের প্ল্যানিং কমিশনের। এই রাজ্যের মানুষের সেই কথাগুলি এই রাজ্যের পরিকল্পনাকে সেইভাবে সাজানো। কিন্তু দুর্ভাগ্য এই আট মাস নয় মাস আগে পর্য্যন্ত যতগুলি সরকার ছিল মাঝখানে কিছু দিন বাদে ওরা এখানে কথাগুলি বলেছেন আমাদের মাননীয় বিধায়র পবিত্র কর, শিল্পের কথা বলেছে, তারা বলেছে যোগাযোগতো নেই, যোগাযোগের কথা বলেছেন বলা হয়েছে যে শিল্প নেই হবে না। আজকে কেন্দ্রীয় সরকার দেব গৌড়া সরকার, নরসিমা রাও সরকার গত ৫ বছর উদার নীতির নামে ঐ বিদেশীদের সাথে কোলাবরেশানের নামে ঐ নয়া অর্থনীতির নামে ৭ লক্ষ কোটি টাকা ঋণ রেখে গেছে। হ্যাঁ ঠিক, ভারতবর্ষের বর্তমান কেন্দ্রীয় সরকার অর্থনীতির দিক থেকে মোটেই স্বস্থিতে নেই। এ লক্ষ কোটি টাকা আমাদের মাথার উপর বিদেশী ঋণ। আজকে যে শিশুটা জন্ম গ্রহণ করবে, যে কোন পাপ নিয়ে আসে নি তার মাথার উপরও ৭৫ হাজার টাকা করে ঋণ আমাদের মাথার উপর লাগছে। হ্যাঁ আজকে ভারতবর্ষের কেন্দ্রীয়সরকার, এই সরকারতো আগেকার সরকারের মতো সংখ্যাগরিষ্ঠও না আবার তের পার্টির দল সেখানে, তারা যদি গত সাত আট মাসের মধ্যে এখানে এসে ত্রিপুরা রাজ্যের পশ্চাদপদতা এবং এই যে, পরিকাঠামোর যে গ্যাপ তৈরী হয়েছে এটাকে পূরণ করার জন্য রেলের জন্য বরাদ্দ করতে পারে, এখানে শিল্প পরিকাঠামো করার জন্য গ্রোথ সেন্টার করতে পারে, সাব্রুম পর্য্যন্ত ন্যাশানেল হাই ওয়েকে এক্সটেনশন বসার জন্য মঞ্জুরী দিতে পারে, আমাদের ত্রিপুরা রাজ্যের মধ্যেও সারা দেশের সাথে বেসিক মিনিমাম সার্ভিস-এর কথা, কমন মিনিমাম প্রোগ্রাম চালু করার জন্য এখানে অতিরিক্ত বরাদ্দ করতে পারে, আমাদের যতটি নিত্য প্রয়োজনীয় দ্রব্য অর্ধেক মূল্যে সারা দেশে বিক্রি করার কথা বলছে এটা পারেনি ঠিক। এখানে অন্ত্যন্ত ৩০ শতাংশ কার্ড হোল্ডারকে ত্রিপুরা রাজ্যের মধ্যে ১০ কেজি করে চাল অর্ধেক দামে দেওয়ার জন্য ভারতের কেন্দ্রীয় সরকার সমস্ত রকম অর্থনৈতিক দৈন্যতার মধ্যেও ঋণের পাহাড়ের উপর বসে পরে। কিন্তু আগে কেন পারল না? এটা পরিষ্কার আগেকার সরকারের সদ ইচ্ছা ছিল না। আগেকার সরকারের জনগণের প্রতি কোন দায়বদ্ধতা ছিল না। আগেকার সরকার ত্রিপুরা রাজ্যকে লুট করেছে। কিন্তু ত্রিপুরা রাজ্যকে কিছু দেয়নি। আগেকার সরকার চেয়েছে সোটিভোটিগুলি চেয়েছে ওরা। ত্রিপুরা রাজ্য পশ্চাৎপদ থাকুক,

ত্রিপুরা রাজ্য পিছিয়ে থাকুক। ত্রিপুরা রাজ্য একবিংশ শতাব্দীতে আসলেও এটা মধ্যযুগে থাকুক। আর এটাকে পুঁজি করে এখানকার পাহাড়ী এবং বাঙ্গালীর অর্থনৈতিক সামাজিক যে পশ্চাৎপদতা আমাদেরকে ভুল বুঝিয়ে ফলশু না ঘটাবে, ৮০ সনের আর্বিভাব তারা ঘটাবে এই কারণে এইসব যদি হয় এটা ভালোভাবে চলে ওরা পারবে না। কাজেই ওরা জানে বিরোধী দলরা জানে এখানেও মাটি নেই। আর সারা দেশের মধ্যেও তাদের যারা নেতা এদের দল এরাও সেই মাটি হারাচ্ছে। ওরা ক্রমশ জনগণ থেকে বিচ্ছিন্ন বিলিন হয়ে যাচ্ছে। কাজেই তাদের কাছে একটা উপায় শুধু স্থানীয়-ভাবে গণ্ডগোল পাকানো বিশৃঙ্খলা সৃষ্টি করানো এই গত চার দশকের পশ্চাদপদতার সুযোগ নিয়ে এখানে আমাদের যে পরিকাঠামোগত যে ব্যবধান যে গ্যাপ তৈরী হয়েছে সেই গ্যাপের মধ্যে শুধু ঢুকে নয়, আণ্ডারস্টেয়াণ্ডিং এর যে গ্যাপ তৈরী করা হয়েছে সেখানে ঢুকে আমাদের রাজ্যের যাবতীয় কাজের ধারাকে বিনষ্ট করার জন্য. আড়াল করার জন্য চেষ্টা করা হচ্ছে। তারা শুধু এই রাজ্যের মধ্যেও নয় তার আজকে সমস্ত ভারতবর্ষের মধ্যে বিস্তৃত। তারা আজকে আতঙ্কিত। সেই জন্য আজকে তারা হাত বাড়াচ্ছে ঐ বিদেশী সাম্রাজ্যবাদীদের দিকেও। তাদেরও সহযোগিতা চায়। আজকে ত্রিপুরা রাজ্যের ও উত্তর পূর্বাঞ্চল এবং কাশ্মীরের ঘটনা সেটাই বলে। আজকে এই কাজে ত্রিপুরা রাজ্যে অস্ত্র কোথা থেকে আসে তা আমাদের জানা। সেই থাইলেণ্ড থেকে বার্মা থেকে এখানে আসে। রাজীব গান্ধী যখন প্রধানমন্ত্রী ছিলেন তখন তিনি তো খুব বেড়াতেন। অনেক দেশে গিয়েছিলেন। তিনি তো বার্মাতে গিয়েছিলেন। খুব সম্ভবত তিনিই ভারতের প্রথম প্রধানমন্ত্রী যিনি বর্মাতে গিয়েছিলেন। কই কখনো তো এই উগ্রপন্থী দমনের জন্য আলাপ আলোচনা করেননি। কিন্তু সেই দিক থেকে দেখাযায় যে আজকে এই যে নূতন যুক্তফ্রন্ট সরকার সেই দিক থেকে বলব আগেকার সরকারের চাইতে অনেক অনেক বেশী পজেটিভ। কয়েকদিন আগে আমাদের প্রধানমন্ত্রী বাংলাদেশ গিয়েছিলেন। বাংলাদেশের সঙ্গে অনেকদিন ধরে জলভাগ নিয়ে আমাদের ভুল বুঝাবুঝি ছিল। পারতেন না সেই সমস্যার সমাধান করতে রাজীব গান্ধী, পারতেন না সেই নরসীমা রাও কিন্তু তা করেননি। আমাদের তো বিরাট দেশ, বাংলাদেশের তুলনায় আমরা অনেক বড় দেশ এবং জনসংখ্যার দিক থেকেও বাংলাদেশের ভয় অনেক বেশী আর গঙ্গা নদীর যেহেতু যেই জল এর সোর্স আমাদের দেশেই প্রধান। তাদের এই এলাকা সম্পর্ককে উন্নত করার জন্য, আমাদের এলাকার জনগণের সেন্টিমেন্টকে ফ্রি করার, সুযোগ নেওয়ার জন্য আন্তর্জাতিক সন্ত্রাসবাদীরা ভারতবর্ষের এবং বাংলাদেশের মানুষের সেন্টিমেন্টের সুযোগকে কাজে লাগিয়ে রাখতে না পারে এবং সেইসব জায়গায় আসতে না পারে তা করা আগেকার মানুষের দায়িত্বছিল। যে কোন মূল্যের বিনিময়ে বাংলাদেশের মানুষের সাথে ভারতবর্ষের মানুষের যে সম্পর্কের উন্নয়ন, বাংলাদেশের সরকারের সঙ্গে ভারতবর্ষের সরকারের সম্পর্কের উন্নয়ন তা তারা করেনি, উদ্দ্যাকৃত ভাবেই করেনি,

তারা তা জেনেশুনেই কারণ বাংলাদেশের মানুষ আর ভারতবর্ষের মানুষ যদি একাত্ম হয় তাহলে বাংলাদেশের মাটি এবং এখানের জঙ্গল সাম্রাজ্যবাদীরা ব্যবহার করতে পারবেনা ঐ থাইল্যাণ্ড এবং বার্মা হয়ে সন্ত্রাসবাদীদের জন্য অস্ত্র এই রাজ্যে আসতে পারবেনা কাজেই সাম্রাজ্যবাদীদের প্রয়োজন বাংলাদেশের এবং ভারতের জনগণের এবং সরকারের মধ্যে বিরোধ থাকুক। পাকিস্তানের সঙ্গে ভারতবর্ষের বিরোধ চিরন্তন থাকুক। আমরা সাধুবাদ জানাই, আমরা অত্যান্ত আশাবাদি পাকিস্তানের গত নির্বাচনে জয়লাভ করে যিনি পাকিস্তানের প্রধানমন্ত্রী হয়েছেন, সেই নওয়াজ সরীফ প্রধানমন্ত্রী হওয়ার আগেই ঘোষণা দিয়েছেন যে না আমি অনেক ভুল করেছি। বেনজির ভুট্টু তিনিও ভুল বুঝেছেন সাম্রাজ্যবাদীর দ্বারা দেশে ক্ষতি হবেনা। তিনি ও বুঝেছেন এবং বলেছেন যে, এই মহাদেশে আমরা শান্তি চাই। এই ভারতীয় উপমাহাদেশে আমরা শান্তি চাই। আমাদের সংস্কৃতি এক, আমাদের সমস্যা এক, আমাদের আকাঙ্খা এক। এই সব দেশের জনগণের যারা শত্রু যারা এই সব দেশের জনগণের বিরোধী তারা চায়-যে এই সম্পর্কের উন্নতি না হউক, তারা চায় এই সব অঞ্চলে গণ্ডগোল বাধুক। আরো আশ্চর্যের ঘটনা বা দুঃখের ঘটনা যে, গণতন্ত্রের চতুর্থ স্তম্ভ নামে যারা দাবী করে, হ্যাঁ নিশ্চয় চতুর্থ স্তম্ভ গণতন্ত্রবিকাশে, কোন একটা দেশের উন্নয়নের স্বার্থে গণতন্ত্রের যে চতুর্থ স্তম্ভ এবং এই স্তম্ভের মধ্যে তার যে প্রচার মাধ্যম সেটা আমি শ্রদ্ধা করি। আমরা দেখি এই জায়গাতে এই ত্রিপুরা রাজ্যের মাটিকে এখানকার মানুষকে আমাদের পশ্চাদপদতাকে যখন সাম্রাজ্যবাদি শক্তি, এই দেশের পুঁজিবাদ এবং এই দেশের কায়েমী স্বার্থ সমাজের যন্ত্র হিসাবে ব্যবহার করতে চায়। যখন যেখানে আমাদের প্রচার মাধ্যম-গুলিকে সঠিকভাবে পদক্ষেপ নেওয়া, সঠিক বিষয়কে সঠিকভাবে সেখানে প্রচার করা। এটা না করে একটু আগে মাননীয় সদস্য এখানে উল্লেখ করেছেন, আমার মনে হয় শুধু নিন্দা না, নিন্দার ভাষাও সেখানে হারিয়ে যায়। নিন্দার যদি কোন রকম জ্ঞান থাকে সেই নিন্দার ব্যাক্তিও সেখানে লজ্জা পাবে। কি করে কোটি হতে পারে। আমাদের ভীষণ লজ্জাবোধ হয় এই কঠিন পরিস্থিতিতে দুর্গতদের পাশে দাড়ানোর প্রয়োজন তাদের কাছে রিলিফ নিয়ে যাওয়া প্রয়োজন তখন পরিস্থিতিকে স্বাভাবিক করার দায়িত্ব কত সেইগুলি দেখি আমরা সেই দায়িত্ব দেখিনা না। সব কিছুই উল্টো। এবং এটা আমি বলব উভয় অংশের মানুষের জন্য-আজকে ত্রিপুরা রাজ্যের উগ্রপন্থী যে, কাজ করছে সেটি উভয় অংশের মানুষের ক্ষতি হচ্ছে না তা নয়। সেখানে সবচেয়ে বেশী ক্ষতি হচ্ছে উপজাতি অংশের মানুষের, সেখানে উপজাতিদের দুইটি প্রকল্পের মত পিছিয়ে গেছে। সেই উগ্রপন্থীকে কিভাবে একটি প্রচার মাধ্যম কিভাবে উস্কানী দিয়ে বাচিয়ে রাখছে যে কোনখানে ঘটনা হলে পরে সেইসঙ্গে কিছু ডাকাতও ঘটনার সঙ্গে জড়িত হতে পারে। কিন্তু প্রচার মাধ্যমে

পরের দিন কি আমরা কি দেখতে পাই। তারা এখানে থেকেই সবকিছু লিখছে সবকিছু আবিস্কার করছে যে এ কে ৪৭, এ কে. ৫৬ দ্বারা আক্রমণ করা হয়েছে। একটা জাগাতে একটি ঘটনা হলে পরে পত্রিকায় এত ভয়ংকরভাবে রিপোর্টটি ছাপানো হয় পুলিশ এবং জনগণ সেখানে যাওয়ার সাহসও পায়না। প্রচণ্ড আতঙ্ক মনের মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়। এই কঠিন পরিস্থিতির মধ্যে তাদেরকে আমরা পাশে পেতে চাই চাই তাদের ভুমিকা গণতন্ত্রের স্তম্ভ হিসাবে কাজ করোক। আমরা চাই তাদের প্রচারটা গঠনমূলক হউক। আর চাই এগিয়ে আসুক ত্রিপুরা বুদ্ধিজীবি মানুষ রাজ্যে শান্তি শৃঙ্খলা রক্ষার কাজে দেশকে গরে তুলার কাজে রাজ্যকে সেই বিংশ শতাব্দির দিকে এগিয়ে নিয়ে যাওয়ার কাজে সবাই এগিয়ে আসুক। আমি আর বেশী বলব না এই অহ্বান রেখে আমি আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ-** মাননীয় সদস্য ও মাননীয় সদস্যাগণ এই সভা আগামী ২৪শে ফেব্রুয়ারী, ১৯৯৭ইং, বেলা ১১.০০ ঘটিকা পর্যান্ত মূলতবি রইল।

## PAPERS LAID ON THE TABLE ANNEXURE—'A'

## QUESTIONS AND ANSWERS

**Admitted Starred Question No :—1**

**Name of Member :— Shri Samir Deb Sarkar.**

**Will the Hon'ble Minister-in-Charge of Forest Department be pleased to state :—**

### প্রশ্ন

১। রাজ্যে বন্য হাতি, বাঘ ও বাইসন এর সংখ্যা কত? ( পৃথক পৃথক হিসাব )।

২। রাজ্যের একমাত্র চিড়িয়াখানাটি জাতীয় চিড়িয়াখানার মর্যাদা লাভের পর তার উন্নতি বিধানের জন্য কি কি উদ্যোগ নেয়া হয়েছে? এবং।

৩। এজন্য কেন্দ্রীয় সরকার থেকে অতিরিক্ত অর্থবরাদ্ধ পাওয়া গেছে কিনা?

### উত্তর

১। ক) বন্য হাতি—১৯৮৯ ইং সনের পর গননা হয় নাই। ১৯৮৯ ইং সনের গনণা ( সেন্সাস ) অনুসারে ত্রিপুরার অরণ্যে হাতির সংখ্যা ১৮৪টি,

খ) বাঘ —গত গননা ( টাইগার সেন্সাস) অনুসারে, ত্রিপুরার অরণ্যে বাঘ নাই। প্রকাশ যে গত দশ বছরে ত্রিপুরায় দেখা যায় নাই।।

গ) বাইসন —ত্রিপুরার অভয়ারণ্য পরিচালনা প্রকল্প ( ম্যানেজম্যান্ট প্ল্যান ) অনুযারী ত্রিপুরায় বাইসনের সংখ্যা ৫০টি।

২। অধুনা সিপাহীজলা চিড়িয়াখানা কেন্দ্রীয় চিড়িয়াখানা কতৃপক্ষের শর্তাধীন স্বীকৃতি লাভ করেছে ( Provisional licence )। স্বীকৃতি ( Licence ) আদায়ের লক্ষ্যে নেওয়া বিভিন্ন উন্নয়ন মূলক কাজের প্রকল্প কেন্দ্রীয় চিড়িয়াখানা কতৃপক্ষের অনুমোদন লাভ করেছে।

৩। এই প্রস্তাবের মূলে চলতি আর্থিক বছরে উন্নয়নমূলক আংশিক কাজের জন্য কেন্দ্রীয় চিড়িয়াখানা কতৃপক্ষ মং ৫১ লক্ষ টাকা ৫০ : ৫০ ( কেন্দ্রীয় রাজ্য ) হারে মঞ্জুর করেছেন।

উক্ত বরাদ্দকৃত অর্থে বন্য প্রাণীদের নূতন পুরাতন পরিবেষ্টনী ( এনক্লোজারস ) তৈরী এবং পুরাতন পরিবেষ্টনী ( এনক্লোজার ) মেরামতের কাজ হাতে নেয়া হয়েছে। উক্ত কাজগুলি ১৯৯৬-৯৭ আর্থিক বছরে শেষ হবে এবং বরাদ্দকৃত অর্থ সম্পূর্ণ ব্যবায়িত হবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No.7

Name of the Member :- Smti KartiK Kanya Debbarma,

Will the Hon' ble Minister-In- Charge of the Social Welfare & Social Education Department be pleased to State.

| QUESTION. | REPLY. |
|---|---|
| ১। ইহা কি সত্য যে, সমাজকল্যান পর্ষদ থেকে রাজ্যের বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থাকে বিভিন্ন প্রকল্পে আর্থিক সাহায্য দেওয়া হয় ? | ১। হ্যাঁ- |
| ২। যদি সত্য হয় তবে কিকি প্রকল্পের জন্য আর্থিক সাহায্য দেওয়া হয় ? | ২। সমাজ কল্যাণ পর্ষদ থেকে রাজ্যের বিভিন্ন সেচ্ছাসেবী সংস্থাকে নিম্নলিখিত প্রকল্পে আর্থিক অনুদান দেওয়া হয়:—<br>ক) দুঃস্থ ও অনাথ শিশু এবং-- দুর্গত নারীদের জন্য আশ্রম বা সাময়িক আবাস।<br>খ) শিশুদের জন্য আমোদ, প্রমোদ, ক্রীড়া পাঠাগার, হস্তশিল্প, উদ্যান, হবিসেন্টার ইত্যাদি। |

গ) মাতৃমঙ্গল ।
ঘ) নারী শিল্প শিক্ষন ।
ঙ) শিশু রক্ষনাগার ।
চ) বিপথগামী শিশুদের সংশোধন ।
ছ) পারিপরিক সংঘত বিষয়ে পরামর্শ দান ।
জ) কর্মরত মহিলাদের আবাসন
ঝ) বৃদ্ধ ও জরাগ্রস্তদের কল্যান ।
ঞ) যক্ষা ও কুষ্ঠরোগীদের আরোগ্যোর পুনর্বাসন কেন্দ্র।
ট) প্রতিবন্ধী কল্যান ।
ঠ) কর্মরত প্রতিবন্ধীদের আবাস ।

Admitted Starred Question No. 9

Name of the M. L. A. :- Shri Samir Deb Sarkar

will the Hon ble Minister-in-charge of the Education Department be pleased to state:-

১। রাজ্যে মোট ডিগ্রী কলজের সংখ্যা? কলেজগুলোতে মোট কতজন ছাত্রছাত্রী পড়াশুনা করছেন ?
২। নতুন কোন ডিগ্রী কলেজ স্থাপনের কথা সরকার বিবেচনা করছেন কিনা ?
৩। এবং তেলিয়ামুড়াতে একটি ডিগ্রী কলেজ স্থাপনের কথা বিবেচনাকরা হবে কি না ?

উত্তর

১। ১৪টি।
১১,৭৮১ জন। (১৯৯৫-৯৬ইং সনের গৃহীত পরিসংখ্যান অনুযায়ী)
২। বর্তমানে রাজ্যে কোন নূতন ডিগ্রী কলেজ স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন নেই।
৩। সুতরাং তেলিয়ামুড়ায় নতুন কলেজ স্থাপনের প্রশ্ন উঠেনা ।

Admitted Starred Question No, 10

Name of the Member :— Sri Amal Mallik,

will the Hon'ble Minister In-Charge of the Social Welfare & Social Education Department be please to state.

| QUESTION. | ANSWER. |
|---|---|
| ১। রাজ্যে কয়টি আই, সি, ডি, এস, প্রজেক্ট চালু আছে ? | ১। বর্ত্তমানে রাজ্যে ১৯টি আই, সি, ডি, এস, প্রজেক্ট চালু আছে ? |
| ২। ঐ সকল প্রজেক্ট দ্বারা রাজ্যে কয়টি ব্লক কভার করা সম্ভব হয়েছে ? | ২। ঐ প্রজেক্ট দ্বারা রাজ্যের ২৭টি ব্লক কভার করা সম্ভব হইয়াছে। |
| ৩। ঐ সকল প্রজেক্ট গুলির অধীন কতজন অঙ্গনওয়াড়ী কর্মী ও সাহায্যকারী বর্ত্তমানে রাজ্যের বিভিন্ন অঙ্গনওয়াড়ী কেন্দ্রে কর্মরত আছে ? | ৩। ঐ সকল প্রজেক্ট গুলির অধীনে ২৭২৯ জন অঙ্গনওয়াড়ী কর্মী ও ২৭২৯ জন সাহায্য-কারী কর্মরত আছেন। |
| ৪। বর্ত্তমানে রাজ্যের অঙ্গনওয়াড়ী কর্মীরা ও সাহায্যকারীরা কত করে বেতন বা ভাতা বা সম্মানিক পায় ? | ৪। মেট্রিক পাশ যাহারা তাহারা বর্ত্তমানে ৪০০ শত টাকা ভাতা এবং অতিরিক্ত ভাতা পায় ১৩০ টাকা সর্বমোট ৫৩০ টাকা পায়। মেট্রিক পাশ নয় যাহারা তাহারা বর্ত্তমানে ৩৫০ টাকা ভাতা এবং অতিরিক্ত ভাতা পায় ১৩০ টাকা সর্বমোট ৪৮০ টাকা পায় এবং হেল্পাররা ভাতা পায় ২০০ টাকা এবং অতিরিক্ত ভাতা পায় ১০০ টাকা সর্বমোট ৩০০ টাকা পায়। তাছাড়া প্রতিটি অঙ্গনওয়াড়ী কর্মী মেডিকেল ও অন্যান্য সেমিনারে যোগ দেওয়ার জন্য ২০ টাকা হারে ভ্রমণ ভাতা ও দেওয়া হয়ে থাকে । |

**Admitted Starred Question No. 17**

**Name of M. L. A. :—Shri Amal Mallik.**

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

**Questions**

১। রাজ্য সরকারের অধীনে বর্ত্তমানে কয়টি পাবলিক লাইব্রেরী আছে ?

২। এই সকল পাবলিক লাইব্রেরীগুলির মধ্যে কয়টি ভাড়া বাড়ীতে আছে ?

৩। বিলোনীয়া ও বাইখোড়া লাইব্রেরীতে বর্ত্তমানে কত সংখ্যক বই আছে ? ( তার আলাদা আলাদা হিসাব )

উত্তর

১। ২৪টি,

২। ৭টি ( সাতটি )

৩। বিলোনীয়া পাবলিক লাইব্রেরীতে বর্ত্তমান পুস্তক সংখ্যা ২০,৮৩২ বাইখোড়া পাবলিক লাইব্রেরীতে বর্ত্তমান পুস্তক সংখ্যা ১৬৭০।

Admitted Starred Question No. 22

Name of M, L, A, :- Shri Bhudeb Bhattacharjee,

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State :-

১। রাজ্যে বর্ত্তমানে এন, সি, সি, ও স্কাউড গাইড চালু আছে কি ?

২। আসলে জিলা ও বিভাগ ভিত্তিক কতটি স্থানে কি কি ভাবে কাজ হচ্ছে ?

৩। যে সব শিক্ষক অবসর নিচ্ছেন তাদের জায়গায় নতুন শিক্ষক নিয়োগ করে শিক্ষার অঙ্গ হিসাবে এই এন„ সি, সি, ও স্কাউড গাইডকে অধিক গুরুত্ব দিয়ে কার্য্যকরী করা হবে কি ?

Answer

১। চালু আছে।

২। রাজ্যে বর্ত্তমানে জিলা ও বিভাগ ভিত্তিক ৩ ( তিনটি ) এন, সি, সি, ইউনিট এবং ১০ ( দশটি ) স্কাউড গাইড চালু আছে। স্কাউড মাষ্টার গাইড ক্যাপটিন এবং এন. সি. সির Ano ( Associate N.C.C. officer ) দ্বারা বিভিন্ন মহকুমায় স্কাউড গাইড ও এন. সি. সির কাজ চলছে।

৩। যে সকল শিখক স্কাউড গাইড ও এন. সি. সি, এর কাজে নিয়োজিত আছেন তাদের মধ্যে কেউ অবসর নিলে শিক্ষার অঙ্গ হিসাবে গুরুত্ব সহকারেই তাদের জায়গায় নূতন শিক্ষক নিযোগ করা হয়।

Admitted Starred Question No 29

Name of the M L. A. Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister in-Charge of the Social Education Department be pleased to State

১। রাজ্যে সমাজ শিক্ষা কেন্দ্রের সংখ্যা কত ? এবং কেন্দ্রগুলিতে বর্তমানে কতজন শিশু অংশ গ্রহন করে ?

১। সমাজশিক্ষা কেন্দ্রের সংখ্যা হচ্ছে ১২২৪টি, এর মধ্যে স্ব-শাসিত জেলা পরিষদের অধীনে ৪০২টি। কেন্দ্রও-

# PAPERS LAID ON THE TABLE

## ( Questions and Answer )

২। কত‌টি কেন্দ্রে (S. E. Centre)-বালাহার চালু আছে? এবং কতজন শিশু ও মা এর সুযোগ পেয়ে থাকেন? এবং

৩। বালাহার, নিউট্রেশন প্রোগ্রাম চালু রাখতে বৎসরে মোট কত টাকা ব্যয় হচ্ছে?

লিতে বর্ত্তমানে মোট ৫০ হাজার শিশু অংশ গ্রহন করে।

২। বর্ত্তমানে ১২২৪টি সেন্টারে বালাহার চালু আছে। ৫০ হাজার শিশু এবং ৬,৬০০ মা এর সুযোগ পেয়ে থাকেন।

৩। বালাহার ও নিউট্রেশন প্রোগ্রাম চালু রাখতে বৎসরে মোট ১,০৬,৫৩,০৬১/- টাকা ব্যয় হচ্ছে।

Admitteb Starred Question No. 32

Name of Member :— Shri pranab DebBarma

Will the Hon'ble Minister—in—Charge of the Education Department be pleased to State :—

### QUESTION

১। রাজ্যে উপজাতি ছাত্রছাত্রীদের জন্য পরিচালিত মোট কয়টি আবাসিক বিদ্যালয় রয়েছে?

২। এগুলিতে বর্তমানে মোট কতজন ছাত্রছাত্রী এবং শিক্ষক এবং অশিক্ষক কর্মচারী কতজন আছেন?

৩। এই সকল বিদ্যালয় সমূহে বর্তমানে কি কি সুযোগ সুবিধা রয়েছে?

৪। ইহা কি সত্য এই স্কুলগুলির মধ্যে একটি ও নিয়মিত চলেছে না এবং বই, খাতা বিছানা পত্র, শিক্ষক, খেলাধূলার জিনিষ পত্র আবাসন, বিশুদ্ধ পানীয় জল ও অন্যান্য কর্মী সব কিছুরই দারুন অভাব রয়েছে?

৫। যদি সত্য হয়ে থাকে এই অভাব সমূহ পূরণ করার জন্য সরকার কোন পদক্ষেপ নিয়েছেন কি?

### ANSWER

১। ৬ (ছয়)টি আবাসিক বিদ্যালয় আছে।

২। ঐ বিদ্যালয়গুলিতে ২৫২৬ জন ছাত্রছাত্রী ও ৮৫ জন শিক্ষক এবং ৩৯ জন অশিক্ষক কর্মচারী আছে।

৩। নিয়মিত ষ্টাইপেণ্ড ছাড়া ও আবাসিকদের জন্য বিছানা তৈজষ পত্রাদি সরবরাহ করা হয়ে থাকে ।

৪। সত্য নহে ।

৫। প্রশ্ন উঠে না ।

Admitted Starred Question No. 33

Name of the Member :— Shri Pranab Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

| প্রশ্ন | উত্তর |
| --- | --- |
| ১) দ্বিতীয় বামফ্রন্ট সরকারের আমলে আগরতলার কৃষ্ণনগরে উপজাতি সাংস্কৃতিক বিকাশ কেন্দ্র স্থাপনের যে উদ্যোগ শুরু হয়েছিল তার বর্তমান অবস্থা কি ? | (১) নির্মান কার্য্য এগিয়ে চলেছে । |
| ২) ইহা কি সত্য কিছু স্বার্থান্বেষী মহল ইচ্ছাকৃত ভাবে এই কেন্দ্রের সম্পূর্ণরূপ পাবার পথে ক্রমাগত বাধা সৃষ্টি করছে ? | (২) সরকার এ ধরনের কোন কার্য্যকলাপ সম্পর্কে অবহিত নন । |
| ৩) যদি সত্য হয়ে থাকে তবে দশ বছরের ও বেশী সময় কেটে গেলেও এই কেন্দ্র বাস্তবে রূপ পাচ্ছেনা কেন এবং, | (৩) নির্মান কার্য্যের মাঝ পথে কিছু রদবদল ও কিছু প্রকৌশলগত ঝামেলার জন্য নির্মানকার্য্য বিলম্বিত হয়েছে । |
| ৪) কবে নাগাদ এই কেন্দ্রটি চালু করা হবে বলে আশা করা যায় ? | (৪) ১৯৮৩ সনের মার্চ মাসের পর কেন্দ্রটি চালু করা যাবে বলে আশা করা যায় । |

Admitted Starred Question No. 34

Name of Member :— Shri Pranab DebBarma,

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

QUESTIONS

১। ইহা কি সত্য ত্রিপুরা রাজ্যে প্রতি বছর নুতন করে বহু বিদ্যালয় স্থাপন করা হলে ও উপজাতি সম্প্রদায় এর মধ্য থেকে আনুপাতিক হারে পরীক্ষার্থী ও পাশের হার বাড়ছেনা ?

২। যদি সত্য হয়ে থাকে এই Stagnation এর কারণ কি ? এবং

৩। সরকার এই Stagnation অবসানে কি কি পদক্ষেপ নিয়েছেন ?

# PAPERS LAID ON THE TABLE
## (Questions and Answers)
### Answer

১। সত্য নহে।
২। প্রশ্ন উঠে না।
৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Qoestion No. 44

Name of the Member :—Shri Amal Mallik.

Will the Hon'ble Minister-in-Charge of the S. C. & O. B. C. Department be please to State :—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। রাজ্যে এস, সি ছাত্রছাত্রী যারা মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ হয়েছে তাদের সরকার বিশেষ ধরণের কোন পুরস্কার, ভাতা বিশেষ অনুদান প্রভৃতি দেন কিনা ? | ১। কিছু কিছু ছাত্রছাত্রীকে দেওয়া হয়। |
| ২। দিয়ে থাকলে কি ধরনের দেওয়া হয় ? | ২। যে সকল তফসিলী জাতি ছাত্রছাত্রী মাধ্যমিক পরীক্ষায় ৬০%শতাংশ (১ম বিভাগ) নম্বর পেয়ে উত্তীর্ণ হয়, একমাত্র তাদেরকেই এককালীন ১৫০০, টাকা হারে ডঃ বি, আর. আম্বেদকর স্মৃতি পুরস্কার দেওয়া হয়। অন্য কেউ কেবল মাধ্যমিক/উর্দ্ধ মাধ্যমিক উত্তীর্ণ হওয়ার জন্য কোনরূপ পুরস্কার বা সাহায্য পায়না। |

Admitted Starred Question No. 56

Name of Member :- Shri Sudhan Das,

Will the Hon'ble Minister-In-Charge of the Education Department be pleased to state :—

১। ১৯৯৫-৯৬ সালে রাজ্যে কয়টি নতুন স্কুল (J.B./S.B /High/H.S. School) করা হয়েছে।

২। এবং ১৯৯৬ ৯৭ সালে আর কয়টি নতুন স্কুল করা হবে,

৩। তারমধ্যে বিলোনিয়া বিভাগে কোন কোন জায়গায় করার প্রস্তাব আছে ?

### Answer

১। ১৯৯৫-৯৬ ইং সনে মোট ১৭টি নিম্ন বুনিয়াদী বিদ্যালয় ২৭টি নিম্ন বুনিয়াদী বিদ্যালয়কে উচ্চ

বুনিয়াদী বিস্তালয়ে ২১টি উচ্চ বুনিয়াদী বিস্তালয়কে উচ্চ মাধ্যমিক বিস্তালয়ে এবং ২০টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ে উন্নতি করা হয়েছে।

২। ১৯৯৬-৯৭ ইং সনে নুতন স্কুল করার লক্ষ্যমাত্রা ( টার্গেট ) নিম্নরূপ ঃ—

ক) নিম্ন বুনিয়াদী বিদ্যালয় ৮৫টি,

খ) উচ্চ বুনিয়াদী বিদ্যালয় ২৫,,

গ) উচ্চ মাধ্যমিক বিদ্যালয় ২০,,

ঘ) উচ্চতর মাধ্যমিক বিধ্যালয় ১০,,

৩। বিভাগ ভিত্তিক কোন বিদ্যালয় উন্নতি করণের পরিকল্পনা নেওয়া হয় না।

Admitted Starred Question No, 85
Name of Member:- Shri prasanta Deb Barma.
Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

১। ত্রিপুরা শিক্ষা দপ্তর কিসের ভিত্তিতে বিস্তালয় গুলিকে Upgrade করে থাকে।

২। ধলাই জেলার মহারাণী ( কমলপুর ) উচ্চ বিস্তালয়কে উচ্চ মাধ্যমিক বিস্তালয়ে উন্নতি করার কোন পরিকল্পনা আছে কিনা, এবং

৩। যদি থাকে তবে কবে নাগাদ উন্নত করা হবে বলে আশা করা যায় ?

ANSWER

১। ত্রিপুরা শিক্ষা দপ্তর নির্দ্দিষ্ট মাপকাঠির ( Criteria ) ভিত্তিতে বিস্তালয় গুলিকে Upgrade করে থাকে,

২। বর্ত্তমানে এরূপ কোনও পরিকল্পনা নেই।

৩। প্রশ্ন উঠেনা।

Admitted Starred Question No 90
Name of Member:— Shri Prasanta DebBarma.
Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। ধলাই জেলার সালেমা দ্বাদশ শ্রেণী বিস্তালয়ে মাধ্যমিক ও উচ্চতর মাধ্যমিক পরীক্ষা কেন্দ্র স্থাপনের জন্য সরকারের পরিকল্পনা আছে কিনা ? এবং

২। যদি না থাকে আগামী বৎসর ইহা চালু করার বিবেচনা করা হবে কিনা ?

## ANSWER

১। ধলাই জেলার সালেমা দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ে মাধ্যমিক ও উচ্চতর মাধ্যমিক পরীক্ষা কেন্দ্র খোলার পরিকল্পনা আপাততঃ নেই।

২। মাধ্যমিক পরীক্ষা কেন্দ্র খোলার বিষয় ত্রিপুরা বোর্ডের বিবেচনাধীন।

Admitted Starred Question No. 134

Name of M L. A. :—Shri Umesh Chandra Nath.

Will the Hon'ble Minister-in-Charge of the Youth Affairs & Sports Department be pleased to State :—

## QUESTION

১। ইহা কি সত্য ধর্মনগর মহকুমাস্থিত স্কুল মাঠে একটি ষ্টেডিয়াম তৈরী করার সিদ্ধান্ত গ্রহন করা হয়েছে।

২। যদি সত্য হয়, তবে কবে নাগাদ এই কাজ শুরু করা হবে ?

## ANSWER

১। এরূপ কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি।

২। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 159.

Name of the Member :—Shri Makhan Lal Chakraborty

Will the Hon'ble Minister-in-Charge of the Social Welfare & Social Education Department be pleased to State :—

| QUESTION | REPLY |
|---|---|
| ১। রাজ্যে বর্তমানে অনাথ আশ্রমের সংখ্যা কত ? | ১। ২১টি |
| ২। প্রতিটি আশ্রমে কতজন আশ্রমবাসী আছেন ? ( শিশু, বৃদ্ধা. অসহায় মহিলা ও অন্ধ পঙ্গু আলাদা আলাদা হিসাব ) | ২। মোট ৮২৬ জন আশ্রমবাসী আছেন। ইহার আলাদা আলাদা হিসাব নিম্নে দেওয়া হইল। |

আশ্রমবাসীদের মোট হিসাব।

| শিশু | বৃদ্ধ ও বৃদ্ধা | অসহায় মহিলা | অন্ধ | বধির |
|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ |
| ৫৬৫জন | ১৯১ জন | ১২১ জন | ১২জন | ৫০জন |

| | |
|---|---|
| ৩। প্রতিটি আশ্রমবাসীর জন্য দৈনিক বাজেট বরাদ্দ কত এবং কি কি সুযোগ-সুবিধা পেয়ে থাকেন। | বর্তমানে দৈনিক ২০ টাকা হারে আশ্রমবাসীদের বাজেট বরাদ্দ করা হইয়াছে। আশ্রমগুলিতে আশ্রমবাসীদের জন্য খাওয়া, পড়া, পোষাক পরিচ্ছন্ন, চিকিৎসা ব্যবস্থা, আমোদ প্রমোদ ইত্যাদি সম্পূর্ণ সরকারী সাহায্যে পরিচালিত হইতেছে। |
| ৪। প্রতিটি ব্লক এলাকায় একটি করে এইরূপ অনাথ আশ্রম খোলার পরিকল্পনা সরকার গ্রহন করবেন কি ? | ৪। বর্তমানে সরকারের এইরূপ কোন পরিকল্পনা নাই। |

Admitted Starred Question No :— 163

Name of Member : Shri Anil Chakma.

Will the Hon'ble Minister-in-Charge of Forest Department be pleased to state :—

প্রশ্ন

১। চলতি আর্থিক বছরে রাজ্যে কফি বাগান সম্প্রসারণ করার সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

২। না থাকলে তার কারণ কি ?

৩। রাজ্যে ৯৬। ৯৭ সালে কত কেজি কফি উৎপাদন করা হয়েছে ?

উত্তর

১। নাই।

২। ফরেষ্ট (কনজারভেসন) এ্যাক্ট ১৯৮০ তে বনভূমিতে কফি বাগান করার বাধা আছে।

৩। কফি বীজ সংগ্রহের পর,— কফি শুকানো হয় এবং এই প্রক্রিয়া মে জুন মাস অবধি সম্পূর্ন হয়। তখন মোট উৎপাদনের পরিমাণ জানা যায়।

Admitted Stared Question No -164

Name of Member :- Shri Umesh Chandra Nath

Will the Hon'ble Minister-in-Charge of the Labour Department be pleased to state :—

১। প্রশ্নঃ- সারা ত্রিপুরা রাজ্যে পাথর ভাঙ্গা কাজে শ্রমিক কত জন ?

# PAPERS LAID ON THE TABLE

## ( Questions and Answers )

১। উত্তর :— সারা ত্রিপুরা রাজ্যে পাথর ভাঙ্গা শ্রমিকের আনুমানিক সংখ্যা ১৬০০ জন।

২। প্রশ্ন:— এই শ্রমিকদের জন্য সরকারী আইন অনুযায়ী কি কি সুযোগ সুবিধা দেওয়া হয়ে থাকে ?

২। উত্তর :— পাথর ভাঙ্গা শ্রমিকেরা নূন্যতম মজুরী আইন অনুযায়ী সমস্ত রকম সুযোগ সুবিধা পেয়ে থাকেন।

Admitted Starred Question No. 189

Name of M L.A. :— Sri Khagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে, গণ্ডাছড়া। I/S অধীন গঙ্গানগর হাইস্কুলের উপজাতি ছাত্রাবাস স্থাপন করার পরিকল্পনা সরকার নিয়েছেন ?

২। এবং নিয়ে থাকলে কবে নাগাদ হবে বলে আশা করা যায় ?

### ANSWER

১। হ্যাঁ।

২। স্থান নির্বাচন প্রক্রিয়া শুরু হয়েছে। আগামী অর্থ বছর থেকে কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No. 191

Name of M. L. A. :— Sri Khagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state:-

১। বর্তমানে তেলিয়ামুড়া I/S অধীন মুঙ্গিয়াবাড়ী উপজাতি ছাত্রাবাসে কতজন ছাত্র আছে ? এবং

২। থাকলে তাদের মধ্যে কতজন এস টি ও কতজন এস সি ?

### ANSWER

১। মুঙ্গিয়াবাড়ীর উপজাতি ছাত্রাবাসে মোট ৪৮ জন ছাত্র আছে।

২। উক্ত ছাত্রাবাসে মোট ৪৮ জন এস টি ছাত্র আছে, কোন এস, সি সম্প্রদায় ভুক্ত ছাত্র সেখানে নাই।

Admitted Starred Question No 204

Name of Member :– Sri Khagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State :-

১। বামফ্রন্ট (তৃতীয়) সরকার ক্ষমতায় আসার পর বর্তমান সময় পর্যন্ত নূতন কয়টি উপজাতি ছাত্র ও ছাত্রীবাস নির্মাণ করা হয়েছে ?

২। তারজন্য ট্রাইবেল ওয়েলফেয়ার দপ্তর থেকে কত টাকা খরচ হয়েছে, এবং

৩। কতজন ছাত্রছাত্রী আবাসিক হোষ্টেলের সুযোগ পেয়েছে ?

ANSWER

১। তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বর্তমান সময় পর্যন্ত উপজাতি ছাত্রছাত্রীদের জন্য ২০ টি ছাত্র ও ছাত্রীনিবাস নির্মাণ করেছেন।

২। তারজন্য ৩ কোটি ৭৮ লক্ষ ৩৭ হাজার টাকা ট্রাইবেল ওয়েলফেয়ার দপ্তর থেকে ব্যয় করা হয়েছে ।

৩। মোট ১০৫০ জন উপজাতি ছাত্রছাত্রী উক্ত হোষ্টেলগুলোতে থাকার সুযোগ পেয়েছে।

## ANNEXURE—'B'

Admitted Un-Starred Question No. 2

Name of M.L.A. :— Sri Makhan Lal Chakraborty

Will the Hon'ble Minister-in-charge of the Social Welfare & Education Department be pleased to state :—

| QUESTIONS | ANSWER |
|---|---|
| ১। রাজ্যে বর্তমানে অঙ্গনওয়াড়ী সেন্টারের সংখ্যা কত ? (ব্লক ভিত্তিক হিসাব) | ১। রাজ্যে বর্তমানে অঙ্গনওয়াড়ী সেন্টারের সংখ্যা ২৭২৯<br>ব্লক ভিত্তিক অঙ্গনওয়াড়ী সেন্টারের হিসাব নিম্নে দেওয়া হইল। |

| ব্লকের নাম | | সেন্টারের সংখ্যা |
|---|---|---|
| ১। ছামনু ব্লক | — | ৬৮ |
| ২। মনু ব্লক | — | ১২৭ |
| ৩। সালেমা | — | ১৩৮ |

# PAPERS LAID ON THE TABLE

**A** ( Questions and Answers )

| | ব্লকের নাম | | সেন্টারের সংখ্যা |
|---|---|---|---|
| ৪। | ডুম্বুরনগর | — | ৯৬ |
| ৫। | কাঞ্চনপুর | — | ৯০ |
| ৬। | পেচারথল | — | ৫৮ |
| ৭। | পানিসাগর | — | ১১৩ |
| ৮। | কদমতলা | — | ৩১ |
| ৯। | কুমার ঘাট | — | ১১৪ |
| ১০। | খোয়াই | — | ৯০ |
| ১১। | তেলিয়ামুড়া | — | ১০৬ |
| ১২। | তুলাশিখর | — | ৪০ |
| ১৩। | মোহনপুর | — | ১৬০ |
| ১৪। | মান্দাই | — | ৮৬ |
| ১৫। | টাকারজলা | — | ১০৪ |
| ১৬। | বিশালগড় | — | ১৩৪ |
| ১৭ | ডুকলী | — | ৯১ |
| ১৮। | মান্ডাবাড়ী | — | ১৪০ |
| ১৯। | কিল্লা | — | ৬০ |
| | দ্বিতীয় ফর্দা | | |
| ২০। | অমরপুর ব্লক | — | ৯০ |
| ২১। | করবুক ” | — | ৪১ |
| ২২। | রগাফা ” | — | ১১১ |
| ২৩। | সাতচাঁদ ” | — | ১২৮ |
| ২৪। | রূপাইছড়ি ” | — | ৩৮ |
| ২৫। | রাজনগর ব্লক | — | ৯২ |
| ২৬ | নেলাঘড় ” | — | ১৫০ |
| ২৭। | জিরানীয়া ” | — | ৮৩ |
| ২৮। | আগরতলা আরবান | — | ১০০ |
| | | | ২৭২৯ |

## QUESTIONS

২। কেন্দ্রীয় সরকারের গাইড লাইন অনুযায়ী সেই সংখ্যা পূরন হয়েছে কিনা ? এবং

৩। না হয়ে থাকলে সেই সংখ্যা পূরন করার জন্য কি কি ব্যবস্থা গ্রহন করেছেন ?

২) কেন্দ্রীয় সরকারের গাইড লাইন অনুযায়ী সেই সংখ্যা পূরন হয় নাই।

৩) কেন্দ্রীয় সরকারের গাইড লাইন অনুযায়ী সেন্টার স্থাপনের সংখ্যা পূরনের জন্য ইতি [illegible] ৮০ টি সেন্টার খোলার [illegible] গ্রহন করা হইয়াছে [illegible] আরও সেন্টার মঞ্জুর করার জন্য কেন্দ্রীয় মানব সম্পদ দপ্তরের নিকট যথারীতি প্রস্তাব পাঠানো হইয়াছে।

Admitted Un-Starred Question No. 4

**Name of M.L.A. :-** 1. Shri Ashok DebBarma

2 Shri Rati Mohan Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :

QUESTION

১। গত তিন বৎসর যাবৎ রাজ্যের প্রত্যন্ত অঞ্চলের [illegible] বিদ্যালয়ে কোন পরীক্ষা গ্রহণ করা সম্ভব হয়নি, ( School Inspectorate অনুযায়ী [illegible] )

২। ইহা কি সত্য যে, ১৯৯৬ ইং শিক্ষা [illegible] School Inspectorate এর অধীন প্রতাপপুর ও গোলাঘাটি উচ্চ বুনিয়াদি বিদ্যালয়কে মাধ্যমিক স্তরে উন্নীত করা হলেও এখন পর্যন্ত প্রয়োজনীয় শিক্ষক নিয়োগ করা হয়নি ?

৩। যদি সত্য হয়, তবে উক্ত বিদ্যালয়গুলিতে অতিসত্বর প্রয়োজনীয় শিক্ষক নিয়োগ করা হবে কিনা,

৪। ইহাও কি সত্য যে, প্রাথমিক বিদ্যালয় থেকে মাধ্যমিক স্তর পর্যন্ত রাজ্যের অনেকগুলি বিদ্যালয়ে ছাত্র ছাত্রীদের এমনকি শিক্ষকদেরও বসার জন্য প্রয়োজনীয় আসবাবপত্র নাই,

৫। সত্য হলে, শীঘ্রই প্রয়োজনীয় আসবাবপত্র বিদ্যালয়গুলিতে দেওয়ার ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা।

৬। পেকুয়ারজলা হাইস্কুল, লালসিংমুড়া হাইস্কুল এবং [illegible]মুড়া হাইস্কুলগুলিতে পাকা বাড়ী নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ? এবং বিদ্যালয়গুলির পাকা বাড়ী

নির্মানের জন্য Priority List আছে কি ?

## ANSWER

১। গত তিন বৎসর যাবৎ রাজ্যের প্রত্যন্ত অঞ্চলে ৪৯ ( উনপঞ্চাশ )টি স্কুলে পরীক্ষা গ্রহণ করা সম্ভব হয়নি।

ইনস্পেক্টরেট ভিত্তিক হিসাব :—

১। খোয়াই — ০
২। বিশালগড় — ১
৩। গণ্ডাছড়া — ৩৬
৪। ছৈলেংটা — ৯
৫। সদর — ২
৬। সাব্রুম — ১

৪৯

২। সত্য নহে।
৩। প্রশ্ন উঠে না।
৪। আংশিক সত্য।
৫। প্রশ্ন [illegible]

৬। [illegible] হাইস্কুল, লালসিংমুড়া হাইস্কুল ও সুতারমুড়া হাইস্কুল গুলোর মধ্যে লালসিংমুড়া [illegible] জন্য ৪ ( চার ) লক্ষ টাকা ব্যয়ে ৩ ( তিন ) কক্ষ বিশিষ্ট পাকা বাড়ী নির্মানের কাজ চলছে। পাকা ঘর [illegible] জন্য অগ্রাধিকারের তালিকা তৈরী করা হয়।

Admitted Un-Starred Question No 5
Name of M.L A. :—Shri Pannalal Ghosh.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State :-

১। একাডেমিক ইন্সপেকসন টিম ১৯৯৬-৯৭ শিক্ষাবর্ষে কতগুলি বিদ্যালয়ে পরিদর্শন করেছেন, ( জেলা ভিত্তিক স্কুলের নাম সহ )
২। রাজ্য শিক্ষা অধিকর্তার কাছে কয়টি রিপোর্ট জমা পড়েছে ; এবং
৩। ঐ সকল রিপোর্টের উপর ভিত্তি করে দপ্তর কি কি পদক্ষেপ গ্রহন করেছে ?

## ANSWERS

১। এডুকেশন ইন্সপেকশন টীম বিদ্যালয়ের পঠনপাঠন পরিচালনাগত দিক তদারকি ও

পরিদর্শনের জন্য ১৯৯৬-৯৭ সালের ১৪ই ফেব্রুয়ারীতে গঠন করা হলেও ঐ পরিদর্শক টীম সহসা পরিদর্শনের কাজ শুরু করতে পারেনি। বিশেষ করে ঐ টীমের চেয়ারম্যান যথা উত্তর জেলাও দক্ষিণ জেলার উপশিক্ষা অধিকর্তাগণ কমিটি গঠিত হবার পর দিল্লীতে National Plarring & Admiristration এ দীর্ঘ ৬ (ছয়) মাস মেয়াদী ট্রেনিং এ যোগদান করেন। অপর দিকে মেম্বার হিসাবে নিযুক্ত হেডমাষ্টারগন ইন্টারভিউ ইত্যাদিতে সংযুক্ত ছিলেন। তবে বর্তমান শি বর্ষ থেকে উক্ত এ্যাকাডেমিক ইন্সপেকশন টীম পরিদর্শনের কাজ সুচারু রূপে সম্পন্ন করবে।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

**Admitted Un-Starred Question No—7**

**Name of Member :– Shri Umesh Ch. Nath**

**Will the Hon'ble Minister-in-Charge of Forest Department be pleased to state :—**

**প্রশ্ন**

১। ফরেষ্ট দপ্তরের ( গড়ে ) বার্ষিক আয় কত ?

২। কি কি গাছে কি হারে রয়েলটি আদায় করা হয় ?

৩। জোত ভূমির গাছে কোন রয়েলটি আদায় করা হয় কিনা ?

**উত্তর**

১। ফরেষ্ট দপ্তরে বর্তমানে গড়ে বার্ষিক রাজস্ব আদায়ের পরিমান ২৯৮ লক্ষ টাকা।

২। বিভিন্ন গাছের মাশুল গাছ ভেদে এবং মাপ অনুযায়ী আদায় করা হয়। গাছের এবং অন্যান্য বনজ বস্তুর মাশুল আদায়ের সর্বশেষ বিজ্ঞপ্তি বনদপ্তরের ২৭শে মে ১৯৯২ ইং সনের No. F.7 (94) /For/FP-90/18465-865 নং নোটিফিকেশন মূলে ধার্য্য করা হয়।

৩। না।

**Admitted Un Starred Question No. 12**

**Name of Member :- 1. Shri Anil Chakma**

**2. Shri Panna Lal Ghosh**

**Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State :—**

১। ১৯৯৫—৯৬ সালে এস. বি স্কুল হইতে হাইস্কুলে কতটি স্কুলকে উন্নত করা হয়েছিল ( বিভাগ ভিত্তিক হিসাব )

## PAPERS LAID ON THE TABLE
## ( Questions and Answers )



২। চলতি শিক্ষাবর্ষে কোন এম,বি স্কুলকে হাইস্কুলে উন্নীত করার সরকারের পরিকল্পনা আছে কিনা, এবং

৩। থাকিলে কোন বিভাগে কতটি করা হবে বলে আশা করা যায় ?

### ANSWER

১। ১৯৯৫-৯৬ সালে মোট ২১টি এম, বি, স্কুলকে হাইস্কুলে উন্নীত করা হয়েছে। মহকুমা ভিত্তিক হিসাব এরূপ সদর-৭, বিশালগড়-৩, খোয়াই-১, সোনামুড়া-১ উদয়পুর-১, বিলোনীয়া-১, সাব্রুম-২, কৈলাশহর-১ ধর্মনগর-১ এবং কাঞ্চনপুর-২টি।

২। হ্যাঁ।

৩। চলতি শিক্ষাবর্ষে ২০টি এম, বি স্কুলকে হাইস্কুলে উন্নীত করার লক্ষমাত্রা ছিল। কার্যত ৩২ (বত্রিশ) টি এম, বি স্কুলকে হাইস্কুলে উন্নীত করা হয়েছে। আর কোনও এম, বি স্কুলকে এ বছর হাইস্কুলে উন্নীত করা হলো। যে ৩২টি এম, বি স্কুলকে হাইস্কুলে উন্নীত করা হয়েছে এর বিভাগ ভিত্তিক হিসাব এরূপ সদর ১টি, বিশালগড় ৫, খোয়াই ২, সোনামুড়া ৬, উদয়পুর-৪, বিলোনীয়া-৬, সাব্রুম-২, ধর্মনগর-২ এবং কমলপুর-৪।

### Admitted Un-Starred Question No. 20

Name of Member :— Shri Anil Chakma.

Will the Hon'ble Minister-in-Charge of the Tribal Welfare Department be pleased to state :—

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) এস. টি. কর্পোরেশন থেকে ১৯৯৪ ইং হইতে ১৯৯৬ ইং পর্যন্ত কতটি জীপ গাড়ী এবং কতটি পাওয়ার টিলার দেওয়া হয়েছে। ( বিভাগ ভিত্তিক হিসাব ) | (১) এস. টি. কর্পোরেশন থেকে ১৯৯৪ ইং হইতে বৎসর পর্যন্ত মোট ৮টি জীপ গাড়ী এবং ১৩টি পাওয়ার টিলার দেওয়া হয়েছে। |

নীচে বিভাগ ভিত্তিক হিসাব দেওয়া হল।

| মহকুমা | জীপ | পাওয়ার টিলার |
|---|---|---|
| ১) সদর | ৩ | ৬ |
| ২) খোয়াই | ১ | ৪ |
| ৩) বিশালগড় | — | ২ |
| ৪) সাব্রুম | ১ | — |
| ৫) কমলপুর | ১ | — |

| | | | |
|---|---|---|---|
| ৬) | কাঞ্চনপুর | — | ১ |
| ৭) | কৈলাশহর | ১ | — |
| ৮) | ধর্মনগর | ১ | — |
| | মোট :— | ৮ | ১৩ |

**Admitted Un-Starred Question No. 28**

**Name of M.L.A :— Shri Ashok DebBarma**

**Will the Hon'ble Minister-in-Charge of the Tribal Welfare Department be pleased to State :—**

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১) ১৯৯৩-৯৪ ইং আর্থিক বছর হইতে ১৯৯৬-৯৭ ইং আর্থিক বছর পর্য্যন্ত সেটেলমেন্ট স্কীমের আওতায় কতজন এস. টি. বেনিফিসিয়ারীদের আনা হয়েছে ? ( মহকুমা ভিত্তিক হিসাব ) | (১) ১৯৯৩ ইং আর্থিক বৎসর হইতে ১৯৯৬-৯৭ ইং আর্থিক বৎসর পর্য্যন্ত মোট ৪৫৭১ জন এস. টি. বেনিফিসিয়ারীদের আনা হয়েছে যার মহকুমা ভিত্তিক হিসাব সংযোজনী 'ক' এ দেওয়া হইল। |
| ২) এর জন্য প্রত্যেক বেনিফিসিয়ারীর জন্য কত টাকা করে খরচ করা হয়েছে ? | (২) এর জন্য বেনিফিসিয়ারী পরিবার পিছু খরচের হার নিম্নরূপ :—<br>(ক) তুমিয়া পুনর্বাসন প্রকল্পে টাঃ ৩০,০০০ টাঃ ( ত্রিশ হাজার টাকা )।<br>(খ) রাবার বাগান করে পুনর্বাসন প্রকল্পে টাঃ ৫৩,৫০০ টাঃ ( তিপ্পান্ন হাজার পাঁচ শত )<br>(গ) চা বাগান করে-টাঃ ১,১৭,১০০ টাকা পুনর্বাসন প্রকল্পে ( একলক্ষ সতের হাজার এক শত টাকা )। |
| ৩) স্কীমের অধীনে কি কি সুযোগ দেওয়ার ব্যবস্থা আছে ও দেওয়া হইয়াছে ? | (৩) গৃহ নির্মাণের জমি ও আর্থিক সাহায্যের ব্যবস্থা আছে ও দেওয়া হইয়াছে। তাছাড়া বেনিফিসিয়ারীদের পরিমাণমত চাষযোগ্য জমি ও তা আবাদ করার জন্য আর্থিক সাহায্য, ফলের বাগান করা, পশুপালন, |

সংস্থচাষ, রাবার বাগান করা, চা বাগান করা ইত্যাদির জন্য জমি ও আর্থিক সাহায্য দেওয়ার ব্যবস্থা আছে ও দেওয়া হইয়াছে।

৪) ১৯৯৬-৯৭ ইং আর্থিক বছর পর্যন্ত কতজন এস. টি. বেনিফিসিয়্যারীদের রাবার বাগানের মাধ্যমে পুনর্বাসন দেওয়া হইয়াছে।

(৪) ১৯৯৬-৯৭ ইং আর্থিক বছর পর্য্যন্ত ২৬০৭ জন এস. টি. বেনিফিসিয়্যারীদের রাবার বাগানের মাধ্যমে পুনর্বাসন দেওয়া হইয়াছে। মহকুমা ভিত্তিক হিসাব সংযোজনী 'খ' এ দেওয়া হইল।

( মহকুমা ভিত্তিক হিসাব )

জুমিয়া পুনর্বাসন প্রকল্পে, চা বাগান তৈরী করে এবং টি. এফ. ডি. পি. সি. রাবার বাগানের মাধ্যমে পুনর্বাসন দেওয়ার মহকুমা ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল।

টি. আর পি. সির মাধ্যমে যে ৩২৩ জনকে পুনর্বাসন দেওয়া হয়েছে তার মহকুমা ভিত্তিক তথ্য সংগ্রহাধীন।

| মহকুমার নাম | জুমিয়া প্রকল্প | চা প্রকল্প | রাবার প্রকল্প | মোট |
|---|---|---|---|---|
| খোয়াই | ১৯৮ | — | ১৩৮ | ৩৩৬ |
| সদর | ২০৩ | — | — | ২০৩ |
| বিশালগড় | ২৫ | ৫০ | ৫৩ | ১২৮ |
| কমলপুর | ২০০ | — | — | ২০০ |
| লংতরাই ভ্যালী | ২৩২ | — | — | ২৩২ |
| ধর্মনগর | ১৮০ | — | — | ১৮০ |
| কৈলাশহর | ১০০ | ২০০ | — | ৩০০ |
| অমরপুর | ১৫০ | — | — | ১৫০ |
| বিলোনীয়া | ২৪০ | — | — | ২৪০ |
| উদয়পুর | ২০০ | — | — | ২০০ |
| সাব্রুম | ১৮৩ | — | — | ১৮৩ |
| গণ্ডাছড়া | ৪০১ | — | — | ৪০১ |
| সোনামুড়া | ৬৫ | — | — | ৬৫ |
| কাঞ্চনপুর | ৪০০ | — | — | ৪০০ |
| | ২৮০৭ | ১৫০ | ১৯১ | ৩২৪৭ |
| টি. আর. পি, সি. | | | ৩২৩ | |
| | | | ৫১৪ | ৩৫৭১ |

সংযোজনী — 'খ'

১৯৯৬-৯৭ ইং সন পর্যন্ত রাবার বাগানের মাধ্যমে পুনর্বাসন প্রাপ্ত উপজাতি পরিবারের মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| ক্রমিক নং | মহকুমার নাম | পরিবারের সংখ্যা | বাগানের পরিমাণ ( হেক্টরে ) |
|---|---|---|---|
| ১) | খোয়াই | ৫৯৫ | ৯৪২.০৪ |
| ২) | সদর | ১০৫ | ১৭২.৪০ |
| ৩) | বিশালগড় | ৪৫৫ | ৫৯৩.০৫ |
| ৪) | লংতরাইভ্যালী | ২৪৭ | ৬৯৩.১০ |
| ৫) | ধর্মনগর | ২১০ | ৪০৬.৮৩ |
| ৬) | কৈলাশহর | ৪২ | ৪১.০০ |
| ৭) | অমরপুর | ৬১৪ | ১০৩১.১০ |
| ৮) | বিলোনীয়া | ১৮ | ২৭.৫০ |
| ৯) | উদয়পুর | ৪৯ | ৪৭.৫০ |
| ১০) | সাব্রুম | ৫৪ | ১০২.৯৮ |
| ১১) | কমলপুর | ১৮৮ | ৩২৮.৪২ |
| | মোট :— | ২৬০৭ | ৩৫৮১.৮২ |

**Admitted Un-Starred Question No. 37.**

**Name of M.L.A. :- Shri Panna Lal Ghosh and**

**:— Shri Ratan Lal Nath.**

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to State :—

১। বিষয় শিক্ষক ও বায়োসায়েন্স এ শূন্যপদের সংখ্যা কত ? এর মধ্যে মোট কতজনকে সম্প্রতি অবকর্মের ভিত্তিতে রাজ্য সরকার চাকুরী দিয়েছেন ?

২। এর মধ্যে শতকরা ৫০ ভাগ সিনিয়রিটির ভিত্তিতে কাদের চাকুরী দেওয়া হয়েছে ? ( নাম ঠিকানা সহ তালিকা )

৩। চাকুরী দেওয়ার ক্ষেত্রে সিনিয়রিটির ভিত্তিতে দেওয়া হয়েছে কিনা ? এবং কোন সিনিয়র বায়োসায়েন্স বেকার বাদ পেলে তাকে অতি সত্বর নিয়োগ পত্র দেওয়া হবে কি ?

৪। ১৯৯৩ ইং সালে অগ্রাধিকারপ্রাপ্ত ( বায়োসায়েন্স ) বেকারদের বাতিল তালিকা থেকে কত জনকে এবার নিয়োগপত্র দেওয়া হয়েছে ?

**ANSWER**

১। বিষয় শিক্ষক ও বায়োসায়েন্স এ শূন্যপদের সংখ্যা যথাক্রমে ১,৭৯২ ও ৫০০টি।

বিষয় শিক্ষকপদে ১,৩৪৯ জনকে এবং বায়োসায়েন্স ৩৭১ জনকে জবফর্মের ভিত্তিতে চাকুরী দেওয়া হয়েছে ?

২। মোট ৭০৮ জনকে নীতির ভিত্তিতে চাকরী দেওয়া হয়েছে। এর মধ্যে বিষয় শিক্ষকপদে ৩৪২ জন ও বায়োসায়েন্স মাত্র ৬৩ জন। এলাকা সহ তালিকা সংগ্রহাধীন।

৩। ইন্টার ভিওয়ের মাধ্যমে সরকারের নিয়োগনীতি মেনে চাকুরী দেওয়া হয়েছে এবং নিকট ভবিষ্যতে ঐ বিষয়ে পদ পুরণ করা গেলে ইন্টারভিউ বোর্ডের প্যানেল অনুসারে করা হবে।

৪। ১১ জন।

Admitted Un-Starred Question No. 38

Name of M.L.A. : Shri Ratan Lal Nath.

Will the Hon'ble Minister in-charge of the Education Department be pleased to State :—

১। ইহা কি সত্য সারা রাজ্যে বহু স্কুল উগ্রপন্থীর কারণে বন্ধ হওয়া আছে ?

২। যদি সত্য হয়ে থাকে তবে এর মোট সংখ্যা কত ?
( এক ভিত্তিক আলাদা হিসাব ) এবং

৩। রাজ্য সরকার ঐ স্কুলগুলি খোলার জন্য কি কি ব্যবস্থা গ্রহন করেছেন ?

ANSWER

১। আংশিক সত্য।

২। ২১টি ( গণ্ডাছড়া—১৪, তৈলেংটা—৮ সাব্রুম—১ কাঞ্চনপুর—১, সদর—১,

৩। উগ্রপন্থী কার্যকলাপ ও নিরাপত্তাজনিত কারনে বন্ধ হওয়া ঐ স্কুলগুলো পুনরায় চালু করার জন্য প্রশাসনিক স্তরে ও স্থানীয় জনসাধারণের মাধ্যমে সক্রিয় উদ্যোগ গ্রহন করা হয়েছে। শুধু গণ্ডাছড়া অঞ্চলে বসতি পরিবর্তনের ফলে কিছু স্কুল বন্ধ করে দেওয়া হয়েছে।

Admitted Un-Starred Question No. 41

Name of Member :— Shri Ratan Lal Nath

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন —১ ইহা কি সত্য, রাজ্যের বিভিন্ন স্কুলে ছাত্রছাত্রীদের বসার জন্য কোন আসবাবপত্র নেই.

২) যদি সত্য হয়ে থাকে তবে এই ধরণের আসবাব ব্যবস্থা কয়টি স্কুলে রয়েছে,
( মহকুমা ভিত্তিক হিসাব ) এবং

৩) এবং যদি সত্য হয়ে থাকে তবে ঐসব স্কুলে আসবাবপত্র দেওয়ার ব্যবস্থা করা হবে কিনা ?

ANSWER

উত্তর :—১) সত্য নহে।

২) প্রশ্ন উঠে না।

৩) প্রশ্ন উঠে না।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

## MONDAY, THE 24TH FEBRUARY, 1997.

The Assembly met in the Assembly House, Agartala, at 11 A. M. on Monday, the 24th February, 1997.

## PRESENT

**Shri Jitendra Sarkar** Speaker in the chair. The Deputy Chief Minister, the Deputy Speaker, 13 Ministers and 25 Members.

## QUESTIONS & ANSWERS

***মিঃ স্পীকার :—*** আজকের কার্যাসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যদের নাম ডাকলে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লিখিত যে কোন নাম্বার জানালে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর প্রদান করবেন। শ্রীঅমল মল্লিক ও শ্রীপ্রশান্ত দেববর্মা (ব্র্যাকেটেড)।

***শ্রীপ্রশান্ত দেববর্মা*** (সালেমা) :— অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং— ১৪।

***মিঃ স্পীকার :—*** অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং— ১৪।

***শ্রীবৈদ্যনাথ মজুমদার*** (উপ-মুখ্যমন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, অ্যাডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং— ১৪।

প্রশ্ন

১। ত্রিপুরা স্টেট লটারী (রাজ্য লটারী) পুনরায় চালু করার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২। থাকলে কবে থেকে চালু করা হবে ?

৩। পূর্বের ত্রিপুরা স্টেট লটারী বন্ধ হয়ে যাওয়ার কারণ কি ছিল ?

উত্তর

১। বিগত ১৯৮৭ সালে রাজ্য সরকারের সিদ্ধান্ত অনুসারে ত্রিপুরা রাজ্য লটারী খেলা বন্ধ করে দেওয়া হয়।

পরবর্তী সময়ে রাজ্য সরকার ত্রিপুরা রাজ্য লটারী পুনরায় চালু করার সিদ্ধান্ত নেন এবং সেই অনুযায়ী ১৯৯১ সালের ৮ই জানুয়ারী মেসার্স বিঙ্কা্য এজেন্সীকে অর্গানাইজিং এজেন্ট নিযুক্ত করে রাজ্য সরকার ও বিঙ্কা্য এজেন্সীর মধ্যে চুক্তিপত্র স্বাক্ষরিত হয় কিন্তু খেলা চালু হওয়ার পূর্বেই মেসার্স বিঙ্কা্য এজেন্সী চুক্তির শর্ত লঙ্ঘন করে রাজ্য লটারীর টিকিট ছাপিয়ে বাজারে বিক্রি করে। এ ব্যাপারে মামলা এখনও আদালতে বিচারাধীন।

২। বিষয়টি বিচারাধীন থাকায় এখন নির্দিষ্ট ভাবে কিছু বলা যাবে না।

৩। ১৯৮৭ সালের এপ্রিল ও মে মাসে রাজ্য সরকার কয়েকটি নির্দিষ্ট খেলায় একই নম্বরযুক্ত টিকিটে একটি পুরস্কারের জন্য দুইজন দাবীদারের কাছ থেকে দাবী পাওয়ায় উক্ত খেলা জন স্বার্থের পরিপন্থী ভাবিয়া রাজ্য সরকার ১৯৮৭ সালের ৬ঠা অক্টোবর (১৬৬ তম ড্র) এর পর থেকে লটারী খেলা বন্ধ করিয়া দেন।

**শ্রী প্রশান্ত দেববর্মা** :— স্যার, গত ভোটের আমলে আমরা পত্র পত্রিকায় দেখেছি যে সিকিমের কংগ্রেস নেতা শ্রীশুব্বা লটারী কেলেঙ্কারীতে জড়িয়ে পড়েছিলেন। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয় কিছু জানাবেন কিনা ?

**শ্রী বৈদ্যনাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) :— স্যার, আমি পুরো বিষয়টিই হাউসের সামনে রাখছি। ১৯৮৯ ইং সালের মে মাসে রাজ্য সরকার ত্রিপুরা রাজ্য লটারী খেলা পুনরায় চালু করার সিদ্ধান্ত নেন। কিন্তু ১৯৯১ সালের ডিসেম্বর মাসে রাজ্য

সরকার লটারী চালু করার সিদ্ধান্ত পুনর্বিবেচনা করে লটারী চালু না করার সিদ্ধান্ত নেন।

১৯৯২ ইং সালের আগষ্ট মাসে রাজ্য সরকার তদানীন্তন অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীরতনলাল ঘোষের নেতৃত্বে আরো চার আধিকারীককে নিয়ে একটি কমিটি গঠন করে।

এই কমিটির দায়িত্ব ছিল (১) অন্যান্য রাজ্য লটারীগুলির অবস্থা পরীক্ষা করা, (২) রাজ্য লটারীগুলির বাজারের অবস্থা এবং রাজ্যের রাজস্ব বৃদ্ধির উৎস হিসাবে এর উপযোগিতা পরীক্ষা করা।

১৯৯২ ইং সালের ডিসেম্বর মাসে ঐ কমিটি বিভিন্ন এজেন্সীগুলি থেকে প্রাপ্ত প্রস্তাব বিবেচনা করে মেসার্স বিদ্ধ্যা এজেন্সী এবং মেসার্স সুব্বা অ্যাণ্ড কোং-এর নাম যথাক্রমে প্রথম এবং দ্বিতীয় উচ্চতম প্রস্তাব হিসাবে সুপারিশ করে বলে যে তাদের প্রতি খেলায় রাজ্য সরকারকে ১০,০০০ টাকা দিতে হবে।

রাজ্য সরকার ঐ কমিটির সুপারিশ বিগত ১৯৯৩ ইং সালের জানুয়ারী মাসে অনুমোদন করেন। এই অনুসারে অধিকর্তা স্বল্প সঞ্চয়, গ্রুপ ইন্সুরেন্স এবং ইনষ্টিটিউশন্যাল ফিন্যান্স ঐ দুই এজেন্সীকে চিঠি লিখে বলেন যে খসড়া চুক্তিপত্রে কিছু পরিবর্তন করতে হবে এবং এই চিঠি রাজ্য সরকারের কোনরকম প্রতিশ্রুতি হিসাবে গ্রহণ করা যাবেনা। মেসার্স বিদ্ধ্যা এজেন্সী শর্ত গ্রহণ করে। ১৯৯৩ ইং সালের ৮ই জানুয়ারী রাজ্য সরকার এবং মেসার্স বিদ্ধ্যা এজেন্সীর মধ্যে এক চুক্তি পত্র স্বাক্ষরিত হয়।

ঐ চুক্তি অনুযায়ী মেসার্স বিদ্ধ্যা এজেন্সী লটারী খেলায় কয়েকটি স্কীম অনুমোদনের জন্য রাজ্য লটারী অধিকর্তার নিকট পাঠায়। অধিকর্তা, ইনষ্টিটিউশন্যাল ফিন্যান্স বিদ্ধ্যা এজেন্সীর ম্যানেজিং পার্টনার শ্রী এ. কে. সুব্বাকে লটারী খেলার ব্যাপারে আলোচনা করার জন্য ১৯৯৩ ইং সনের ১২ই ফেব্রুয়ারী আগরতলায় আসার জন্য চিঠি লিখেন। যেহেতু স্কীমগুলি বিস্তারিত পরীক্ষার প্রয়োজন ছিল এবং অন্যান্য রীতিনীতি ঠিক করা বাকি ছিল তাই ঐ স্কীমগুলির অনুমোদন জানানো হয়নি। ১৯৯৩ ইং সনের ১৫ ইং ফেব্রুয়ারী শ্রী এ, কে, সুব্বা-এর সঙ্গে অধিকর্তা ইনষ্টিটিউ-

শন্যাল ফিনান্সের একটি আলোচনা হয়। ঐ সময়ে শ্রীসুব্বা লটারী খেলা শুরু করার কথা বার বার বলতে থাকে। শ্রীসুব্বাকে বলা হয় যে খেলা এখনি করা সম্ভব নয়, কারণ স্কীমগুলি বিস্তারিত ভাবে পরীক্ষা করা এবং খেলার প্রয়োজনীয় কার্য্য প্রণালীগুলিস্থিত করা বাকী আছে।

১৯৯৩ ইং সালের ১৬ই ফেব্রুয়ারী সংবাদ পত্রের মাধ্যমে জানা যায় যে মেসার্স বিন্ধ্যা এজেন্সী ১৪ই ফেব্রুয়ারী ১৯৯৩ ইং লটারী খেলা হবে বলে টিকিট ছাপিয়ে বাজারে বিক্রি করেছে। এই রিপোর্টের পরিপ্রেক্ষিতে অধিকর্তা, ইনষ্টিটিউশন্যাল ফিনান্স পশ্চিম আগরতলা থানায় মেসার্স বিন্ধ্যা এজেন্সীর বিরুদ্ধে ১৬.২.৯৩ ইং তারিখে একটি এফ, আই, আর দায়ের করেন। ঐ এফ, আই, আর এ উক্ত ছিল যে মেসার্স বিন্ধ্যা এজেন্সী রাজ্য সরকারের স্কীমের অনুমোদন ছাড়াই অধিকর্তা, ইনষ্টিটিউশন্যাল ফিনান্সের নমুনা স্বাক্ষর দিয়ে টিকিট ছাপিয়ে বিক্রি করেছে এবং তাতে টিকিট ক্রেতাদের মধ্যে হতাশা সৃষ্টি হয়েছে। এখানে উল্লেখ করা যায় যে পুলিশ এরই মধ্যে চার্জশীট দাখিল করেছে।

পৃথক ভাবে অধিকর্তা, ইনষ্টিটিউশনাল ফিনান্স ১৬.২.৯৩ ইং তারিখে মেসার্স বিন্ধ্যা এজেন্সীকে ঐ চুক্তিপত্র কেন বাতিল করা হবে না, তার কারণ দর্শানোর জন্য নোটিশ পাঠান। ঐ এজেন্সীর উত্তর সন্তুষ্টজনক না হওয়ায় অর্থ দপ্তরের সচিব চুক্তি পত্রের সংশ্লিষ্ট শর্তগুলি লঙ্ঘিত হয়েছে উল্লেখ করে আর একটি নোটিশ পাঠান। কিন্তু ঐ এজেন্সীর উত্তর সন্তুষ্টজনক না হওয়ায় রাজ্য সরকারের অর্থ সচিব শ্রীসুব্বাকে ৩০.৭.৯৩ ইং তারিখে ব্যক্তিগত ভাবে উপস্থিত হয়ে বলার জন্য নোটিশ পাঠান। কিন্তু শ্রীসুব্বা ঐ তারিখে উপস্থিত না হয়ে এসিস্ট্যান্ট ডিষ্ট্রিক্ট জাজ—১ (নাউ রিডিসিগনেটেড এ্যাজ সিভিল জাজ সিনিয়ার ডিভিশান), আগরতলার আদালতে মামলা দায়ের করে। মামলাটি এখনও বিচারাধীন।

রাজ্য সরকার কর্তৃক গঠিত দাস কমিশন অব ইনকোয়ারী এর সুপারিশ অনুযায়ী বিন্ধ্যা এজেন্সীর বিরুদ্ধে বিক্রীত টিকিটের হিসাব দাখিল করার জন্য মামলা দায়ের করার সিদ্ধান্ত নিয়েছেন এবং এ ব্যাপারে বিন্ধ্যা এজেন্সীকে ২৮.১.৯৭ ইং তারিখে একটি নোটিশ পাঠানো হয়েছে। ঐ নোটিশ বিন্ধ্যা এজেন্সীর নির্দিষ্ট ঠিকানায়

কাউকে পাওয়া যায়নি বলে ১২.২.৯৭ ইং তারিখে দপ্তরে ফেরত এসেছে। এখন ঐ নোটিশটি পদ্ধতিগত ভাবে অল ইণ্ডিয়া নিউজ পেপারে ছাপিয়ে দেওয়া হবে। তারপর সন্তোষ জনক জবাব না পেলে কেইস ফাইল করা হবে।

**শ্রীঅনিল চাকমা** (পেঁচারথল) :— সাপ্লিমেণ্টারী স্যার, ত্রিপুরা রাজ্য লটারী যখন ত্রিপুরাতে চালু করা হয়েছিল তখন সমস্ত সাবডিভিশানগুলিতে ঐ রাজ্য লটারীর আয় থেকে টাউন হল করা হয়েছে? এই মামলা দায়ের হওয়ার পর থেকে এটা বন্ধ হয়ে গেছে এবং ত্রিপুরা রাজ্যের অন্যান্য সাবডিভিশান গুলিতে টাউন হল করার বাকী আছে। এই মামলাটি অতিসত্বর শেষ করে আবো অন্যান্য এজেন্সী দিয়ে পুনরায় চালু করা সম্ভব হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) :— স্যার, ১৯৯০ সালে এপ্রিল এবং মে মাসে একবার আমরা ত্রিপুরা রাজ্যে লটারী বন্ধ করে দিয়েছিলাম কারণ একই নাম্বারের কয়েকটা টিকিট এক সঙ্গে বের হয়ে গিয়েছিল। এই নিয়ে ক্যালকাটা হাই কোর্ট পর্যান্ত কেইস হয়েছে এই সমস্ত কারণে সেই সময় প্রথম বারের মত বন্ধ করে দিয়েছিলাম। দ্বিতীয় বার জোট সরকার এসে এটা চালু করেছিলেন এবং তখনও গোলমাল হয়। কাজেই লটারীর টাকা দিয়ে টাউন হল করতে হবে এমন কোন নিয়ম নেই। তবে আমরা লটারীর টাকা দিয়ে টাউন হল করেছিলাম। কাজেই দুইবার যখন এই লটারী গোলমাল হয়েছে তখন রাজ্য সরকার এটা চিন্তা করে দেখবেন।

**শ্রীঅরুণ ভৌমিক** (বড়জলা) :— সাপ্লিমেন্টারী স্যার, ত্রিপুরা রাজ্যের লটারী নিয়ে প্রশ্ন উঠছে, এই লটারী কেলেঙ্কারী হিসাবে যেটা জোট আমলে হয়েছে এবং এখনও যে সমস্ত কেস হয়েছে বা মামলা চলছে তার পরিপ্রেক্ষিতে আমি এটা জানতে চাই রাজ্য সরকার এমন কোন এনকোয়ারী করেছেন কিনা যে কোন রাজনৈতিক নেতা বা মন্ত্রিসভার সদস্যরা কেউ এর সঙ্গে জড়িত আছেন কিনা। এই রকম কোন রেসপন্স মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা আছে কি?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, দাস কমিশন যে রিপোর্ট দিয়েছেন তাতে কিছু বলেন নি। দাস কমিশন বলেছেন কেস্ করার জন্য।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা।

**শ্রীঅনিল চাকমা**—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২০।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২০।

প্রশ্ন

১। রাজ্যে গরীব মানুষদের কুটির জ্যোতি প্রকল্পে বিদ্যুৎ লাইন যাদের দেওয়া হয়েছে তাদের পাশবুক দেওয়ার সিদ্ধান্ত আছে কি?

২। এখনো পর্যান্ত যাদের পাশবুক দেওয়া হয় নাই তাদের বকেয়া রেভিনিউ মকুব করার সরকারের পরিকল্পনা আছে কি?

উত্তর

১। গরীব মানুষদের কুটির জ্যোতি প্রকল্পে যাদের বিদ্যুৎ লাইন দেওয়া হয়েছে তাদের পাশবুক দেওয়ার সিদ্ধান্ত সরকারের আছে।

২। যাদের এখনো পাশবুক দেওয়া হয়নি তাদের রেভিনিউ মুকুব করার মত কোন পরিকল্পনা গভর্ণমেন্টের নেই।

**শ্রীঅনিল চাকমা :—** সাপ্লিমেন্টারী স্যার, কুটির জ্যোতি প্রকল্পে যাদের বিদ্যুৎ লাইন দেওয়া হয়েছে, ডিপার্টমেন্ট থেকে তাদের এখনও পাশবুক দেওয়া হয়নি। ১০ বছর হয়ে গেছে তারা বিদ্যুতের লাইন পেয়েছে এবং প্রতি মাসে তাদের ১০ টাকা করে দিতে হবে। তাই ঐ সমস্ত গরীব মানুষরা এখন বলছে, তাদের টাকা মকুব করা হবে কিনা কারণ এক সঙ্গে তারা এত টাকা কোথা থেকে দেবেন? যদি সরকার থেকে টাকা মুকুব করা হয় তাহলে এটা তাদের পক্ষে সহায়ক হবে। তাই মাননীয় মন্ত্রী মহাশয় এটা পুনরায় বিবেচনা করে দেখবেন কিনা?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— স্যার, কুটির জ্যোতি প্রকল্পে যখন বিদ্যুতের লাইন দেওয়া হয়েছে তখন সেই সমস্ত বাড়ীতে বলে দেওয়া হয়েছে যে সাব-ডিভিশান অফিসে আছে সেই অফিসে গিয়ে বই নেবার জন্য এবং প্রতি মাসে ১০ টাকা করে দিতে হবে। কিন্তু অনেকে যাননা এটা ঠিক এবং পাশবুকও নেননা। কারণ

এই ধারনাই হয়ে আছে মাথার মধ্যে যেহেতু লাইন নামিয়ে দেওয়ার ক্ষেত্রেতে গভর্ণমেন্ট কোন পয়সা নেয়না সেজন্য এটারও পয়সা দিতে হবে না। এরকম একটা ধারণার বশবর্ত্তী হয়ে অনেকে অফিসে যানওনা এবং পাশবুক নেনও না। না নিয়ে ৩/৪ বৎসর ধরে এটা আছে। এই যে প্রচলিত বিদ্যুৎ আইন আমাদের রাজ্যে আছে এই আইনে ক্রেডিট মকুব করার ক্ষমতা দপ্তরের নাই। যেহেতু এটা আইনে কাভার করে না। এই পরিকল্পনা লেট হবে। তবে গরীব মানুষ যারা তারা যাতে সহজ কিস্তিতে টাকাটা দিতে পারে সেই রকম কিস্তি দেওয়ার পদ্ধতি আমাদের আছে। মাননীয় সদস্য যদি সাহায্য করেন, মানুষের কাছে যদি বলেন যে আমরা সহজ কিস্তিতে দিয়ে দিতে পারি, সেই সহজ কিস্তিতে তারা এই ক্রেডিট পরিশোধ করতে পারবেন।

**শ্রীপ্রশান্ত দেববর্মা :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী বলেছেন সহজ কিস্তিতে দেওয়ার ব্যাপারে। কিন্তু প্রশ্নটা হল গরীব মানুষ যারা তারা হয়ত ৩০ টাকা করে প্রতিদিন রোজি করে, প্রতি মাসে যদি ১০ টাকা করে দিতে হত তবে হয়ত এই অসুবিধা হতনা। তবে এখন এক সাথে ৩/৪ বৎসরের যদি জমে যায় ৭০০-৮০০ টাকা তা তাদের দেওয়ার ক্ষমতা নাই। কিন্তু বিভাগীয় কর্মীরা যারা উনাদেরও প্রয়োজন ছিল যে যারা ভোক্তা. ভোক্তাদেরকে এই পাশবুক দেওয়ার জন্য উদ্যোগ গ্রহন করা। কিন্তু এই উদ্যোগ গ্রহণ করেননি। এটা কি বিভাগীয় কর্মী যারা আছেন তাদের দায়িত্ব নেই এই ব্যাপারে?

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, দায়িত্ব সকলেরই থাকে। আমাদের দপ্তরের যে তথ্য আছে সেটা হচ্ছে আমরা অনেকগুলি পাশ-বুক দিয়েছি। যে পাশবুক দেওয়া হয়েছে তাতেও টাকা জমা পড়ে না। ওখানে ত পাশবুক না দেওয়ার প্রশ্ন নয়। পাশবুক যা দেওয়া হয়েছে তাতেও টাকা জমা পড়ছে না। যেহেতু ওখানে কোন মিটারের ব্যবস্থা নেই সেইহেতু মিটার রিডিং ইত্যাদির জন্য বিদ্যুৎ দপ্তরের কর্মীদের বাড়ী বাড়ী যাওয়ার ও কোন পদ্ধতি নেই। মিটার যেখানে যেখানে আছে সেখানে আছে ১০ টাকা করে তাদের প্রতি মাসে দিতে হবে। এটাত ফিক্সড ব্যাপার। তারজন্য বিদ্যুৎ দপ্তরের কর্মীরা প্রতি মাসে সেখানে যাননা, যাওয়ার প্রশ্নও থাকে না। এটা ঠিক যারা পাশবুক পাননি, তাদের ক্ষেত্রেতে দপ্তরের দায়িত্ব নিশ্চয়ই আছে। তবে আমাদের কিছু অসুবিধাও আছে। প্রায় দীর্ঘদিন ধরে গত ১৫ বৎসর ধরে আমাদের এখানে মিটার রিডার, যারা বাড়ীতে গিয়ে মিটার দেখবেন, তাদের রিক্রুটমেন্ট

আমাদের এখানে হয়নি, সেই ধরনের ব্যবস্থাও নেই। অ্যাক্সটেনশান এ'মধ্যে অনেক হয়েছে। আগে যা ছিল তার থেকে অ্যাক্সটেনশান হয়েছে অনেক। এই অ্যাক্সটেনশানের সঙ্গে সঙ্গে মিটার রিডার বা মিটার টেস্টার বা ইন্সপেক্টার এই ধরনের রিক্রুটমেন্ট আমাদের কম হওয়ার ফলে এই ধরণের কর্মী বাড়ী বাড়ী গিয়ে দেখা, মিটার চেক করা অথবা যারা দেননি, পাশবুক থাকলেও, মিটার না থাকলেও তাদের টাকা দিতে হবে। কিন্তু আমাদের কর্মী স্বল্পতার জন্য যেটা দরকার সবটা সঠিক ভাবে করে উঠতে পারে না। সে জন্য মানুষের সহযোগিতা নিশ্চয়ই দরকার এবং আমি আশা করব মাননীয় সদস্যরা যারা আছেন তারাও সহযোগিতা করবেন। আমরা নিশ্চয়ই দপ্তরকে বলব, দপ্তরের কর্মীরা যাতে তাদের সুনির্দিষ্ট কাজ তাঁরা করেন যাতে করে এই অসুবিধা দূর হয়।

***মি: স্পীকার :—*** মাননীয় সদস্য শ্রীভূদেব ভট্টাচার্য্য।

***শ্রীভূদেব ভট্টাচার্য্য*** (ফটিকরায়) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং— ৯৭।

***শ্রীঅঘোর দেববর্মা*** (মন্ত্রী) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং— ৯৭ স্যার।

প্রশ্ন

১। রাজ্যে গত ৯৪-৯৫ ও ৯৫-৯৬ ইং সনে মোট কতটি ডীপ টিউবওয়েল করার সিদ্ধান্ত সরকার নিয়েছিলেন।

২। তন্মধ্যে মোট কতটির খনন কার্য্য সম্পূর্ণ হয়েছে ও কতটির কাজ এখনও হয় নাই। (জিলা ও বিভাগ ভিত্তিক হিসাব)।

৩। যেগুলির কাজ শেষ হয় নাই সেগুলির অসম্পূর্ণ খনন কাজ সহ সমস্ত পাইপ লাইন বসানোর কাজ কবে নাগাদ শেষ করা হবে।

৪। নতুন রীগ মেশিন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি এবং থাকলে কবে নাগাদ তা কার্যকরী হবে?

উত্তর

১) ১৯৯৪-৯৫ সনে ও ৯৫-৯৬ সনে সেচ ও পানীয় জলের জন্য যথাক্রমে ৫১টি ও ৫৬টি নতুন গভীর নলকূপ করার সিদ্ধান্ত ছিল।

২) তন্মধ্যে খনন করা হইয়াছে যথাক্রমে ৬টি ও ১২টি (জিলা ও বিভাগ ভিত্তিক হিসাব)। পশ্চিম ত্রিপুরা সদর মহকুমাতে ৯৪-৯৫ সালে ১২টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, তারমধ্যে ২টি খনন করা সম্ভব হয়েছে। বাকী ১০টি করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ সালে ১১টি গভীর নলকূপ খননের কথা ছিল, তার মধ্যে ৪টি খনন করা সম্ভব হয়েছে, বাকী ৭টি করা সম্ভব হয়নি। বিশালগড়ে ১৯৯৪-৯৫ সালে ৭টি গভীর নলকূপ খনন করার কথা ছিল তারমধ্যে ২টি করা সম্ভব হয়েছে, ৫টি করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ সালে ৭টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, তারমধ্যে ৪টি করা সম্ভব হয়েছে, আর ৩টি করা সম্ভব হয়নি। সোনামুড়াতে ১৯৯৪-৯৫ সালে ১টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু সেটা করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ সালেও ১টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু সেটা করা সম্ভব হয়নি। খোয়াইতে ১৯৯৪-৯৫ ইং সালে ৬টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু তারমধ্যে একটাও করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ ইং সালেও ৬টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু একটাও করা সম্ভব হয়নি। উত্তর ত্রিপুরাতে কৈলাশহরে ১৯৯৪-৯৫ ইং সালে ৭টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু একটাও করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ ইং সালে ৭টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, তারমধ্যে ২টি করা সম্ভব হয়েছে, আর ৫টি বাকী আছে। কাঞ্চনপুরে ১৯৯৪-৯৫ ইং সালে ১টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, তারমধ্যে একটাও করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ ইং সালে ১টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু সেটাও করা সম্ভব হয়নি। ধর্মনগরে ১৯৯৪-৯৫ ইং সালে ১টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু সেটাও করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ ইং সালে ১টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু সেটাও করা সম্ভব হয়নি। ধলাইর কমলপুরে ১৯৯৪-৯৫ ইং সালে ৪টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু একটাও করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ ইং সালে ৪টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু একটাও করা সম্ভব হয়নি। দক্ষিণ ত্রিপুরার উদয়পুরে ১৯৯৪-৯৫ ইং সালে ২টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, তারমধ্যে একটা করা সম্ভব হয়েছে। ১৯৯৫-৯৬ ইং সালে ১টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু সেটা করা সম্ভব হয়নি। বিলোনীয়াতে ১৯৯৪-৯৫ ইং সালে ৫টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু একটাও করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ ইং সালে ৬টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, কিন্তু একটাও করা সম্ভব হয়নি। সাব্রুমে ১৯৯৪-৯৫ ইং সালে ৯টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, তারমধ্যে শুধু একটা করা সম্ভব হয়েছে। ১৯৯৫-৯৬ ইং সালে সালে ৬টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, তারমধ্যে ২টি করা সবস্ত হয়েছে। অমরপুরে

১৯৯৪-৯৫ ইং সালে ৪টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, তারমধ্যে একটাও করা সম্ভব হয়নি। ১৯৯৫-৯৬ ইং সালেও ৫টি গভীর নলকূপ খনন করার কথা ছিল, তারমধ্যে একটাও খনন করা সম্ভব হয়নি। মোট গভীর নলকূপ খনন করার কথা ছিল ১৯৯৪-৯৫ ইং সালে মোট ৫৯ টি তারমধ্যে মাত্র ৬টি করা সম্ভব হয়েছে, বাকী রয়েছে আরও ৫৩টি। ১৯৯৫-৯৬ ইং সালে খনন করার কথা ছিল মোট ৫৬টি তারমধ্যে ১২টি খনন করা সম্ভব হয়েছে, আরও ৪৪টা খনন করা হয়নি। ইহা ছাড়া ডিপোজিট ও রিপ্লেসমেন্ট-এর জন্য যথাক্রমে ৭টি ও ১২টি গভীর নলকূপ খনন করা হয়েছে।

৩) যে সকল প্রকল্পের কাজ এখনও হাতে নেওয়া সম্ভব হয়নি সেগুলি ১৯৯৬-৯৭ ও ৯৭-৯৮ সালে বসানোর উদ্যোগ নেওয়া হইয়াছে। পাইপ লাইন বসানোর কাজ আগামী ১৯৯৮ ইং সাল নাগাদ শেষ করা যাবে বলে আশা করা যায়।

৪। হ্যাঁ আছে, আগামী ৯৭-৯৮ সালে ২টি রীগ মেসিন ক্রয় করার উদ্যোগ নেওয়া হয়েছে।

**শ্রীভূদেব ভট্টাচার্য :—** সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে ১৯৯৪-৯৫ এবং ১৯৯৫-৯৬ বছরে কত কাজ হয়েছে? তাতে এটা পরিষ্কার হয়েছে যে দপ্তর থেকে সঠিক সময়ে এগুলি খোঁজ খবর নেওয়া হয়নি এবং যেগুলির কাজ হয়নি এখানে বলা হয়েছে তার কারণটা কি তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

**শ্রীঅঘোর দেববর্মা (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, এগুলির প্রতি বছরের কাজ প্রতি বছরই শেষ হয়ে যায় তা নয়। এই কাজের যে ধরণ তাতে সেটা শেষ হবার নয়। কেন না এখানে দপ্তর থেকে তদারকি খবরাখবর নেওয়া হয়নি তাও ঠিক নয়। কারণ এতে কতগুলি সমস্যা রয়েছে। যেমন ধরুন বলা হয়েছে নতুন করে পরিকল্পনা নেওয়া হবে, কিন্তু দেখা গেল অনেকগুলি পুরানো যে স্কীমগুলি রয়েছে সেগুলি অকেজো হয়ে যাচ্ছে আট দশ বছর পর সেগুলি রিপ্লেসমেন্ট করার জন্য হাতে নিতে হচ্ছে। ফলে এখানে যে হিসেবটা দেখানো হয়েছে ১৯৯৪-৯৫ এবং ৯৫-৯৬ ইং বছরে ৫৯টির মধ্যে মাত্র ৬টি প্রকল্পের কাজ নতুন করে করা সম্ভব হয়েছে। এরপরে আরো ১৯টা ডেপোজিট স্কীম করতে হয়েছে যেগুলি চালু ছিল কিন্তু পরে অকেজো হয়ে গেছে সেগুলিকে চালু করার জন্য নতুন জায়গায় আর করা যায়নি। পুরোনো জায়গায় রিপ্লেসমেন্ট করতে হয়েছে। ফলে আমাদের টার্গেটে পৌঁছার আগেই এই সমস্যাগুলির জন্য নতুন প্রকল্পগুলি

করতে অনেক সময় সম্ভব হয় না। দ্বিতীয়তঃ এই কাজগুলি করতে গিয়ে যে ম্যাটেরিয়েলস্ দরকার হয় যেমন পি, গ্রেভেল, সেগুলি ত্রিপুরায় পাওয়া যায় না, এগুলি বাইরে থেকে গৌহাটি, কলকাতা, দূর্গাপুর এই সমস্ত জায়গা থেকে আনতে হয়। তাছাড়া এটা এমন নয় যে ডিপার্টমেন্ট থেকে অফিসার পাঠিয়েই এগুলি নিয়ে আশা যায়। এগুলি আনতে হলে টেণ্ডার কল করতে হবে, তারপর সেগুলিকে এক্সেপ্ট করতে হবে। এরপরেও ঠিক সময়ে এই পি, গ্রেভেল পাওয়া যাচ্ছে না। তাছাড়া আসামের গোলাঘাটে হয়েছে উগ্রপন্থী সমস্যা। কাজেই সেখান থেকেও সময়মত এগুলি পাওয়া যাচ্ছে না। এই হচ্ছে আমাদের সমস্যা। এই পি, গ্রেভেলগুলি সময়মত পাওয়া গেলে আমরা আশা করব আগামী ১৯৯৭-৯৮ সালে অন্ততঃ বেশ কিছু কাজ আমরা করতে পারব।

**শ্রীমাধবচন্দ্র সাহা** (মাতাবাড়ী) :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় ১৯৯৪-৯৫, এবং ৯৫-৯৬ ইং সনের যে হিসাব দিলেন তাতে দেখা যাচ্ছে ৮০ পারসেন্টের উপরেই কোন কাজ হয়নি (নেপথ্যে শ্রীভূদেব ভট্টাচার্য্য এবং আরো কিছু সদস্যগণ মন্তব্য করেন যে ৮০ পারসেন্ট নয় ৯৯ পারসেন্টই কাজ হয়নি)। অর্থাৎ ডীপ টিউবওয়েল বসানো যায়নি। এই অসুবিধা থাকা সত্বেও মাননীয় মন্ত্রী মহোদয় যেটা বলেছেন এই দপ্তর বা দপ্তরের অফিসাররা কাজ কি করেছেন সেটা বুঝা গেল। এবং আমাদের কাছে এই খবর রয়েছে, বিশেষ করে দক্ষিণ ত্রিপুরার কথা বলতে পারি যে নির্দিষ্ট কন্ট্রাক্টর এই কাজ নিয়েছে। সে কোন কাজ করছে না, বসে রয়েছে। আমরা জানি কেন্দ্রীয় সরকার পানীয় জলের উপর বিশেষ গুরুত্ব দিয়েছেন এবং রাজ্য সরকারও এই পানীয় জলের উপর বিশেষ গুরুত্ব দিয়েছেন। এই অবস্থায় কবে নাগাদ এই টিউবওয়েলগুলির বসানোর কাজ শেষ করা সম্ভব হবে, এটা পরিষ্কার করে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা?

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয়, এই ব্যাপারে আপনি এখন জবাব দিতে পারবেন কিনা?

**শ্রীবিদ্যানাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) **:—** স্যার, আমরা যখন এবার সরকার গঠন করেছি তখন স্টোরে এসে দেখেছি মাত্র ৬টা ডিপ টিউবওয়েল করার মত পাইপ আছে। এবং এই পাইপগুলি আনতে হয় রাউরকেল্লা থেকে। টাকা আগে অগ্রিম দিতে হয় তারপরে সেগুলি তৈরী করে এবং আমাদের দু-তিন কিস্তিতে ১ কোটি টাকা অগ্রিম দিয়ে এই পাইপ আনতে

হয়েছে। এবং টাকা পাওয়ার পর তারা তৈরী করে, এই করে আমাদের এক বছর চলে গেছে। পি, গ্রেভেলের কথা মন্ত্রী মহোদয় বলেছেন এর অনেক ডিফিকালটি আছে। এটা মাননীয় সদস্যরা বলতে পারেন যে প্রগ্রেস আরও বেশী হলে ভাল হত। জোট আমলে ১১০ টা ডিপ টিউবওয়েল করে রেখে গিয়েছিল যেগুলির কাজ কমিশন করেনি। আমরা এসে প্রথমত নতুন ডিপ টিউবওয়েল করার যে অসুবিধাটা সেটা বাদ দিয়ে সঙ্গে সঙ্গে আমরা এগুলি কত চালু করা যায় এই দিকে আমরা নজর দিয়েছিলাম। কাজেই সেখানে মন্ত্রী মহোদয় বলেছেন আগামী বছরে আরও এটাকে স্প্রেড করার চেষ্টা করবেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীপান্নালাল ঘোষ।

**শ্রীভূদেব ভট্টাচার্য :—** সাপ্লিমেন্টারী স্যার, এই জিনিষটা পরিষ্কার হওয়া দরকার।

**মিঃ স্পীকার :—** আর কি, এতে পরিষ্কার হল না ?

**শ্রীভূদেব ভট্টাচার্য :—** স্যার, এই ব্যাপারটা পরিষ্কার না। যেমন কৈলাশহরে ৭ টার মধ্যে ২ টার কাজ হয়েছে, বলা হয়েছে। মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন ২ টার কাজ হয়েছে। একটা পুরানো মেশিন ছিল ২৫ বছর আগের। সেটার জায়গায় একটার কাজ হয়েছে আর একটা নতুন হয়েছে। এবং এখানে যেটা বলা হয়েছে যে মেশিন আমতে হয় দূর্গাপুর বিভিন্ন জায়গায় পাইপ, গ্রেভেল বিভিন্ন প্রশ্ন আছে দপ্তর এটা খোঁজ করে দেখবেন কিনা ? উত্তর ত্রিপুরা বিশেষ করে আমরা যে জিনিসটা দেখি এই পাইপের ক্ষেত্রে বিভিন্ন রকমের করাপশান এবং সেটার সঙ্গে দপ্তর জড়িত। পাশাপাশি আমরা আর একটা জিনিষ দেখছি একজন কনট্রাক্টর আগরতলায় আছে যেমন তিনি উত্তর ত্রিপুরায় বুক করেছেন, দক্ষিণ ত্রিপুরায় বুক করেছেন, পশ্চিম ত্রিপুরায় বুক করেছেন এবং সেই জায়গায় এই কাজকর্ম প্রপারলি হওয়ার কোন ব্যবস্থা হবে এটা মনে করি না, এটা দেখা হবে কিনা ? এবং এই যে গ্রেভেল সহ দপ্তরের যে ব্যবস্থাগুলো চলছে এটা যদি সারাই করা না যায় তাহলে কোন দিন এটার উন্নতি করা যাবে না, এটা মাননীয় মন্ত্রী মহোদয় দেখবেন কিনা ?

**শ্রীঅঘোর দেববর্মা (মন্ত্রী) :—** স্যার, পি-গ্রেভেল নিয়ে সেখানে কোন গোলমাল করেছে কিনা এই তথ্য আমার কাছে নেই। কনট্রাক্টরের কাজের ক্ষেত্রে গোলমালের আশঙ্কা, মাননীয় সদস্য যেটা বলার চেষ্টা করছেন এই সম্পর্কে আমার কাছে কোন তথ্য নেই।

যদি উনি সুনির্দিষ্ট ভাবে এই ধরনের কোন ঘটনা ঘটে থাকলে লিখিতভাবে জানালে আমরা তদন্ত করে দেখব এবং এটা সারানোর জন্য দায়িত্ব নেব।

**শ্রীপ্রশান্ত দেববর্মা** (সালেমা) :— সাপ্লিমেন্টারী স্যার, ধলাই-এর ব্যাপারটা বিভাগীয় মন্ত্রী বললেন যে, ৬০ টা প্রোগ্রাম নেওয়ার পরে ৬টার কমিশন হয়েছে। নতুন করতে গিয়ে পুরোনটা নষ্ট হয়ে যায়, পুরোনটা ঠিক করতে হয়। প্রশ্ন হল পরিকল্পনাগুলি সেই রকমভাবে গ্রহণ করা হয়েছে কিনা এটা বিশ্লেষণ করবেন কি? আর দ্বিতীয়তঃ হচ্ছে, বাজে কোয়ালিটির গ্রেভেল দেওয়া হয় কমলপুর, কুমারঘাট থেকে, এরজন্য এটা কমিশন হওয়ার আগে নষ্ট হয়ে যায়, এই ডিপ টিউব-ওয়েলে কোন কাজ হয় না। এই ব্যাপারে কিছু ইঞ্জিনীয়ার জড়িত আছে এই ব্যাপারে তদন্ত করা হবে কি?

**শ্রীআঘোর দেববর্মা** (মন্ত্রী) :— স্যার, দপ্তরের কাজকর্ম ত্বরান্বিত করার জন্য প্রশাসনিক যে সেট আপটা আছে এটা এডিকুট মান্ধার করতে পারছে তা ঘটনা নয়, ঘটনা হচ্ছে এখনও বড করা যায় না। চেষ্টা হচ্ছে তার সঙ্গে অর্থের সম্পর্ক আছে। মাননীয় উপ-মুখ্যমন্ত্রী বলেছেন চেষ্টা করছেন পয়সা নেই। পয়সা থাকলে কর্মচারী নিয়োগ করা যাবে এবং সঙ্গে সঙ্গে সেকটরের মধ্যে আমাদের অফিসাররা কাজ করে দিতে পারেন। তাই আমরা সেই চেষ্টাগুলি করব যাতে এই কাজগুলি ত্বরান্বিত করা যায়। আর এখানে রিপ্লেসমেন্ট পরিকল্পনা এইভাবে হয়, পরিকল্পনায় লেখা আছে যদি একটা ডিপ-টিউব-ওয়েল যদি কোন কারণে নষ্ট হয়ে যায় তাহলে জরুরী ভিত্তিতে সেখানে আর একটা নতুন নলকূপ করতে হবে এটা হল প্রেন। এবং এই প্রেনিংয়ের ভিত্তিতে এই কাজগুলো করা হয়। দেখা গেল একটা ডিপ-টিউব-ওয়েল এর মেয়াদ মাত্র ১০ বছর। এই দশ বছরে যদি যারা সুযোগ সুবিধা পেয়েছেন এরমধ্যে দশ বছরের মধ্যে আমরা যদি রিপ্লেসমেন্ট না করি তাহলে সেখানে ক্রাইটা বেশী হয়। নতুন জায়গায় যতখানি ক্রাই হবে তার চেয়ে বেশী হবে সেই সমস্ত জায়গায় চালু জায়গায় অচল হয়ে পরে। আর এখানে মাননীয় সদস্যরা বলার চেষ্টা করেছেন যে কমিশন করার সময় এটা চালু করা যায় না, কমিশন করা যায় না। আমরা কেউ বলতে পারিনা যে জলের নীচে কত জল আছে। মাটির নীচে কত জল আছে আমরা কি করে বলব, ইঞ্জিনিয়ারদের বলা মুশকিল। ডিলিং করার পর দেখা গেল যে পরিমাণ ডিচার্স হওয়ার কথা জল পাওয়ার কথা দেখা গেল নীচে সেই জল পাওয়া যায় না। এই যে টেকনোলজি ডেভেলাপমেন্ট হলেও এখনও এত পরিমাণ ডিপ-টিউব-ওয়েলের পাইপ নীচে গেলে পরে এত জল থাকবে এটা এখনও ঠিকভাবে

বলা যায় না। ফলে কোথায়ও কোথায়ও দেখা গেল ট্রিপি করার পরে পর্যান্ত জলের অভাবে সেখানে কমিশন করা না হলে এটা অসুবিধা হয়ে যায়

এই হচ্ছে কতগুলি সমস্যা। আর ডিপোজিট ওয়ার্কতো আমি বললাম। আর আপনারা বললেন যে ডিপ-টিউব-ওয়েল সহ ৯৫ শতাংশ দপ্তরের কাজ হয় না। ১৯৯৪ সালে যে টার্গেটটা বেগলগ হিসাবে আমরা নিয়ে গেলাম ৯৫ ইং সালে। ১৯৯৫ ৯৫ ইং সালে যে পরিমাণ করার কথা ছিল এটা সবটা করা যায়নি। সংখ্যাটা আমরা নিয়ে গেলাম ১৯৯৫-৯৬ ইং সালে। একই রয়ে গেল। দেখা গেল হিসাবে ডিপোজিট ওয়ার্ক আমরা করছি ১২টা আর ১২টা প্রায় ৩৭টা ৩৫টা আমরা করেছি আউট অব ৪৬। ডিপোজিট সহ আমরা নিলে করিতা না। কিন্তু নতুন জায়গায় বসানো যায় না। আমাদের কিছু টেকনিক্যাল সমস্যা, টেভেল, তারপরে আছে মেশিনের অভাব, গ্রেভেল নানা রকম প্রশ্ন আছে এইগুলি করার জন্য নতুন মেশিন কেনার জন্য চেষ্টা হচ্ছে। এবং প্রাইভেট অর্গানাইজেশন যারা টেণ্ডার করছে, আমরা বলেছিলাম যে আমাদের যা মেশিন আছে তা দিয়ে করা যাবে না। বেসরকারী সংস্থা যারা আছে তাদেরকে টেণ্ডার কপি করলাম এটাও তারা আনতে চাইছে না। শুনেছি এবার করবেন বলে তারা কথা দিয়েছেন। যদি হয় তাহলে আমরা অনেকগুলি কাজ আগামী বছর গুলিতে করতে পারব বলে আমরা বিশ্বাস করি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীপান্নালাল ঘোষ

**শ্রীপান্নালাল ঘোষ** (রাধাকিশোরপুর) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৪০

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৪০

প্রশ্ন

১। ১৯৯৬-৯৭ ইং অর্থ বছর দক্ষিণ জেলায় মোট কয়টি রাস্তার মেটেলিং এবং কার্পেটিং করার মঞ্জুরী দেওয়া হয়েছিল এবং এরমধ্যে কতটির কাজ সম্পূর্ণ হয়েছে ?

২ উদয়পুর পিত্রা রোডটির মেটেলিং কার্পেটিং-এর কাজ কবে নাগাদ শুরু করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। মোট ১৭ সড়কের) রাস্তার মেটেলিং এবং কার্পেটিং-এর মঞ্জুরী দেওয়া হয়েছে তারমধ্যে দুইটি রাস্তার কাজ সম্পূর্ণ হয়েছে

২। বর্তমানে এই রাস্তার কাজ চলছে।

**শ্রীপান্নালাল ঘোষ :—** সাপ্লিমেন্টারী স্যার, এই যে দেখা যায় ১৭ (সড়কের) টা মঞ্জুরী দেওয়া হয়েছিল তারমধ্যে দুইটার কাজ সম্পূর্ণ হয়েছে। বাকিগুলির কাজ শুরু হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

স্যার, দ্বিতীয়টি হচ্ছে যে গত ২৬শে আগষ্ট বিধানসভার অধিবেশনেও আমি এই প্রশ্নটি করেছিলাম যে উদয়পুর পিত্রা বোডের মেটেলিং কার্পেটিং এর কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায় তখনও উত্তর দেওয়া হয়েছিল যে শুরু করা হবে, এবারও বলা হচ্ছে যে শুরু করা হবে। এই যে শুরু করা হবে, শুরু করা হবে বলা হচ্ছে তাতে আমার মনে হচ্ছে এই রাস্তার কাজ এখনো শুরু করা হয়নি। এটা একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন। সেই কাজটা কবে নাগাদ শুরু করা হবে, তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীবিদ্যানাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) **:—** স্যার, এই অর্থ বৎসর হচ্ছে ১৯৯৬-৯৭ এখনো তো এই অর্থ বৎসর শেষ হয়নি। যে ১৭টি রাস্তার নাম বললাম তার বাইরে হচ্ছে এটা। এটা এর আগের বৎসরের কাজ কিল্লা রোড হইতে পিত্রাবাজার পর্য্যন্ত রাস্তার (দৈর্ঘ্য ৪.৭৫ কিমি) মেটালিং কার্পেটিং এর কাজের জন্য গত ৬-১-৯৭ ইং তারিখ এ ১৯,৪১,০০০ টাকা মঞ্জুরী দেয়া হয়েছে। ইতিমধ্যেই কাজটির জন্য ঠিকাদার নিযুক্ত হয়েছে এবং মেটাল যোগানের কাজ অগ্রসর হচ্ছে। আর যে ১৭টি রাস্তা আছে তার কোনটার কি অবস্থা আমি বলে দিচ্ছি।

নর্দান ডিভিশান নং ১, উদয়পুর

১। শালগড়া হইতে শীলাঘাটি হইয়া কিশোরগঞ্জ পর্য্যন্ত রাস্তার রি-সেকশনিং ও কার্পেটিং-এর কার ০ ০০ কি,মি হইতে ৬.০০ কি,মি অংশ পর্যান্ত ২৩,৫০,০০০ টাকা দরপত্র গৃহীত হইয়াছে।

২। ঐ ৬.০০ কি মি হইতে ১১.১০ কি,মি অংশ গ্রুপ নং ২, ২৩,৮৭,৫০০ টাকা আর্থিক মঞ্জুরী হইয়াছে।

৩। ধ্বজনগর হইতে সাতাবিয়া হইয়া শালগড়া পর্যন্ত রাস্তার উন্নয়ন, প্রশস্ততা, রিসেকসনিং ও কার্পেটিং এর কাজ (দৈর্ঘ্য ১৪.৫০ কি, মি,) পর্যন্ত ২১, ২১, ৭০০ টাকা মঞ্জুরী আদেশ দেওয়া হইয়াছে। শীঘ্রই কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়।

৪। উদয়পুর হইতে জম্পইজলা পর্যন্ত রাস্তার রি-সেকশনিং এর কাজ, মেটালিং এবং কার্পেটিং, ০'০০ কি, মি, হইতে ৪'০০ কি, মি, পর্যন্ত অংশ ১৮,৮৪, ৩০০ টাকা এস্টিমিট তৈরী করা হইতেছে।

৫। উদয়পুর শহর রাস্তার উন্নয়ন, ইউ, এস, রোড হইতে ছনবন শ্মশান ঘাট পর্যন্ত রাস্তা ৩,৮০,০০০ টাকা দরপত্র পরীক্ষা নিরীক্ষা চলছে।

৬। উদয়পুর শহর রাস্তার উন্নয়ন, রমেশ চৌমুহনী হইতে জামতলা পর্যন্ত সলিং, রি-সেকশনিং কার্পেটিং এবং সেগুসীল কোট ইত্যাদি (দৈর্ঘ্য ২,৫০ কি, মি,) আরও ১৮,৬৬, ৫৫০ টাকা আর্থিক মঞ্জুরী দেওয়া হইয়াছে।

৭। বনকুমারী হইতে তোলা ক্ষেত হইয়া গঙ্গছড়া পর্যন্ত রাস্তার ফাস্ট ব্রিক, সোলিং মেটালিং এবং কার্পেটিং এর কাজ (দৈর্ঘ্য ৭.৬৫ কি, মি,) তাতে ১৭ ৮১ ৩০০ টাকা আর্থিক মঞ্জুরী হইয়াছে।

সদার ডিভিশান নং ২, শান্তির বাজার।

৮। বিলোনীয়া শহর রাস্তার রি-সেকশনিং এর কাজ, গিরিধারী আশ্রম হইতে আমা কলোনী পর্যন্ত রাস্তা, সংলগ্ন হইতে সিদ্ধাপিঠ বাঁশপাড়া কলোনী রাস্তা পর্যন্ত, ব্লাড মাউথ পূজা স্থান হইতে সাতমুড়া চৌমুহনী পর্যন্ত (দৈর্ঘ্য ১.৮৭ কি, মি) ১১,৯৬, ০০০ টাকার দরপত্র আহ্বান এর নোটিশের খসরা প্রস্তুত হইতেছে।

৯। ১৯১৬-৯৭ সনে ইউ, এস, রোড হইতে আশ্রম স্কুল পর্যন্ত রাস্তার রি-সেকশানিং এর কাজ (দৈর্ঘ্য ২ ৭০ কি, মি) মেটালিং ০ ০৫ কি, মি হইতে ১.৭১ কি, মি, তাতে ১১,১৭ ৬০০০ টাকা দরপত্রের প্রথম আহ্বান বাতিল হইয়া গিয়াছে। দ্বিতীয় বার আহ্বান করা হইতেছে।

১০। বিলোনীয়া শহর রাস্তার রি-সেকশনিং এর কাজ (২.৯১ কি, মি) কলেজ স্কোয়ার হইতে বিলোনীয়া ঋষ্যমুখ রাস্তার ৪ নং ব্রীজ পর্যন্ত (৭০০ মিঃ) এ, কে, এন, ব্রীজ হইতে কালীনগর

আর, এন, চৌধুরী বাড়ী পর্যান্ত (৪৬০ মিঃ) তাতে ১৯,৮৫,৬০০ টাকা দরপত্র পরীক্ষা নিরীক্ষা চলছে।

১১। বনকর সবসীমা রাস্তা ১১,০০ কিমি। ৮,০০ কিমি হইতে ১১,০০ কিমি পর্য্যন্ত অংশের মেটালিং ও কার্পেটিং-এর কাজ, তাতে ১৮, ০১, ৬০০ টাকার আর্থিক মঞ্জুরী হইয়াছে।

অমরপুর ডিভিশান, অমরপুর :

১২। অমরপুর ছেলাগাং রাস্তার রি-সেকশানিং মেটালিং ও কার্পেটিং-এর কাজ, ০ ০০ কিমি. হইতে ৫০০ কিমি. পর্যান্ত অংশ, তাতে ২৫, ৩০, ০০০ টাকা দরপত্র পরীক্ষা নিরীক্ষা চলছে।

১৩। ঐ ৫.০০ কি, মি, হইতে ১০ ০০ কি, মি, পর্যান্ত এতে ২৫ ৩০, ০৬০ টাকা দরপত্র পরীক্ষা নিরীক্ষা চলছে

১৪। অমরপুর বাজার রাস্তার রিসেকসনিং-এর কাজ, রি-সেকশনিং, মেটালিং, কার্পেটিং পি, ডাব্লু,ডি, অফিস হইতে অমরপুর বাজার হইয়া নেতাজী কর্ণার পর্য্যন্ত রাস্তার অংশ এতে ৭. ৭৫. ০০০ টাকা দরপত্রের পরীক্ষা নিরীক্ষা চলছে।

১৫। অমরপুর বাজার হইতে নীরমহলপাড়া ও শান্তিপল্লী হইয়া অমরপুর নতুন রাস্তা পর্যান্ত মেটালিং ও কার্পেটিং-এর কাজ, এতে ৮. ., ৫১২ টাকার দরপত্রের পরীক্ষা নিরীক্ষা চলছে।

১৬। অমরপুর শহর রাস্তার রি-সেকশনিং-এর কাজ. চণ্ডীপাড়া হইতে ফুড গোডাউন হইয়া অমর সাগর পর্যান্ত অংশ, এতে ৭. ৩৮. ৫১৮ টাকা. কাজ শেষ হয়েছে

১৭। অমরপুর শহর রাস্তার উন্নয়ন-এর কাজ ফটিক সাগরের চারপাড়ের রাস্তা এবং অমর সাগরের পশ্চিম পাড়ের রাস্তায় পুনরায় কার্পেটিং-এর কাজ, এতে ২, ৭১, ৯৫৭ টাকা, কাজ শেষ হয়েছে।

যে দুটি রাস্তার কাজ শেষ হয়েছে সেই দুইটি হল অমরপুর শহর রাস্তার যেটা চণ্ডীপাড়া হইতে ফুড গোডাউন পর্য্যন্ত অংশ, আর দ্বিতীয়টি হচ্ছে অমরপুর শহর রাস্তার উন্নয়ন, যেটা ফটিক সাগরের চারপাড়ের রাস্তা এবং অমর সাগরের পশ্চিম পাড়ের রাস্তায় কার্পেটিং-এর কাজ।

***শ্রীমতি কার্তিককন্যা দেববর্মা*** (টাকারজলা) :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী জানাবেন কি চম্পকনগর টু জম্পুইজলা পর্য্যন্ত রাস্তা নির্মাণের ক্ষেত্রে কি কি উদ্যোগ গ্রহণ করা

হয়েছে? আর একটি প্রশ্ন চম্পকনগর টু রাইর্মস্থম বাড়ী পর্যন্ত রাস্তা সংস্কার করে মানুষের কষ্টের লাঘব করার জন্য দপ্তরের কোন পরিকল্পনা আছে কিনা এবং যদি থাকে তাহলে কবে নাগাদ এই রাস্তাগুলি সংস্কার করা হবে?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, চম্পকনগর টু জম্পুইজলা পর্যন্ত রাস্তা সম্পর্কে আলাদা একটি প্রশ্ন আছে সেটি হচ্ছে ১২৭ নম্বর প্রশ্ন।

**শ্রীমাধবচন্দ্র সাহা** (মাতাবাড়ী) :— মাননীয় মন্ত্রী দক্ষিণ ত্রিপুরার রাস্তা সম্পর্কে যে তথ্য দিয়েছেন ঠিকই আছে কিন্তু যে রাস্তার জন্য টাকা পয়সা সংসদ আছে, ডিভিশন এবং চিফ ইঞ্জিনীয়ার অফিসের মধ্যে ফাইল চলাচল করতে করতে অনেক সময় লেগে যায়, তার কারণ কি মাননীয় মন্ত্রী জানাবেন কি?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) :— স্যার, এগুলি অনেক প্রসিডিউর মেইন্টেনেন্স করতে হয় সেই কারণে অনেক দেরী হয়ে যায়। যেমন প্রথম সুপারিনটেন্টডেন্ট ইঞ্জিনীয়ার তার পরে চিফ ইঞ্জিনিয়ার, তারপর মন্ত্রীর কাছে ফাইল প্রেস করতে হয়, এরপর ফাইন্যান্স-এর এপ্রোভালের ব্যাপার আছে। সেই কারণে এইগুলি দেরী হয়। আর এখানে প্রশ্নটি ছিল এই আর্থিক বছরে কোন রাস্তাগুলি হাতে নেওয়া হয়েছে এবং সেইগুলির অগ্রগতি কি? এই আর্থিক বছরের মধ্যে ১১ মাসের যে সেইগুলি নেওয়া হয়েছে সেইগুলি আমি বলছি।

**শ্রীসুধন দাস** :— সাপ্লিমেন্টারী স্যার, রাজনগর ব্লকের গৌরাঙ্গ বাজার থেকে একিনপুর, এখানে বাস চলাচল বন্ধ হয়ে আছে,তারপরে গাণতলি থেকে চিমাতলি ১৯৯৩ সালের বন্যার পর থেকে এই রাস্তাটি খারাপ হয়েছে। ঐ দুটি রাস্তা সংস্কারের কাজ ঐ বছরে বরাদ্দ রয়েছে কিনা মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) :— স্যার, মাননীয় সদস্য এই ব্যাপারে আর একটি প্রশ্ন রয়েছে, সেখানে জানানো হবে।

**মিঃ ডেপুটি স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীমতি কার্তিক কন্যা দেববর্মা।

**শ্রীমতি কার্তিককন্যা দেববর্মা** :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫৭।

**শ্রীঅঘোর দেববর্মা** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫৭।

প্রশ্ন

১। জিরানীয়া ব্লকে এ. ডি. সি.-ভুক্ত পঞ্চায়েতগুলিতে কৃষি জমিতে জল সেচ করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে ?

২। ১৯৯৬-৯৭ সালে নতুন কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কি ?

উত্তর

১। জিরানীয়া ব্লকের এ. ডি. সি. অন্তর্ভুক্ত ১৩টি গাঁও পঞ্চায়েতের মধ্যে নিম্নে বর্ণিত স্থানে কৃষি কাজের জন্য সেচ ব্যবস্থা সম্প্রসারিত হয়েছে।

লিফট ইরিগেশন

| গাঁও পঞ্চায়েত | স্থান | সেচ আওতাধীন |
|---|---|---|
| ১। পূর্ব দেবেন্দ্রনগর | চন্দ্র সাধু পাড়া | ৪০ হেঃ |
| ২। রাধা মোহনপুর | রাধামোহনপুর | ৫০ ,, |
| ৩। চম্পকনগর | বিশ্বমনি পাড়া (১) | ৪০ ,, |
| ৪। চম্পকনগর | বিশ্বমনি পাড়া (২) | ১০ ,, |
| ৫। জিরানীয়া খোলা | রবিচরণ ঠাকুর পাড়া | ২২ ,, |
| ৬। পশ্চিম রাধামোহনপুর | চিচিমা ফিল্ড | ৪৮ ,, |
| | ডিপ-টিউব-ওয়েল | |
| ৭। পূর্ব জন্মেজয় নগর | গুণমনি ঠাকুর পাড়া | ২০ ,, |

২ নং প্রশ্ন উত্তর :— ১৯৯৬-৯৭ সালের বর্তমান সময় পর্যন্ত নতুন কোন সেচ প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়নি।

**শ্রীমতিকার্ত্তিক কন্যা দেববর্মা** :— স্যার, পঞ্চায়েতগুলিতে যে দীর্ঘদিনের জলের সমস্যা কি পানীয় জল, কি জল সেচ বিশেষ করে মাঘ ফাল্গুন থেকে বৈশাখ পর্য্যন্ত (বৃষ্টির জল না পাওয়া পর্য্যন্ত) এই সব জায়গায় জলের সংকট দেখা দেয়। হাওড়া নদীর উত্তর দিকে যে রকম সুব্যবস্থা আছে দক্ষিণ দিকেও এই রকম জলের সুব্যবস্থা করার জন্য মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীঅঘোর দেববর্মা** (মন্ত্রী) :— দক্ষিণ দিকে একেবারেই নেই তা নয়। তবে সংখ্যায় কম আছে। অতি সম্প্রতি বেলবাড়ী মৌজায় একটি লিফট ইরিগেশন করার জন্য সেংসন হয়েছে এই বছরেই কাজ শুরু হবে এবং এই বছরই জল দেওয়া যাবে

**মিঃ স্পীকার :—** শ্রীউমেশচন্দ্র নাথ

**শ্রীউমেশচন্দ্র নাথ** (কদমতলা) :— মাননীয় স্পীকার, স্যার এডমিটেড কোয়েশ্চান নং— ৬০।

**মিঃ স্পীকার :—** এডমিটেড কোয়েশ্চান নং—৬০।

**শ্রীঅঘোর দেববর্মা** (মন্ত্রী) :— স্যার, এডমিটেড কোয়েশ্চান নং—৬০।

প্রশ্ন

১। ধর্মনগর শহরকে বন্যার হাত থেকে রক্ষা করার জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

২। তৎসঙ্গে কাকড়ীপাড়া গ্রামবাসীকে বন্যার হাত থেকে রক্ষা করার জন্য সরকার কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

উত্তর

১। ধর্মনগর শহরকে বন্যার হাত থেকে রক্ষা করার জন্য নিম্নলিখিত পদক্ষেপ নেওয়া হয়েছে,

ক) ধর্মনগর শহরের উত্তর পূর্বে রেলওয়ে লেবেল ক্রসিং হইতে দীপকনগর পর্যন্ত (জাম্বিরাবাদ) কাকড়ি নদীর বামতীরে স্লুইচগেইট সহ বাঁধের কাজ চলছে এবং শীঘ্রই এই কাজ শেষ হবে বলে আশা করা যায়

খ) ধর্মনগর শহরের পশ্চিমদিকে শুকনা ছড়াকে ডাইভার্ট করার জন্য পুনরায় সার্ভে ও এস্টিমেট তৈয়ারের কাজ চলছে আগামী আর্থিক বছরে জমি অধিগ্রহণের কাজ শুরু করা হবে বলে আশা করা যায়।

২। এ ধরণের কোন পরিকল্পনা আপাততঃ নেই।

**শ্রীউমেশচন্দ্র নাথ :—** স্যার, বন্যা সারা রাজ্যেই হচ্ছে। আগরতলা থেকে শুরু করে সমগ্র ত্রিপুরা রাজ্যেই বন্যা হয়। আমার প্রশ্ন সেখানে নয় আমার প্রশ্ন হচ্ছে, বন্যার হাত থেকে সারা রাজ্যকে রক্ষা করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়ে থাকে এই সম্পর্কে।

**শ্রীঅঘোর দেববর্মা** (মন্ত্রী) :— স্যার, মাননীয় সদস্য ঠিকই বলেছেন, বন্যা সারা রাজ্যেই হয়ে থাকে। বন্যাকে নিয়ন্ত্রণের ক্ষমতা ভগবান ছাড়া আর কারোর নেই। তবু যখন যেখানে

বন্যা হয় তখন আমরা সামান্য কিছু করা যায় কিনা সেটা দেখি। চড়াকে ডাইভারট করি, পার যাতে ভেঙ্গে না যায় সেটা দেখি। ভাঙ্গা থাকলে ঠিক করা হয় এবং হচ্ছেও। আমার উত্তরেও সেই কথা বলা হয়েছে। স্যার, যেখানে কাজের জন্য আমাদের ব্যাপক টাকা দরকার সেখানে সম্ভব হয়নি। এই খাতে খুব কম টাকা থাকে। ১৯৯৪-৯৫ সনে জমি অধিগ্রহণ সহ এই কাজের জন্য ২২ লক্ষ টাকার একটি এস্টিমেটের বিভাগীয় ও ব্যয় বরাদ্দের মঞ্জুরী পাওয়া গেছে। জমি সংক্রান্ত গোলযোগের কারণে কাজটি সময়মত আরম্ভ করা যায় নাই। কাজের স্থানের সহিত যোগাযোগ ব্যবস্থাও সাময়িক কালের জন্য বিঘ্ন ঘটার ফলে কাজের অগ্রগতি আশানুরূপ হয়নি।

তবে বর্তমানে কাজটি অগ্রগতির দিকে এবং জানুয়ারী ১৯৯৭ ইং পর্যান্ত জমির ক্ষতিপূরণ সহ এই কাজের জন্য ১১ লক্ষ টাকা খরচ হয়েছে। কাজটি ১৯৯৭ ইং সনের মার্চ মাস নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

খ) সার্ভে সাইট প্ল্যান ও এস্টিমেট তৈরীর কাজ মার্চ ১৯৯৭ নাগাদ শেষ করা যাবে আশা করা যায়।

**শ্রীঅমিতাভ দত্ত** :—সাপ্লিমেন্টারী স্যার, ধর্মনগর শহরকে বন্যার হাত থেকে রক্ষা করার জন্য ইতি মধ্যেই পূর্ব দিকে কাকড়ী নদীর বাঁধ নির্মাণ করা হচ্ছে। এখন মাননীয় মন্ত্রী মহোদয় দীপক বাঁগ চৌমুহনী পর্যান্ত উল্লেখ করেছেন। কিন্তু বাস্তবে আমরা লক্ষ্য করেছি রেলওয়ে ক্রসিং থেকে কলেজ রোড পর্যান্ত জমি অধিগ্রহণ করা হয়েছে এবং সেখানে বাঁধ নির্মিত হচ্ছে। যদিও বাস্তবে ধর্মনগর শহরকে বন্যার হাত থেকে রক্ষা করতে দীপক বাঁগ চৌমুহনী পর্যান্ত বাঁধ নির্মিত হওয়া প্রয়োজন। এখানে আমি জানতে চাই। দ্বিতীয়তঃ ধর্মনগর শহরটি বন্যায় আক্রান্ত হয় পূর্ব দিকে কাকড়ী নদী এবং পশ্চিম দিকে শুকনাছড়ার প্লাবনের ফলে। ইতিমধ্যে শুকনা ছড়া নিয়ে অনেক পরিকল্পনা অনেকবার গ্রহণ করা হয়েছে কিন্তু সেটা বাস্তবায়িত হচ্ছে না। ইতিমধ্যেই কয়েক হাজার বন্যা আক্রান্ত মানুষ এই বিধান সভার কাছেও আবেদন করেছিলেন। বিধান সভার পিটিশান কমিটিও সেখানে ভিজিট করেছেন এবং সেই কমিটি নিশ্চয়ই রিকমেণ্ডেশান করবেন যাতে শুকনা ছড়া ডাইভারশানের স্কীমটি অতিসত্বর বাস্তবায়িত করা হয়। তা না হলে ধর্মনগর শহরকে বন্যার হাত থেকে কিছুতেই রক্ষা করা যাচ্ছে না। আগামী বছরে বি. এ. ডি. পি স্কীমে এই পরিকল্পনাটি বাস্তবায়িত করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীআঘোর দেববর্মা** (মন্ত্রী) :— স্যার দুটি জায়গা থেকে বন্য নিয়ন্ত্রনের প্রশ্নটি এসেছে। এটা দীপল বাগ পর্যান্ত। রেলওয়ে ক্রসিং থেকে দীপল বাগ পর্যান্ত। এটা আসলে কলেজ রোড পর্য্যন্ত কিনা আমার জানা নেই। এটা আমি খবর নিয়ে দেখব এটা হয়তো জামিরালা পর্যান্ত হতে পারে। আর শুকনাছড়ার এস্টিমেইট চলছে। এস্টিমেইট অনুমোদন পাওয়ার পর টাকা থাকলে সেটার কাজ আমরা হাতে নেব।

**মিঃ স্পীকার :—** প্রশ্নোত্তর পব শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব নয় নি সেগুলোর লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্ন গুলোর উত্তরপত্র সভার টেবলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :—** এখন রেফেরেন্স পিরিয়ড। আমি মাননীয় সদস্য শ্রীপবিত্র কর ও শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ মহোদয়ের নিকট থেকে উল্লেখ্য বিষয়ের উপর একটি নোটিশ পেয়েছি। নোটিশটি পরীক্ষা-নীরিক্ষার পর গুরুত্ব অনুসারে উৎথাপিত করার অনুমতি দিয়েছি। উক্ত নোটিশের বিষয়বস্তু হল—

"রাজ্যের মহকুমা ও ব্লক সহ গুরুত্বপূর্ণ স্থানগুলিতে টেলিফোন ব্যবস্থা সম্প্রসারণ করা সম্পর্কে"

এখন আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয় এর উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীরণজিৎ দেবনাথ :—** স্যার, আমি এ সম্পর্কে আগামী ২৬শে ফেব্রুয়ারী ১৯৯৭ ইং এই হাউসে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** আমি আজ আর একটি রেফারেন্স নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীআনন্দ মোহন রোয়াজা এবং মাননীয় সদস্য শ্রীসুধন দাস মহাশয়ের নিকট থেকে। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি উৎথাপনের অনুমতি দিয়েছি। এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি উনাদের মধ্যে যে কোন একজন এই নোটিশটি হাউসে উৎথাপন করার জন্য।

**শ্রীআনন্দমোহন রোয়াজা** (বাইগাভ্যালী) :— মি: স্পীকার স্যার, আমাদের রেফারেন্স নোটিশটির বিষয়বস্তু হল, "সাম্প্রতিক কালে ডম্বুর জলাশয়ে মাছ ধরার লাইসেন্স দেওয়া বন্ধ করার ফলে মৎসাজীবীদের সমস্যা সম্পর্কে "

**মি: স্পীকার** :— আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) :— মি: স্পীকার স্যার, এই সম্পর্কে আগামী ২৬-২-১৯৯৭ ইং তারিখে আমি জবাব দেব।

**মি: স্পীকার** :— আমি আজ আর একটি রেফারেন্সের নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা মহাশয়ের নিকট থেকে। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি উৎথাপনের অনুমতি দিয়েছি। এখন আমি মাননীয় সদস্যকে উনার নোটিশটি উৎথাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রীঅনিল চাকমা** :— মি: স্পীকার স্যার আমার নোটিশটির বিষয়বস্তু হল 'নিত্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রির দ্রুত মূল্য বৃদ্ধি সম্পর্কে "

**মি: স্পীকার** :— আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীব্রজগোপাল রায়** (মন্ত্রী) :— স্যার, এই সম্পর্কে আমার বক্তব্য আগামী ২৭-২-১৯৯৭ ইং তারিখ রাখব।

**মি: স্পীকার** :— আজকের কার্যসূচীতে একটি উল্লেখ্য বিষয়ের রেফারেন্স পিরিয়ড উপর সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। উল্লেখ্য বিষয়টি গত ১৯-২-৯৭ ইং তারিখে মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয় উৎথাপন করেছিলেন।

এখন আমি রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর উনার বিবৃতি দেওয়ার জন্য। বিষয়বস্তুটি হল-"রাবার ব্যবসায়ীগণ কর্তৃক রাবার

কেনা বন্ধ করে দেওয়ায় রাজ্যের রাবার চাষীরা বিপন্ন হওয়া সম্পর্কে ।"

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— রাজ্যের ব্যবসায়ীগণ কর্তৃক রাবার কেনা বন্ধ করে দেওয়ায় রাজ্যের রাবার চাষীরা বিপন্ন হওয়া সম্পর্কে। ১৯৯০ সালের ২২শে মে সংশোধিত ত্রিপুরা ক্রয় কর (দি ত্রিপুরা পারচেইজ ট্যাক্স অ্যাক্ট) আইনানুসারে কাঁচা রাবার সীট, রাবারখণ্ড অথবা অন্য যে কোন আকৃতির রাবারের উপর ৫ শতাংশ হারে ত্রিপুরা ক্রয় কর ধার্য করা হয়েছে। এই ক্রয়কর ত্রিপুরার অভ্যন্তরে শেষতম ক্রেতার (লাস্ট পারচেজার) উপর প্রযোজ্য। যদি কোন ব্যবসায়ী ৫ শতাংশ ক্রয়কর প্রদান করে এবং ক্রয় করা রাবার বহিঃরাজ্যে বিক্রয় করেন তবে তা কেন্দ্রীয় বিক্রয়কর আইন ১৯৫৬ অনুসারে আন্তঃরাজ্য বিক্রয় (ইন্টার ট্যাক্স সেল্স) হিসাবে গণ্য হয়। উক্ত প্রকার বিক্রয়ের ক্ষেত্রে বহিঃরাজ্যের ক্রেতা সি ফরম দিতে পারলে ৪ শতাংশ অন্যথায় ১০ শতাংশ হারে কেন্দ্রীয় বিক্রয় কর দিতে হয়। ত্রিপুরা ক্রয়কর আইন ১৯৭০ ইং এবং কেন্দ্রীয় বিক্রয়কর আইন ১৯৫৬ ইং দুটি পৃথক আইন ক্রয় বিক্রয় বাণিজ্যের প্রকৃতি অনুসারে দুটি আইন প্রযুক্ত হয়।

অন্য দিকে ত্রিপুরা রাজ্যে টি. এফ. ডি. পি. সি রাবারের সর্ববৃহৎ উৎপাদনকারী সংস্থা। টি. এফ. ডি. পি. সি তাদের উৎপাদিত যে রাবার এটা তারা সরাসরি বহিঃরাজ্যে বিক্রয় করেন ফলে তাদের ত্রিপুরা ক্রয়কর দিতে হয় না। কিন্তু তারা তাদের উৎপাদিত রাবার বহিঃরাজ্যে বিক্রয়ের উপর সি ফরমের বিনিময়ে ৪ চার) শতাংশ হারে বিক্রয়কর দিয়ে থাকেন। বিক্রয়কর দপ্তরের রেজিষ্টিকৃত রাজ্যের ৫৩ জন রাবার ডিলার রয়েছেন। এরা রাবার চাষীদের কাছ থেকে রাবার কিনে এবং এই রাবার এরা রাবার চাষীদের কাছ থেকে কিনে বাইরের রাজ্যে বিক্রয় করে। এই হিসাবে দুটি আইন অনুযায়ী যারা নিজেরা আমাদের রাজ্যের রাবার ক্রয় করেছেন তাদের ক্রয় কর দিতে হচ্ছে, আবার যেহেতু বহিঃরাজ্যে বিক্রয় করছেন সেটা কেন্দ্রীয় সেন্ট্রাল ট্যাক্স, সেল্স ট্যাক্স অ্যাক্ট অনুযায়ী তাদের সি এস. টি. দিতে হচ্ছে। যদি তারা রাজ্যের ভিতরেই রাবার বিক্রয় করে তাহলে পরে এই নিয়মের আওতায় পড়েন না। এই কিছু দিন আগে রাজ্যের যারা রাবার ব্যবসায়ী তাদের কেন্দ্রীয় বিক্রয়কর আইন স্পষ্ট বিধান থাকা সত্বেও বহিঃরাজ্য রাবার বিক্রয়ের পর কেন্দ্রীয় বিক্রয়কর প্রদানে তারা অস্বীকৃত হন। বিক্রয়কর দপ্তর রাজস্ব আদায় করার প্রয়াস চালালে তারা তা দিতে অস্বীকার করেন তারা নিজেদের টি, এফ ডি, পি সির পর্যায়ভুক্ত করার দাবী করেন। রাবার ব্যবসায়ীদের বিভিন্ন আবেদন নিবেদন ইত্যাদি থাকায় আমরা গত ১-২-৯৭ ইং তারিখে রাজ্য সরকার, নিখিল ত্রিপুরা রাবার

ব্যবসায়ী সমিতির প্রতিনিধি এবং যারা রাবার উৎপাদক আছেন তাদের যে সমিতি তাদের প্রতিনিধিদের নিয়ে আমরা বৈঠকে বসি সেখানে তারা উল্লেখ করেন আইনের বিধান আছে এটা তারা জানেন, । তারা বলেন, যেহেতু আমাদের এই আইন চালু হয়েছে পারচেইস অ্যাক্ট ট্যাক্স চালু হয় ৯২ সনের মে মাস থেকে। সুতরাং সি, এইচ, পি অনুযায়ী এইসব ব্যবসায়ীরা যারা আমাদের রাজ্য থেকে রাবার কিনে বাইরের রাজ্যে বিক্রয় করে তাদের ২২-৫-৯৫ ইং তারিখ থেকে সি, এইচ, টি, দেওয়ার কথা। কিন্তু যেহেতু ব্যবসায়ীরা বলেন তারা এটা সম্যক জানতেন না, কিন্তু এটাত আমাদের জানা, যারা এই ব্যবসা করবেন তারা রাজ্যে যেসব আইনগুলি আছে, প্রচলিত আইন সেইসব আইন মেনেই তাদের চলতে হয়, ব্যবসা বাণিজ্য ইত্যাদি করতে এবং তাদের রেজিষ্ট্রিও সেই অনুযায়ী করতে হয়। যেহেতু তাদের এই পরিপ্রেক্ষিতে আমরা দেখছি যে আমরা ২৭-৮-৯৬ ইং তারিখে এই সংক্রান্ত বিষয়ে দুটি পৃথক করের বিধান রয়েছে। এই বিধান কার্যকরী করার জন্য দপ্তর তার সুপারইন্টেণ্ডেণ্টের সমস্ত জায়গায় এগুলি আমরা নির্দেশ দেই। সেই অনুযায়ী সুপারইন্টেণ্ডেণ্টাররাও সেই ভাবে ব্যবসায়ীদের জানান। তাও তারা সেই কর দিতে অস্বীকার করেন। এই বিধান আমরা ফেব্রুয়ারী মাসের ১ তারিখে যে আলোচনা হয়, এই আলোচনায় যেহেতু ওরা বলেন যে আগের একটা ব্যাপার এক বৎসরের প্রায় সেটা হয়নি। আমরা সেজন্য রাজ্য সরকার ওখানে কনসিডার করে তাদেরকে আমরা বলেছি যেদিন থেকে তাদের জানার বিষয় সেদিন থেকে জানলে পরে তাকে এই কর দিতে হবে। অর্থাৎ যে ৯৬ থেকে দিতে হবে। যে ৯৫ থেকে ৯৭ তার এক বৎসরে এটা রাজ্য সরকার মুকুব করে দিয়েছে। আমরা এর মধ্যে লক্ষ্য করেছি যে রাজ্য সরকারের পক্ষে এই আইনের সুনির্দিষ্ট বিধানকে উপেক্ষা করে বিপুল অংকের রাজস্ব ক্ষতি হয়ে যায়। সেজন্য আমরা এটা উল্লেখ করি যে এই ক্ষতি ত শুধু দপ্তরের ক্ষতি না, এই গোটা রাজ্যের ক্ষতি। তা সত্বেও যেহেতু, তারা ছোট ব্যবসায়ী, তাদের সুবিধার জন্য আমরা তাদের এক বৎসরের বকেয়াটা মুকুব করি।

১৯৯৬ মার্চ মাস থেকে তাদের এই সি এস টি, দিতে হবে, এই ব্যাপারটা সেখানে গৃহীত হয় এবং আমরা আলোচনার দ্বারা যেটা জানতে পারি এবং তার পরিবর্তে আমরা শুনেছি যে তারা রাবার ক্রয় বন্ধ করে দিয়েছেন এবং তাতে রাবার উৎপাদক যারা আছেন তাদের কিছুটা অসুবিধা হয়। স্যার, আমি মাননীয় সদস্যদের এইটা জানাতে চাই যে, ইদানিং বিভিন্ন পত্র পত্রিকায় দেখেছি যারা ছোট ব্যবসায়ী আছেন তারা চেষ্টা করছেন সম্পূর্ণ ব্যাপারটাকে ঘুরিয়ে রাজ্যসরকারের উপর দোষারূপ করার জন্য, এরা চেষ্টা করছেন বলতে যে রাজ্যসরকার সেগুলি

করেন না, তাদের উপর চাপিয়ে দিয়েছেন স্যার, আলোচনার প্রেক্ষাপটে যেহেতু রাবার উৎপা-দকরাও ছিলেন, স্যার, পারচেইস ট্যাক্স তো যারা কিনছেন, ব্যবসা করছেন তাদের দেবার কথা। কিন্তু দুঃখের ব্যাপার হল এই যে ও রকম ব্যবসায়ী রয়েছেন তারা কোন কর দেয় না। এমন কি এক প্রকারান্তরে রাবার উৎপাদকদের কাছ থেকে পারচেইস ট্যাক্সটা আদায় করছেনই এবং বাহিরে পাঠাতে যে সেল ট্যাক্স তাদের দিতে হয় সেই ট্যাক্সের পয়সাও তারা আদায় করে নিচ্ছেন। তার অর্থ প্রতি কেজি রাবারে তারা ৫টাঃ করে রাবার উৎপাদকদের কম দিচ্ছে, উৎপাদকদের প্রতিনিধিরা আমাদের কাছে যখন এসেছেন তখন আমরা ব্যবসায়ীদের কাছ থেকে জানতে চাইছিলাম, ব্যবসায়ীরা তাদের সামনেই বলেছেন যে তারা ওখানে কম দেন। তার অর্থ হচ্ছে ব্যবসায়ীরা উৎপাদকদের কাছ থেকে ট্যাক্সের দুই টাকাই শুধু নিচ্ছেন না, তার চেয়েও অনেক বেশী পয়সা নিচ্ছেন। এটা করা সত্ত্বেও এদের এই অন্যায় কেদটা সরকারের উপর চাপিয়ে দেওয়ার জন্য এরা এই পদ্ধতি অবলম্বন করেন। আমরা সেজন্য রাবার উৎপাদকদের বলেছি তারা যদি সরকারের সঙ্গে সহযোগিতা করেন তাতে কিছু দিন হয়তো তাদের অসুবিধা হতে পারে। আমরা রাবার উৎপাদকদের বলেছি যে, ব্যবসায়ীরাতো ট্যাক্সের টাকা নিচ্ছেই তাহলে তারা কেন তাদের সেই আদায়কৃত টাকা সরকারকে জমা দিচ্ছে না এটাতো তাদের নিজস্ব টাকা না, আদায় করে নিচ্ছেন তো জমা দেবেন না কেন ? এটা হতে পারে না। সেই টাকা তাদের জমা দিতে হবে তা সত্ত্বেও এদের যেহেতু ছোট ছোট ব্যবসায়ী এই কথা চিন্তা করে এক বৎসরের আমরা ছাড় দিয়েছি আমি মাননীয় সদস্যদের সকল দিক হতে রাজ্যের স্বার্থে, ত্রিপুরার রাবার উৎপাদকদের স্বার্থে সমস্ত স্বার্থে এই বিষয়টি নিয়ে তারাও যাতে এই ব্যবসায়ীরা যে চেষ্টা করছেন মানুষকে বিভ্রান্ত করার জন্য সরকারের উপর দোষারোপ করার আপনারাও এই ব্যাপারটা দেখবেন এবং এর পরিপ্রেক্ষিতে আমি সকলের কাছেও আবেদন করি, রাবার উৎপা-দকদের কাছেও আবেদন করি তারাও যাতে বিভ্রান্ত না হন।

**শ্রীপবিত্র কর** :— পয়েন্ট অফ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় আমার এই বিষয়টি নিয়ে উত্তর দিয়েছেন ঠিকই, কিন্তু আমি যেটা বলতে চাই, আমিও তথ্য দিয়ে বলতে চাই দপ্তর নিজে যে অপরাধ করছেন সেই অপরাধটাকে ঢাকার জন্য বিভিন্ন অজুহাত এখানে হাজির করেছেন। আমরা এই বিধানসভাতে পারচেইস ট্যাক্স করেছিলাম রাবার উৎপাদকদের স্বার্থের জন্য। কারণ ত্রিপুরা রাজ্য ভারতবর্ষের মধ্যে রাবারে আজকে ২য় রাজধানী। রাবার উৎপাদক যারা আমরা তাদেরকে বিভিন্নভাবে উৎসাহিত করব তারা যাতে তাদের উৎসাহ না হারান। সেখানে সরকারের যে বিভিন্ন সংস্থা আছে সেই সংস্থাগুলির দিক থেকে কোন অসুবিধা হচ্ছে

না। তারা বড় এবং তারা যেহেতু নিজরা গ্রো করেন তাই তাদের পারচেইস ট্যাক্স দিতে হয় না মাননীয় মন্ত্রী মহোদয় এ কথা বলেছেন। মূলতঃ আবার চাষী যারা আছেন তাদেরকে আমরা মুকুব করছি। এই ডিপার্টমেন্টের যারা রাবার কেন্দ্রের তাদেরকে লাইসেন্স দিয়েছে পারচেইস করার জন্য তারা যখন লাইসেন্স নিয়ে বিজনেস করছেন তারা যেমন লাইসেন্স দিয়ে পারচেইস করছে, বিজনেস করছে, আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে ক্লীয়ার হতে চাই তখন দপ্তর কোথায় ছিলেন এখন তাদের কাছ থেকে সেলস ট্যাক্স সি, এস, টি, যা ইম্পোজ হওয়ার কথা সেটা করা হল না কেন? তাদেরকে এই মালটা বহিঃ রাজ্যে নিয়ে যাওয়ার জন্য সুযোগ করে দেওয়ার কথা দপ্তর জানতোই না। আমি এইটা পরিস্কার করতে চাই এই জন্য যে আমি নিজেও এটাতে জড়িত। আমার এলাকাতে বিরাট একটা এরিয়া আছে যারা প্রাইভেট গ্রোয়ার্স তারা এটা করেন। সরাসরি তাদের সঙ্গে যেতে হয়, আসতে হয়, ফলে সেই দিক থেকে দপ্তরের গাফিলতির জন্য শেষপর্য্যন্ত তার বোঝাটা আমাদের বইতে হচ্ছে। যারা রাবার গ্রোয়ার্স ছোট ছোট এইরকম এক কানি বা দুই কানির মালিক আছেন আজকে যারা রাবার বাগান করছেন, গত তিন মাস যাবৎ রাবার কেনা বন্ধ আছে। দপ্তর সঠিক ভাবে এই বিষয়টা সেখানে নিয়ে আসতে পারছেন না।

সেখানে আরেকটা জিনিস নিশ্চয়ই আমাদের রাজ্যের স্বার্থে, রাজ্যের আয়ের সেইলস ট্যাক্স এবং সি, এস টি, বাড়বে সেটা বিধানসভার কে না চাইবে আমরা নিশ্চয়ই চাইবো। কিন্তু দপ্তরের তারা প্রথম থেকে নিজেরাই ক্লীয়ার ছিল না যে কারণে আজকে এই বিরাট ফেকড়া সৃষ্টি হয়েছে, বিরাট ব্যাকলগ সৃষ্টি হয়েছে। এবং এটা কি রকম আর্ন হতে পারে, এখানে যারা ছোট ছোট ডিলার আছে তাদের সঙ্গে কথা হয়েছে তারা এখানে রাবারটা পারচেইস করলে ট্যাক্স দিতে হবে। আর ফাঁকি তো দিতে চেষ্টা করবেই কারণ ট্যাক্স ফাঁকি যত দিতে পারবে তার ব্যবসা তত বাড়বে স্ফীত হবে। এটা যেন আমরা দেখছি তাদের একটা এথিক্স তারা যতই সততার কথা বলুক না কেন-সেখানে সেটা তাদের নেই। এখানে মাননীয় মন্ত্রী মহোদয় যে উত্তরটা দিয়েছেন আমি সেটাই বলতে চাই-ত্রিপুরা রাজ্যের যে কোন ব্যবসায়ী বা ডিলার, সে যদি রাবার পারচেইস করে থাকে তাহলে তাকে ৫ পারসেন্ট ট্যাক্স দিতে হয়, আর মালটা বাইরে পাঠাতে হলে তাকে আরো ১০ পারসেন্ট ট্যাক্স দিতে হয়। তাকে তাহলে ১৫ পারসেন্ট ট্যাক্স দিতে হয়েছে। এই ১৫ পারসেন্ট তাহল তার পকেট থেকে দেবে না, সে সেটা তার গ্রোয়ার্স থেকে নিয়ে যাবে, ফলে দাম কমবে মার্কেটে। অথচ দেখা যায় বাইরের অনেক ডিলার আছে যারা বড় ডিলার, তাদের বাইরে বিশেষ করে ক্যাল্‌কাটাতে

অনেক ঠিকানা রয়েছে। সেই ঠিকানাতে সি, এস, টি, সি, ফর্ম নিয়ে এসে সে এখানে ৪ পারসেন্ট ট্যাক্স দিয়ে রাবার নিয়ে যাচ্ছে। আর এখানে যে ছোট ছোট ডিলার রয়েছে তারা দিচ্ছে ৫ পারসেন্ট এবং ১০ পারসেন্ট মোট ১৫ পারসেন্ট। তাহলে এই ছোট ডিলারটা টিকবেই না। উপরন্তু আমাদের এখানে যেটি, এফ, ডি. সি. এবং টি, আর, পি, সি, যারা আছে যারা ভাল বিক্রি করছে, তারা মাত্র ৪ পারসেন্ট দিয়ে বাইরে নিয়ে যেতে পারছে আর আমাদের ত্রিপুরার ডিলারকে দিতে হচ্ছে ১৫ পারসেন্ট। তাহলে এই যে বৈষম্য, এই বৈষম্যের কারণেই কিন্তু মারটা খাচ্ছি আমরা। আমাদের বাংলায় একটা কথা আছে যে পাটা পোতায় ঘষাঘষি মাঝখানে মরিচের কাজ শেষ। আজকে ছোট গ্রোয়ার্স এই সেইলস ট্যাক্সের গ্যাড়াকলের কারণে, এই তিন মাস যাবৎ রাবার কেনা বন্ধ, এরা কিনছে না। সে কারণে ছোট গ্রোয়ার্সরা কিছু করতে পারছে না। আজকে রাবারের সিজন নয়। এই সমস্ত গ্রোয়ার্স যারা আছে, তাদের টাকার দরকার, এই ব্যাপারটাকে টেকনিক্যালি ঠিক করতে হবে, নতুন করে তাদের নেক্সট সিজনের জন্য তৈরী হতে হবে। এই বিষয়টি আমার মনে হয় মাননীয় মন্ত্রী মহোদয় আরেকটু ক্লীয়ার করবেন। আমি বলব প্রথমে পারচেইস ট্যাক্স চালু হওয়ার পরে ক্যাটাগরিক্যালী এই দপ্তর জানতো না যে তাদের সি, এস, টি বা সেইল ট্যাক্স লাগবে। যে কারণে এই দপ্তরের ফাঁকে এরা চলে গেল এখন দেখছি আমাদের অনেক টাকা বেচে গেল। এখন ইম্পোজ করছে। সেই কারণে এই গোলমালটা সৃষ্টি হয়েছে এবং এরা এই সুযোগটা নিতে চেষ্টা করছে। আমরা ব্যবসায়ীদের থেকে আশাহত হলাম। কাজেই সরকারের যেহেতু আমরা আছি-এইটা এখন ঠিক করতে হবে যাতে আমাদের স্মল গ্রোয়ার্সরা যারা আছে, তাদের রাবার কেনার জন্য গভার্ণমেন্ট এজেন্সি তৈরী করা হোক, সেটা টি, এফ, ডি সি ই হোক বা টি, আর, পি, সি, ই হোক বা অন্য কোন সংস্থাই হোক, তাদের যেন নিয়োগ করা হয়। এই স্মল গ্রোয়ার্সরা এই দপ্তর ও ব্যবসায়ীদের সেইস ট্যাক্স এবং মারামারির ফলে আজকে বিপন্ন হচ্ছে। এই বিষয়টা মাননীয় মন্ত্রী মহোদয় দেখবেন কিনা, জানতে চাইছি।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য যে বিষয়টি উল্লেখ করলেন, এই বিষয়টি একটি নয়, এই বিষয় হচ্ছে দুইটি। একটি হচ্ছে দপ্তরের আভ্যন্তরীণ ব্যাপার, আরেকটা হচ্ছে ব্যবসা সংক্রান্ত ব্যাপার। দপ্তরের কোন কর্মচারী যদি অন্যায় করে থাকেন, তারা যদি সঠিকভাবে ব্যবসায়ীদের না জানিয়ে থাকেন তাহলে এটা দপ্তরের আভ্যন্তরীণ বিষয়। নিশ্চয়ই দপ্তর যারা অন্যায় করেছে তাদের বিরোদ্ধে ব্যবস্থা ইত্যাদি নেবেন।

যারা রাবার ব্যবস্থা করনে তাদেরকে নিশ্চয়ই রাজ্যের প্রচলিত আইন মেনেই ব্যবসা

করতে হবে। কারণ ঐ সমস্ত ব্যবসায়ীরা নিশ্চয়ই রাজ্যের বর্তমান প্রচলিত আইন সম্বন্ধে অবগত রয়েছেন। সেই ব্যাপারটাই তাদেরকে বলে দেওয়া হয়েছে। রাজ্যের জন্য ৩৫ জন রাবার ব্যবসায়ীর সঙ্গে আমার এই ব্যাপারে কথাও হয়েছিল। তাদেরকে তখন সেটা স্পষ্ট করেই জানিয়ে দেওয়া হয়েছিল যে, রাজ্যের প্রচলিত আইন অনুসারেই তাদেরকে সেটা করতে হবে। রাজ্যের অভ্যন্তরে যে সমস্ত ব্যবসায়ী রয়েছেন তাদের ক্ষেত্রে এক ধরনের আইন বলবৎ রয়েছে এবং বহিঃ রাজ্য থেকে যারা করছে তাদের ক্ষেত্রে অন্য ধরনের ব্যবস্থা রয়েছে। আর একটি আইন রয়েছে সেটা হচ্ছে সি, এস, টি ব্যবস্থা। সেটা তাদের নিশ্চয়ই জানা আছে। কোন কোন ব্যবসায়ীরা ৯ শতাংশ পেয়ে থাকেন আবার কোন কোন ক্ষেত্রে সেটা ১৫ শতাংশও হয়ে থাকে, এটা আমরা অস্বীকার করছি না। এই বিষয়টা নিয়ে সরকারের তরফে সার্বিক উদ্যোগ নেওয়া হয়েছে। আমরা তাদেরকে বুঝানোর চেষ্টা করেছি। যতদূর মনে পড়ছে গত জানুয়ারীর ১৪ বা ২৪ তারিখ পর্যন্ত তারা রাবার ক্রয় করেছেন। যাই হোক, এই অসুবিধা যখন তৈরী হয়েছে তখই ন্যারাম্যাক' নামক বানিজ্যিক সংস্থাটি এগিয়ে আসে। তারা রাজ্যের রাবার গ্রোয়ার্সদের কাছ থেকে রাবার কেনা শুরু করে। গ্রোয়ার্সদের বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে অনুরোধ করব তাদের কাছে রাবার বিক্রি করার জন্য। যারা এই ব্যবসা করছেন বা করতে চান তাদেরকে অনুরোধ করব তারা যেন রাজ্যের প্রচলিত আইন অনুসারে এই ব্যবসা চালিয়ে যান। সরকারকে সাহায্য করতে হবে এই ভাবে।

তবে একটা জিনিষ স্পষ্টতই ধারনা করা যাচ্ছে যে, ইচ্ছাকৃতভাবে সরকারের কর ফাঁকি দেওয়ার জন্য তারা ঐক্যবদ্ধ হয়ে এসোসিয়েশন তৈরী করেছে। যাই হোক, তবুও আমি বলছি, আমাদের দপ্তর থেকে যাতে অযথা হয়রানি বা দপ্তরের গাফিলতি না হয়, সেটা আমি দপ্তর প্রধানকে নির্দেশ দেব।

***শ্রীপবিত্র কর*** **:—** পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা, কতজন ব্যবসায়ী কর ফাঁকি দিচ্ছেন? তাদের কতজনকে চিহ্নিত করে ব্যবস্থা নেওয়া হয়েছে ইতিপূর্বে? স্যার, বহিঃরাজ্যে বিত্তশালী ব্যবসায়ীরা 'সি' ফর্ম নিয়ে এসে অধিক সুবিধা আদায় করে নিয়ে যাচ্ছেন পক্ষান্তরে রাজ্যের রাবার ব্যবসায়ীরা সেটার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। তারা ছোট ব্যবসায়ী এবং তারাই মার খাচ্ছেন। মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই যদি দপ্তরের অফিসারদের কারণেই এই ধরনের অবস্থার সৃষ্টি হয়ে থাকে, তার সুরাহা অবিলম্বে করার কোন উদ্যোগ নেওয়া হবে কিনা?

স্যার, রাজ্যে দেখা যাচ্ছে সরকারী রাবার প্লেনটেশান বা রাবার বাগান থেকে যে সরকারী

মালিকাধীন রাবার বাগান করার একটা প্রচণ্ড উৎসাহ রয়েছে। সরকারী মালিকাধীনের তুলনায় বে-সরকারী মালিকানাধীন রাবার বাগান উত্তোরোত্তর বৃদ্ধি পাচ্ছে। তাদেরকে উৎসাহ দিতে হবে। গ্রোয়ার্স'রা যাতে কোন অবস্থাতেই তাদের উৎসাহ না হারিয়ে ফেলেন সেটা আমাদের দেখতে হবে।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, মূলত যে জিনিষটা মাননীয় সদস্য এখানে বলেছেন, সেটা সম্পর্কে আমি স্পষ্ট করেই বলছি যে গ্রোয়ার্স'দের পাট-রাবার ইত্যাদি কেনার জন্য সরকারের কো-অপারেটিভ দপ্তর রয়েছে এবং সেই দপ্তরের অধীন যে সমস্ত ল্যাম্পস-প্যাক্স রয়েছে, তারা সমগ্র নর্মনাপী গ্রোয়ার্স'দের কাছ থেকে তাদের উৎপাদিত পণ্য ক্রয় করে থাকেন। এছাড়াও এবার রাজ্য 'নরশমান' এগিয়ে আসছে গ্রোয়ার্স'দের কাছ থেকে রাবার ক্রয় করার জন্য। ঠিক একই ভাবে অন্যরাও সেটা করতে পারেন। তাতে কোন আপত্তি থাকারও কথা নয়। তবে রাবার ব্যবসায়ীদের বিষয়টি নিয়ে আমি অন্যান্য রাজ্যের কাছ থেকে কিছু কিছু তথ্য নিয়ে এসে উপযুক্ত ব্যবস্থা নেব।

**শ্রীমাখনলাল চক্রবর্তী** (কল্যাণপুর) :— পয়েন্ট অফ ক্ল্যারিফিকেশান স্যার, রাজ্যে রাবার উৎপাদিত হচ্ছে কিন্তু সেইভাবে রাজ্যে রাবার শিল্প গড়ে উঠতে পারেনি। রাবার শিল্প গড়ে উঠলে নিশ্চয়ই রাবার উৎপাদকরা আরো উৎসাহিত হতেন রাবার বাগান করার ব্যাপারে। কিন্তু প্রায়শঃই দেখা যায় কৃষকরা তাদের উৎপাদিত সামগ্রীর সঠিক মূল্য পায় না। তারা ন্যায্য দাম পাচ্ছে না। এটা আমাদের দেখা দরকার, কেন তারা ন্যায্যমূল্য পাচ্ছে না। আমাদের বামফ্রন্ট সরকারের প্রতিশ্রুতি অনুসারে রাজ্যে কৃষকদের ন্যায্যমূল্যে উৎপাদিত পণ্য বিক্রয় সম্ভব হচ্ছিল, তারা যাতে সঠিকমূল্যে রাবার বিক্রয় করতে পারেন সেই ব্যাপারে রাজ্যের অবস্থিত রাবার বোর্ডের সঙ্গে বিষয়টি আলোচনা করা হবে কিনা?

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— স্যার, আমাদের রেভিনিউ দপ্তর মার্কেটিং দেখছে না। মাননীয় সদস্য যে বিষয়টা বললেন সেটা নিশ্চয়ই সরকার দেখবেন।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার** :— আমি একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশের বিষয় হল, গত ২১-১-৯৭ ইং তারিখে অগ্নিকাণ্ডে চম্পকনগর বাজারের একাংশ তার পূর্ববর্তী সময়ে রানীর বাজারের একাংশ অগ্নিকাণ্ডে ক্ষতিগ্রস্থ হওয়া সম্পর্কে, আমি শ্রীঅমিতাভ দত্ত মহোদয় কর্তৃক আনিত দৃষ্টি

আকর্ষনী প্রস্তাবটি উত্থাপনের অনুমতি দিয়েছি, আমি মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উনার বিবৃতি রাখার জন্য। তিনি যদি এখন বিবৃতি দিতে না পারেন তা হলে সময় চাইতে পারেন।

**শ্রীসমর চৌধুরী** (মন্ত্রী) :— স্যার, আমি আগামী ২৬-২-৯৭ ইং তারিখে এই বিষয়ের উপর বিবৃতি দেব।

**মিঃ স্পীকার** :— আমি নিম্নলিখিত সদস্য মহোদয়দের নিকট থেকে দৃষ্টি আকর্ষনী নোটিশ পেয়েছি, সদস্যগণ এর নাম হচ্ছে শ্রীখগেন্দ্র জমাতিয়া ও শ্রীসুধন দাস।

নোটিশের বিষয়বস্তু হচ্ছে "খোয়াইর চাকুলবাঁচাই ও তৈদুকে সাম্প্রতিক হিংসাত্মক ঘটনা বলীর প্রেক্ষিতে ক্যাম্পে আশ্রয়নরত পরিবারগুলির এখন ব্যবস্থা সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য মহোদয়দের কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষনী নোটিশ উত্থাপনের সম্মতি দিয়েছি। মাননীয় ত্রাণ ও পূর্ণবাসন দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উনার বিবৃতি দেওয়ার জন্য। যদি তিনি আজ বিবৃতি দিতে না পারেন তা হলে সময় চাইতে পারেন।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— স্যার, আমি আগামী ২৭-২-৯৭ ইং তারিখে এই বিষয়ের উপর বিবৃতি দেব।

## DISCUSSION ON THE GOVERNOR'S ADDRESS

**মিঃ স্পীকার** :— সভার পরবর্তী কার্যাসূচী হল গত ১৯শে ফেব্রুয়ারী বুধবার ১৯৯৭ ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাসন প্রদান করিয়াছেন উহার উপর আনীত ধন্যবাদ সূচক প্রস্তাবের উপর আলোচনা এই সভা কর্তৃক গ্রহন করা। আমি এখন মাননীয় চীফ হুইফকে অনুরোধ করছি তারা আলোচনা করবে তাদের নামের তালিকা আমার কাছে দেওয়ার জন্য। নামের তালিকা আমার কাছে নেই।

( নামের তালিকা দেওয়ার পর )

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীরমেন্দ্র দেবনাথ মহোদয়কে অনুরোধ করছি উনার আলোচনা শুরু করবার জন্য।

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ** :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৯-২-৯৭ ইং তারিখে এই হাউসে মহামান্য রাজ্যপাল যে ভাষন প্রদান করেছেন এবং পরবর্তী সময়ে মাননীয় চীপ হুইফ মহোদয় কর্তৃক এই ভাষনের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে এনেছেন আমি এই ভাষনকে

সমর্থন রেখে আমার বক্তব্য শুরু করছি। আমরা জানি রাজ্যপাল যুক্তরাষ্ট্র কাঠামো এবং আমাদের সংবিধানে একটা রাজ্যের সর্বময় কর্তা। সুতরাং মহামান্য রাজ্যপাল এখানে যে ভাষণ দিয়েছেন রাজ্যের সর্বময় কর্তা হিসাবে, এই ভাষণের মাধ্যমে একটা রাজ্য সরকারের সমূহ দৃষ্টিভঙ্গি এবং কি পদ্ধতিতে কাজ করছে এবং কাজে কতটুকু অগ্রসরতা এসেছে এটাই পরিস্ফুট হওয়ার কথা। এখানেও এই ভাষণের মধ্যে এটাই ফুটে উঠেছে। হতে পারে এই ভাষনাটি ৭ পৃষ্টা, যদি আমরা এটার ওজন যদি আমরা এই ভাষণ পড়ি এবং এটার ওজন বিস্তৃত করি তখন আমরা দেখব এটার ওজন অত্যধিক। এটার যথেষ্ট গুরুত্ব আছে। এই কথাগুলি এই কারণে বলছি মাননীয় বিরোধী সদস্যারা এখানে উপস্থিত থেকে এই আলোচনায় অংশ গ্রহণ করতে পারতেন। কিন্তু সম্ভবত এই ভাষণ পড়াশুনার পর তার ওজন বিচার করে যখন বুঝতে পেরেছেন যে এটা এড়ানোর কোন রাস্তা নেই, তাই তারা এখানে আসেনি। গত ৪ বৎসরে বামফ্রন্ট সরকার রাজ্যের জনগণের জন্য রাজ্যের জনগণকে পাশে নিয়ে যে কাজ করেছেন এটা অস্বীকার করার কোন উপায় নেই। যদি একটা একটা করে আলোচনা করি তা জনসাপেক্ষে বেরিয়ে আসবে। কাজেই এই জন্য উনারা এখান থেকে মুখটা লুকিয়ে ফেলেছেন। যদিও সামগ্রিক। কাজেই আমি যদি দুই, চারটা দিক নিয়ে আলোচনা করি স্যার, প্রথমে যদি আমরা শিক্ষার দিকে দৃষ্টি দেই বিগতদিনে চিত্রটা কি ছিল? স্কুলের ছাত্রদের বসার জন্য ফার্নিচার ছিলনা। তারা বসার জন্য চাটাই নিয়ে আসতে হত। কিন্তু আমরা এই ৪ বৎসরে আমাদের বামফ্রন্ট সরকার এই ফার্নিচারে যে সমস্যা তা প্রায় সম্পূর্ণ মিটিয়ে ফেলতে পেরেছি।

কিন্তু প্রায় ৭০ থেকে ৮০ ভাগ সমস্যা মিটিয়ে ফেলেছে। আর কিছু সমস্যা যেটা আছে তার জন্য প্রতিটি ব্লকে ব্লকে চার হাজার পাঁচ হাজার করে টাকা ধার্য করা হয়েছে। এবং প্রতিটা হাই স্কুলে ত্রিশ হাজার টাকা করে দেওয়া হয়েছে। সেখানে ফার্নিচার তৈরী করার জন্য সাইন্স স্কীম তৈরী করার জন্য আলাদা করে টাকা দেওয়া হয়েছে। যেখানে স্কুল ঘর ছিল সেখানে ছাত্ররা স্কুলে গেলে বসার জায়গা নেই সেখানে আজকে সমস্ত স্কুলগুলি পাকা করে দেওয়া হয়েছে। আজকে প্রতিটা গ্রামে গেলে পরে সেখানে স্কুল ঘর দেখা যায়। আর কি সেই তদ্রূপ এস. সি, এস, টিদের জন্য হোস্টেল করা হয়েছে বিভিন্ন জায়গাতে। এই চার বছরের মধ্যে এবার আর একটি দপ্তরের দিকে নজর দিয়েছে হ্যাণ্ডলোম, সেরিকালচারের দিকে। আজকে এখানে মাননীয় মন্ত্রী আলোচনায় অংশ নিয়ে বলেছিলেন যে টাঙ্গাইল শাড়ী ত্রিপুরা রাজ্যে প্রোডাক্স করা হয়েছে প্রথম আজ থেকে পাঁচ ছয় মাস আগে এটা শুধু উত্তরপূর্বাঞ্চল সারা ভারতবর্ষে একটা উন্নতমানের শাড়ী। এবং ত্রিপুরা রাজ্যের তাঁতীদের মাধ্যমে এটা তৈরী

হয়েছে। তার গুণগত মান অত্যন্ত ভাল। এবং দামটাও ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় অনেক কম। এই জিনিসটা আজকে ত্রিপুরা রাজ্যের ১০টি কাম্চার এবং বুবুন নামক একটি জিনিস থেকে সুতা বের করে এই শাড়ীগুলি তৈরী করা হয়েছে আর একটি হল আমাদের রাজ্যে ব্যাণ্ডেজ করার জন্য যে কাপড় দরকার লাগত সেইগুলি আগে বহির রাজ্য থেকে আনা হত। সেটি এখন আমাদের রাজ্য থেকে উৎপাদিত হচ্ছে। মাত্র কয়েক মাস আগে ত্রিপুরার তাঁতীদের মাধ্যমে সেটি তৈরী করা হয়েছে। আর আমাদের ত্রিপুরা রাজ্যে যতগুলি হাসপাতাল আছে সেখানে আমাদের ত্রিপুরা রাজ্যে থেকে তৈরী করা সেই ব্যাণ্ডেজ দেওয়া হচ্ছে। কাজেই এই যে সাফল্য সেই সফলতাকে অস্বীকার করার কোন উপায় নেই। সেই দিন রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে এই সাফল্যগুলি সুন্দর করে তুলে ধরা হয়েছে। আমরা চিকিৎসার ক্ষেত্রে দেখেছি এবং ডাক্তারবাবুরা নিজে বলেছেন যে, একটা ক্যাপসুলের দাম বাজারে ৭ থেকে ৮ টাকা। এটা এখন হাসপাতালে দেওয়া হচ্ছে। এবং হাসপাতালগুলিতে বিভিন্ন সুযোগ সুবিধা করে দেওয়ার জন্য সেইদিন ধর্মনগরে সোনোগ্রাফী মেশিন, ই, সি, সি, মেশিন চালু করেছেন সেইদিন মাননীয় স্বাস্থ্য মন্ত্রী উনার ভাষণে বলেছেন। এইসবগুলি আগে কল্পনা করা যেত না।

আজকে থেকে চার বছর আগে সেই জোট সরকারের পাঁচটি বছরে আমরা শুনেছিলাম যে হাসপাতালে তুলা নেই, ব্যাণ্ডেজ নেই, সুতা নেই শুধু নেই নেই শব্দ হচ্ছে। ত্রিপুরা রাজ্যের জনগণ কিছু শুনতে পায়নি। তাকেই এই জায়গার মধ্যে দাঁড়িয়ে এই যে পরিবর্তন সে পরিবর্তনকে উপেক্ষা করার কোন রাস্তা নেই। আর যদি সাধারণ শ্রমিকদের ক্ষেত্রে যদি বলি এই চারটি বছর ধাপে ধাপে বাড়িয়ে ৩২ টাকা করা হয়েছে। পাঁচটি বছর ক্ষমতায় ছিলেন কিন্তু শ্রমজীবী মানুষের পাঁচটি পয়সাও বৃদ্ধি করেছেন সেই রকম একটি উদাহরণ দিতে পারবেন না। এই ছিল বিগত দিনের চেহারা। আর যখন তৃতীয় বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যের রাস্তাঘাট ও সার্বিক উন্নয়নের জন্য যখন চেষ্টা চালাচ্ছে তখন তারা সারা ত্রিপুরা রাজ্যে একটা দাঙ্গা-হাঙ্গামা চালানোর জন্য চেষ্টা করছে। কিছু কিছু ক্ষেত্রে এইগুলি ঘটিয়ে তখন ত্রিপুরা রাজ্যের শান্তি প্রিয় মানুষ লক্ষ্য করেছেন যে এটা কাদের দ্বারা সংঘটিত হচ্ছে।

তখন উনারা নূতন কায়দায় শরনার্থী শিবিরে যাচ্ছেন এবং উস্কিয়ে দিচ্ছেন। বলছেন ত্রাণ সামগ্রী দিচ্ছে না। কিন্তু কোথাও কি এ ব্যাপারে সরকারের কাছে একটিও কমপ্লেইন এসেছে? না আসে নি। যে রাস্তাঘাট দিয়ে যাচ্ছেন এটা কে করেছে? কয়টি কালভার্ট হয়েছে? কয়টি পাকা ব্রিজ হয়েছে এটার হিসাব যদি নিতে চান তা হলে কয়েক মাস তাঁদের লেগে যাবে। স্যার,

এই হল বর্তমান ত্রিপুরা রাজ্যের অবস্থা। এমেণ্ডমেন্ট এনেছিলেন ত্রিপুরার মানুষকে কিছুটা বিভ্রান্ত করার জন্য। কিন্তু যখন দেখলেন এতে কিছুই লাভ হচ্ছেনা, তখন আর আসছেই না। স্যার, বয়স্ক ভাতার। পরিমাণ অনেক বৃদ্ধি করা হয়েছে। বিশেষ করে আমার ব্লকের কথা বলতে পারি, এখানে প্রতিটি ব্লকে ১০ জনকে বাড়িয়ে দেওয়া হয়েছে। আবার বয়স ও কমান হয়েছে বামফ্রন্ট সরকার যখন চারিদিকে কাজের গতি ছড়িয়ে দিচ্ছেন তখন সুরসুরি দেওয়ার চেষ্টা করছেন। স্যার, সাংসদ সুধীরবাবু বক্তব্য রেখেছেন, 'চাকুরী কেলেঙ্কারী হয়েছে।" স্যার, কোথায় চাকুরী নিয়ে কেলেঙ্কারী হয়েছে তা তুলে ধরতে পারেননি। চাকরী নিয়ে কেলেঙ্কারী হয়ে থাকলে আগে হয়েছে। আগে সি. এম, এর কোটা ছিল। কোটাও আবার দু' রকম। আমরা ডিবিকেও কোটা ব'লে। তখন ১০টি সীট বিক্রী করে ডিবিতে ঢুকেছে। সমীর বর্মনের কোটা ছিল। এখন কোথায় কোটা আছে? জোট আমলের দুর্নীতি নিয়ে সি, বি, আই. তদন্ত হচ্ছে। আগেত বিয়ের আসরে চাকুরী প্রেজেন্টেশন দেওয়া হত। পত্র পত্রিকায় সুরসুরি দিয়ে ত্রিপুরার মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা হচ্ছে। এসম্পর্কে মাননীয় উপমুখ্যমন্ত্রী বক্তব্য রেখেছেন। আমি সে সময় উপস্থিত ছিলাম। আমি শুনেছি, মাননীয় উপমুখ্যমন্ত্রী বলেছেন "জোট সরকারের আমলে চাকুরী বিক্রী হত।" আমাদের সময়ে এ ধরণের উদাহরণ নেই তবে ২, ১ টা ভুল হতে পারে। এখানে এই ভুলটাই বিক্রী করা হয়েছে বলে প্রচার হচ্ছে।

*মিঃ স্পীকার* :— মাননীয় সদস্য, আপনি দুই মিনিটের মধ্যে আপনার বক্তব্য শেষ করুন।

**শ্রীরমেন্দ্রচন্দ্র দেবনাথ** :— হ্যাঁ স্যার, আমি আমার বক্তব্য আর দীর্ঘায়িত করব না। স্যার, মাননীয় রাজ্যপাল এখানে যে বক্তব্য রেখেছেন তাকে সমর্থন না করার কোন উপায়ই নেই ত্রিপুরার ৩০ লক্ষ মানুষের জন্য সরকার যে কাজ করে যাচ্ছেন মাননীয় রাজ্যপালের ভাষণে তার বার্তা বহন করছে। আশা করি, বিরোধী সদস্যদের বোধ শক্তি জাগ্রত হবে, তাঁরাও হাউসে এসে ত্রিপুরার ৩০ লক্ষ মানুষের সার্থে এই ভাষণকে সমর্থন করবেন। মাননীয় রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

*মিঃ স্পীকার* :— মাননীয় সদস্য শ্রী অমিতাভ দত্ত। মাননীয় সদস্য, আপনার সময় ১৫ মিনিট।

**শ্রীঅমিতাভ দত্ত** :— স্যার, সভ্যতা, সংস্কৃতি, সংহতি ও স্বাধীনতার প্রথম শর্ত গণতন্ত্র। এই গণতন্ত্রের যাঁরা পূজারী নন তাঁরা এই ভাষণকে সমর্থন করতে পারেন না। স্বাভাবিক ভাবেই রাজ্যপালের ভাষণে আকাশ পাবার মত কিছু নেই। স্যার, মাননীয় চীফ হুইপ এই ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন, আমি তা সমর্থন করি।

আমরা লক্ষ্য করেছি বিরোধী অংশের যারা আছেন তাদের মানুষের প্রতি দায় বদ্ধতা নেই, ভালোবাসা নেই। সারা রাজ্যে জাতি উপজাতির মৈত্রীকে সুদৃঢ় করার জন্য বামফ্রন্ট সরকারের বিরোধীতা করে রাজ্যের উন্নয়নের গতিকে স্তব্ধ করতে চায় সেই সমস্ত চক্রান্তকারীরা আজকের বিধান সভায় আসেন নি। জনগণের প্রতি যদি তাঁদের দায়বদ্ধতা থাকতে তাহলে তাঁরা বিধান সভায় না এসে পারতেন না। আমি তাঁদের এই কাজের জন্য নিন্দা জানাচ্ছি। এবং আবেদন রাখছি রাজ্যের জাতি-উপজাতির মৈত্রীকে সুদৃঢ় করার জন্য বামফ্রন্ট সরকার যে কর্মের জোয়ার সৃষ্টি করেছেন সেটাকে আরও বেগবান করার জন্য গঠন মূলক দৃষ্টিভঙ্গী নিয়ে এগিয়ে আসুন এবং এই বিধান সভায় এসে আলোচনায় অংশ গ্রহণ করুন। আমরা লক্ষ্য করেছি মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণে সবচেয়ে বেশী গুরুত্ব দিয়েছেন গণতন্ত্র পুন:প্রতিষ্ঠার উপর। এই রাজ্যে ১৯৮৮-৯৩ সাল পর্য্যন্ত গণতন্ত্র বার বার ধর্ষিতা হয়েছিল, ধর্ষিত হয়েছিল মানুষের স্বাধীনতাও। সারা রাজ্যের প্রগতিশীল গণতন্ত্র প্রিয় মানুষ রাজ্যের গণতন্ত্র পুন: প্রতিষ্ঠার জন্য বামফ্রন্টকে পুনরায় সরকারে অধিষ্ঠিত করেছেন। ১৯৯৩ ইং সালের এপ্রিল মাসে ধ্বংস স্তূপের উপর দাঁড়িয়ে রাজ্যের বামফ্রন্ট সরকার মানুষের পাশে থেকে মানুষের অংশ গ্রহণের মধ্যে দিয়ে তার কর্মসূচী রুপায়ন করতে থাকেন। যে সাজানো বাগানটা ধ্বংস করা হয়েছিল সেই বাগানটাকে আজ সাজাতে থাকেন আর্থিক সীমাবদ্ধতার মধ্যে প্রায় ৭০০ কোটি টাকা ঋণের বোঝা মাথায় নিয়ে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাবের মধ্যে দিয়ে। সমস্ত সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে শিক্ষাঙ্গনের নৈরাজ্যের বিরুদ্ধে সুষ্ঠ পরিবেশ ফিরিয়ে আনার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের সফলতা আমরা লক্ষ্য করেছি। গণতন্ত্রকে তৃণমূল স্তরে পৌঁছে দেবার ক্ষেত্রে নির্বাচিত পঞ্চায়েতের হাতে ক্ষমতা মধ্যে দিয়ে আমরা বামফ্রন্ট সরকারের সুফলতা লক্ষ্য করেছি। বিভিন্ন মহা বিদ্যালয়ে নির্বাচনের মধ্য দিয়ে ছাত্র সংসদের হাতে ক্ষমতা তুলে দিয়ে শিক্ষার পরিবেশকে সুস্থ রাখার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের সুফলতা আমরা লক্ষ্য করেছি। সমবায় সমিতির নির্বাচনের মধ্যে দিয়েও বামফ্রন্ট সরকারের সুফলতা আমরা লক্ষ্য করেছি। এই ভাবে আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দিয়ে সারা রাজ্যে বামফ্রন্ট সরকার সুফলতার উচ্চ শিখরে পৌঁছানের জয়গান বার বার প্রতিধ্বনিত হয়। বিভিন্ন সময়ে রাজ্যে যে নির্বাচন গুলি হয়েছে পঞ্চায়েত নির্বাচন, এ, ডি, সি, নির্বাচন, ছাত্র সংসদের নির্বাচন, লোকসভার নির্বাচন নগর পঞ্চায়েত নির্বাচন, প্রতিটি নির্বাচনেই সারা রাজ্যের মানুষ বামফ্রন্ট সরকারের কর্মসূচীর প্রতি সমর্থন জানিয়ে বামফ্রন্টের পক্ষে রায় দিয়েছে। বামফ্রন্ট সরকারের এম, এল, এদের বিরুদ্ধে একটা অভিযোগও আনা যাচ্ছে না।

যখন তিনি এখানে উল্লেখ করেছেন কংগ্রেসের আমলে হাজার হাজার টাকা দিয়ে চাকুরী বিক্রি হতো এবং বিয়েতে চাকুরী উপহার হিসাবে বিলি করা হয়েছে এই ধরনের ঘটনা অনেক আছে। আড়াই লক্ষ বেকার যেখানে রয়েছে এবং যেখানে ৯০ হাজার যুবক যব ফর্ম ফিলাপ করেছেন। সেই বিশাল সংখ্যক শিক্ষিত বেকার যুবকদের নিয়ে যখন একটা সুষ্ঠ নিয়ম নীতির মধ্য দিয়ে বেকার যুবকদের কাছে চাকুরী পৌঁছে দেবার জন্য সরকার উদ্যোগ গ্রহণ করলেন তখন কিছু প্রতিক্রিয়াশীল শক্তি বিভ্রান্তি সৃষ্টির জন্য প্রচার শুরু করলেন। কিন্তু যখন এখানে বিভ্রান্তি সৃষ্টি করতে পারলনা তখন উগ্রপন্থার নামে সাধারণ মানুষকে বিভ্রান্তি করার জন্য এবং রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি অন্য দিকে ঘুরিয়ে দেবার জন্য তারা সন্ত্রাসবাদের সৃষ্টি করল। আন্তর্জাতিক সন্ত্রাসবাদ এবং আমাদের রাজনৈতিক দল পৃষ্ঠপোষকতায় সেখানে সন্ত্রাসবাদের আশ্রয় নিয়ে জাতি উপজাতির মধ্যে বিচ্ছেদ সৃষ্টি করার কাজে লেগে হয়েছে। কিন্তু সারা রাজ্যের শুভবুদ্ধি সম্পূর্ণ মানুষ এই সন্ত্রাসবাদের বিরুদ্ধে বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে এবং জাতি উপজাতির সংহতিকে এবং সারা রাজ্যের ঐক্য সংহতিকে সুদৃঢ় করার জন্য সবাই এগিয়ে এসেছেন। মানুষের পাশে থেকে, মানুষকে সাথে নিয়ে রাজ্যের সুসংহতিকে রক্ষার জন্য বামফ্রন্ট সরকার অনেক উদ্যোগ গ্রহণ করেছেন মাননীয় রাজ্যপাল উনার ভাষণে রাজ্যের পরিস্থিতির কথা উল্লেখ করেছেন। এই বিধান সভায় আমরা লক্ষ্য করেছি এখানে যে সমস্ত উন্নয়ন মূলক কাজের উল্লেখ করা হয়েছে এবং ইতিমধ্যে এই সমস্ত বিষয় নিয়ে বিধানসভায় বিভিন্ন বেসরকারি প্রস্তাবও এসেছে এবং আলোচনাও হয়েছে আগামী দিনে রাজ্যকে নূতন ভাবে গড়ার ক্ষেত্রে এখানে যে সমস্ত গঠন মূলক আলোচনা হয়েছে সেই আলোচনা থেকে রাজ্যসরকার আরও বেশী ইতিবাচক দৃষ্টিভঙ্গি গ্রহণ করে সেখানে পদক্ষেপ গ্রহণ করবেন এই আশা রেখে, এই প্রস্তাবের সম্পূর্ণ সহমত পোষণ করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

*মিঃ স্পীকার :—* মাননীয় সদস্য, শ্রীপান্নালাল ঘোষ। আপনার সময় ১৫ মিনিট। তবে ১/৪ মিনিট বাড়ান যেতে পারে।

*শ্রীপান্নালাল ঘোষ :—* মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল গত ১৯-২-৯৭ ইং তারিখে এই বিধান সভায় যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যকে সমর্থন জানিয়ে এবং মাননীয় চীপ হুইপ মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাবকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই।

আজকে এখানে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন, এখানে তিনি রাজ্য সরকারের যে দৃষ্টিভঙ্গী,

রাজ্যের মধ্যে যে অবস্থা আছে, এবং সরকারের যা করার কথা এবং যা করার জন্য প্রচেষ্টা। চলছে তার একটা তথ্য উপস্থিত করেছেন। সেই দিক থেকে আমরা দেখি এই তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে যে পরিস্থিতির মধ্যে এই ত্রিপুরার রাজ্যবাসী ছিল, সেই বিশৃঙ্খল অবস্থার মধ্য থেকে ধাপে ধাপে এই তৃতীয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পরে আজকে গণতন্ত্রকে পুনঃপ্রতিষ্ঠিত করছেন। বিভিন্ন সময়ে নির্বাচন হয়েছে। সর্বশেষ দুটি উপ নির্বাচন হয়েছে, এই উপনির্বাচনের ভিতর দিয়ে মানুষ এই যে প্রচেষ্টা বামফ্রন্ট সরকার চালিয়েছে তার প্রতি পূর্ণ সমর্থন ঘোষনা করেছেন। এখানে যে প্রচেষ্টা গুলি চলছে ত্রিস্তরীয় পঞ্চায়েত, সর্ব্ব-স্তরীয় আলাপ আলোচনার ভিতর দিয়ে বিভিন্ন স্তরের মানুষকে এইসব কাজের মধ্যে অন্তর্ভুক্ত করা রাজ্যের উন্নয়নের পরিকাঠামোকে গড়ে তোলা, সেইদিক থেকে বামফ্রন্ট সরকার প্রচেষ্টা নিয়ে এগিয়ে যাচ্ছে। আমাদের বিগত জোট সরকার সবসময় দেখলাম গণতন্ত্রকে সংকুচিত করার প্রচেষ্টা তারা নিয়েছিল। নির্বাচিত পঞ্চায়েতগুলি, বিভিন্ন সময়ে নির্বাচিত সংগঠনগুলি যেখানে যেখানে ছিল সেগুলিকে তারা ভেঙ্গে দিয়েছিল। মানুষকে, মানুষের যে চিন্তা ভাবনাকে, মানুষকে যুক্ত করার জন্য যে প্রচেষ্টা এবং সেগুলিকে কাজে লাগানোর জন্য যে চিন্তা ভাবনা করা দরকার তারা এগুলির ধারে কাছে ছিলেন না। সুতরাং আজকে এই জায়গার মধ্যে, রাজ্যপালের ভাষনের মধ্যে পঞ্চায়েতের ভিতর দিয়ে এই যে উন্নয়নমুখী প্রচেষ্টা চলছে এই কথাগুলি এইখানে লেখা আছে, সেগুলি সম্পর্কে কি বক্তব্য এখানে উপস্থিত করবেন। আমরা দেখেছি এই জায়গার মধ্যে দাঁড়িয়ে এইখানে প্রথমেই পরিকাঠামো গড়ে তোলার জন্য বলা হয়েছে। এই ত্রিপুরা রাজ্য খুব গরীব রাজ্য, এখানে যদিও প্রাকৃতিক সম্পদ বা মাটির নীচে যে সম্পদ আছে সেটা নিয়ে যথেষ্ট গর্ব আমরা করতে পারি, কিন্তু এমনিতে জীবন যাত্রার ক্ষেত্রে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় আমরা পিছিয়ে আছি। আমাদের যোগাযোগের অভাব আছে। অন্যান্য ক্ষেত্রে বাইরের সংগে যুক্ত থাকার অনেক অসুবিধা আছে। এই অসুবিধা দূর করার যে ব্যবস্থা থাকা দরকার যেগুলি সম্পর্কে আগে বার বার এখানে প্রাইভেট মেম্বারস্ মোশানেও একই কথা বলা হয়েছে। এখানে মানুষের যোগাযোগের যে অভাব, বাইরের মানুষ সেটা ভাবতেই পারেনা। আজকে ৫০ বৎসর হয়েছে আমাদের দেশ স্বাধীন হয়েছে, ৫০ বৎসরের স্বাধীনতা দিবস উদযাপিত করতে যাচ্ছে সেখানে আজকেও আগরতলায় রেল যোগাযোগ ব্যবস্থা হয়নি। আজকেও আমরা বাইরের অন্যান্য জায়গার লোকদেরকে বাহঃ রাজ্যের কোন কাজ করার জন্য যে সুযোগ দেওয়া দরকার সেটা অনেকক্ষেত্রে আমরা দিতে পারি না। এখানকার তৈরী জিনিসপত্র বাইরে নিয়ে যাওয়ার ক্ষেত্রে একটা বিরাট ধরনের অসুবিধা আমাদের রয়েছে।

বাইরের থেকে যেসব জিনিসপত্র আমাদের এখানে দরকার মানুষের প্রয়োজনে, এখানকার উন্নয়নের প্রয়োজনে সেগুলি আমরা সঠিকভাবে আনতে পারি না। সেদিক থেকে গত যে কেন্দ্রীয় সরকার ক্ষমতায় ছিল দীর্ঘদিন ধরে এরা উত্তর পূর্বাঞ্চলকে বিশেষ করে ত্রিপুরাকে উপেক্ষিত করেছে।

***মিঃ স্পীকার :—*** মাননীয় সদস্য, আপনি রিসেসের পরে বলবেন। আজকের সভা বেলা ২ ঘটিকা পর্য্যন্ত মুলতুবী রইল।

## AFTER RECESS AT. 2·00.P.M.

***মিঃ ডেপুটি স্পীকার :—*** মাননীয় সদস্য শ্রীপান্নালাল ঘোষ।

***শ্রীপান্নালাল ঘোষ :—*** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি বলছিলাম তখন যে, আজকে সেই সময়ে এই ত্রিপুরা রাজ্যের মাটির উপরে এবং মাটির নীচে যে সম্পদ রয়েছে সেই সম্পদকে ব্যবহার করার জন্য শিল্প স্থাপনের বিষয় নিয়ে এই বিধানসভাতেও আলোচনা হয়েছে। এখানে রাজ্য পালের ভাষণে বর্তমানে যে কেন্দ্রীয় সরকার আছেন যারা এই প্রথম বার উত্তর পূর্বাঞ্চলের সমস্যাগুলি নিয়ে চিন্তা ভাবনা করছেন তার একটা প্যাকেজের ঘোষনা করেছেন এবং প্রত্যেকটা মন্ত্রকের শতকরা দশ ভাগ এই উত্তর পূর্বাঞ্চলের জন্য উন্নয়নমূলক কর্মসূচী গ্রহণ করার ক্ষেত্রে খরচ করবেন এই ধরনের একটা সিদ্ধান্ত তাঁরা নিয়েছেন। এখানে এই রাজ্যপালের ভাষণের মধ্যে যে কথাটা লেখা আছে যে, এই প্রথম দেখা গেল কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গির মধ্যে একটা পরিবর্তন সূচীত হয়েছে। পরিবর্তন যে সূচীত হয়েছে এটা আমরা প্রত্যক্ষভাবে দেখলাম, এর আগের সরকারগুলির আগের পরিকল্পনাগুলি দিয়েছিলেন সেটাও আমরা দেখেছি, এখনের চিন্তা ভাবনাটাও আমরা দেখছি। সুতরাং এর বিরুদ্ধে আজকে যারা বিরোধী দলে আছেন বা যাঁরা তাদেরকে শুধুমাত্র সমালোচনা করার জন্য সমালোচনা করেন তাদের এই সবের পরিপ্রেক্ষিতে কি বলার থাকতে পারে। কারণ যখন রেল দেওয়া হয়নি, শিল্প করা হয়নি তখন তারা রেলের জন্য গেলে বলত শিল্প নেই, আর শিল্পের জন্য গেলে বলত রেল নাই এবং এই ধরনের অজুহাত তুলে আমাদের ত্রিপুরা রাজ্যকে অনেক বেশী পিছিয়ে দিয়েছেন। ত্রিপুরা রাজ্যের মানুষ আজকে ৪২ কিলোমিটার পর্যন্ত রেল পেয়েছে। সুতরাং এই দিক থেকে যে পরিবর্তনটা সূচীত হয়েছে রাজ্যপাল সেটা তার বক্তব্যের মধ্যে রেখেছেন। এছাড়া আমাদের এই ত্রিপুরা রাজ্যের মধ্যে ট্রাইবেল জনসংখ্যার অনুপাতে উপজাতি অংশের মানুষ যারা আছেন, তারা দীর্ঘ দিন ধরেই শান্তিপূর্ণভাবে সম্প্রীতির মধ্যে বসবাস করছেন এবং একে অন্যের সঙ্গে সহযোগী ভূমিকা পালন করছেন। কিন্তু অনেকে আছেন যারা স্থায়ীভাবে

পাহাড়ী অঞ্চলে বসবাস করছেন না, জুমিয়া পরিবার, এই জুমিয়া পরিবারগুলির উন্নতি করা তাদেরকে একটা জায়গাতে সেটেল কথা এবং তাদেরকে শিক্ষার দীক্ষার আওতার মধ্যে নিয়ে এসে শিক্ষিত করে তোলা এবং তাদেরকে বেঁচে থাকার জন্য কিছু সুযোগ সৃষ্টি করা এইসবের জন্য আজকে সমগ্র ত্রিপুরা রাজ্যের মধ্যে যে পরিমাণ ভূমি আছে তার বেশীর ভাগ অংশ টিলা জমি তার মধ্যে রিজার্ভ ফরেষ্টও রয়ে গেছে, এই রিজার্ভ ফরেষ্টের মধ্যে যারা বসবাস করছেন তাদেরকে স্থায়ীভাবে বসবাস করার জন্য, তাদেরকে সঠিকভাবে রিসেটেলমেন্ট করার জন্য আগে আমরা দেখতাম যে জুমিয়াদের পুনর্বাসন দেওয়া হয়েছে, কাগজে পত্রে কিছু টাকা দেওয়া থাকত সেগুলি বিভিন্ন স্তরে সঠিকভাবে যাদের জন্য সেংশন হয়েছিল তারা পাচ্ছিল না, মাঝপথে বেরিয়ে যাচ্ছিল। সুতরাং সেই সমস্ত জমি এলটেড হয়ে আছে, কিন্তু সেই জমিতে না হয় কোন কিছু, জল সেচের ব্যবস্থা থাকে না, কোন কিছুর ব্যবস্থা থাকে না, জমি সেখানে জুমিয়াদের জন্য এলটমেন্ট হয়ে থাকলেও জুমিয়ারা সেখানে আর থাকছে না। সেই দিক থেকে অনেক জায়গা আছে কোন জায়গা আছে এলটমেন্ট হয়ে আছে, আবার কোন জায়গা এলটমেন্ট হতে পারছে না রিজার্ভ ফরেষ্টের জন্য। আমাদের এই সরকার আসার পর এই রিজার্ভ ফরেষ্টের মধ্যে যারা সেখানে বসবাস করছেন, কারা সেখানে কিছুটা রাবার প্লেনটেশান করছেন অথবা অন্য ধরনের কাজ করছেন বা সেখানে অবস্থান করছেন তাদেরকে সেই সমস্ত লোকের তদন্ত সঠিকভাবে কতলোক বসবাস করছেন কি ধরনের জমি সেখানে ব্যবহার করছেন এগুলি অন্ততপক্ষে এই পার্বত্য অঞ্চলে যে সমস্ত লোকেরা আছেন তাদের জন্য যে ভাবনা চিন্তা করা হয়েছে। আপনারা এখানে আগেও শুনেছেন যে রাবার এখানে খুব উন্নত, এটাই দ্বিতীয় রাবার রাজধানী হিসাবে প্রতিষ্ঠা এখানকার গুনাগুন অনেক ভাল। কিন্তু এখানে আজকে এই টিলা ভূমির মধ্যে যেখানে জলসেচের ব্যবস্থা নেই সেই অবস্থায় এই টিলা ভূমির মধ্যে রাবার প্লেনটেশান এবং আজকে নানা ভাবে আমাদের সরকারী করপোরেশান যেগুলি আছে যারা সেই সমস্ত রাবার সেখানে উৎপাদন করার ক্ষেত্রে অনেক সহযোগী ভূমিকা নিচ্ছেন।

সেই জায়গায় আমরা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পাচ্ছি যে এই সরকার পুনর্বাসনের ক্ষেত্রে কি অসুবিধার মধ্যে রয়েছেন রিজার্ভ ফরেষ্ট থাকলে সেখানে তাদের এলটমেন্ট দিতে পারছেন না কারণ প্রোটেকশন ফরেষ্ট এলটমেন্ট দেওয়া সম্ভব নয়। সেই জায়গায় আজকে ভূমি এলটমেন্ট করার ক্ষেত্রে একটা অ্যাসেসমেন্ট করা দরকার এবং সেটা এই সরকার করছেন যাতে এই প্রোটেকটেড ফরেষ্ট যদি পরবর্তী সময়ে সংরক্ষণমুক্ত করা যায় তাহলে সেখানে ভূমি-হীনদের যাতে ভূমি দেওয়া যেতে পারে, তাদেরকে প্রতিষ্ঠা করা যেতে পারে। এই কাজটা

করা হচ্ছে। অথচ জোট সরকারের আমলে এই ধরণের কোন অ্যাসেসমেন্ট তৈরী করা হয়নি এবং সেখানে টাকা পয়সা নয় ছয় করা হয়েছে। তখন তারা সেটা করতে পারতেন কারণ কেন্দ্রের ক্ষমতায় তো দীর্ঘদিন কংগ্রেস ছিল এবং রাজ্যেও দীর্ঘদিন ছিলেন, তারপর বিগত পাঁচ বছরও তারা এই রাজ্যের ক্ষমতায় ছিলেন। তখন পাহাড় অঞ্চলে শিক্ষা-দীক্ষা, স্বাস্থ্য পরিসেবার ক্ষেত্রে, পুনঃবাসনের ক্ষেত্রে যে পরিকল্পনা করা সেটা করা হয়নি অথচ সেটা আজকে বামফ্রন্ট সরকার করছেন এবং সেই কথাটাই এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে।

তাছাড়া আজকে দৈনিক মজুরী বৃদ্ধি করার জন্যও আমাদের বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। রুর‍্যাল বা গ্রামীণ বেকার যারা আছেন তাদেরকে কাজ দেওয়ার ক্ষেত্রে আজকে বিভিন্ন ব্লকগুলির মাধ্যমে বিভিন্ন ধরনের উন্নয়নমূলক কাজ করানো হচ্ছে, বিভিন্ন ধরনের পরিকল্পনা তৈরী করে সেগুলকে বাস্তবে রূপ দেওয়া হচ্ছে। সেখানে আমরা দেখেছি দৈনিক মজুরী যেটা ছিল সেটাকে ধাপে ধাপে বাড়িয়ে সেটাকে এখন করা হয়েছে ৫২ টাকা। আজকে সেখানে বেশীর ভাগ লোক যারা লেবারকার্ড হোল্ডার তাদেরকে ১০০ দিন কাজ দেওয়ার জন্য আমরা প্রতিশ্রুতি বদ্ধ। সেখানে আমরা চেষ্টা করছি সেই লক্ষ্যে পৌঁছাবার জন্য। আজকে এই একশ দিন কাজ দেবার জন্য শুধু আর, ডি, দপ্তর থেকেই নয়, অন্যান্য যে সমস্ত ডিপার্টমেন্ট রয়েছে তারাও বিভিন্ন ধরনের পরিকল্পনা তৈরী করেছে যাতে দৈনিক শ্রমিকদের একশ দিনের কাজ দেওয়া যায়। আজকে আমাদের এই লক্ষ্যে পৌঁছাবার জন্য চেষ্টা করা হচ্ছে। ফলে গ্রামীণ বেকাররা সেখানে কাজ পাচ্ছে। সঙ্গে সঙ্গে তারা নির্ধারিত হারে দৈনিক মজুরী যাতে পায় এবং তাদের জীবন যাপনের ক্ষেত্রে একটা পরিবর্তন আনার চেষ্টা করা হচ্ছে। এখানে যারা বিরোধী দলের সদস্য আছেন তারাও দেখেছেন যে বিভিন্ন ধরনের পরিকল্পনার ভেতর দিয়ে ত্রিপুরার গরীব মানুষ বেকার যারা আছে তাদের উন্নতির জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। অথচ সেখানে তারা তাদের জোট সরকারের আমলে যে বিশৃংখলার সৃষ্টি করে গিয়েছিলেন সেটাকে শৃংখলার মধ্যে আনার চেষ্টা করা হচ্ছে। আজকে তারা মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। ১৯৮০ সালের জুনের দাঙ্গার পর দীনেশ সিং কানট এসেছিলেন। তারা রিকোমেণ্ডেশন করেছিলেন যে ত্রিপুরার উন্নতির জন্য ত্রিপুরার বাইরের রাজ্যগুলির সঙ্গে মানসিকভাবে যোগাযোগ থাকার জন্য, কালচারেল এসোসিয়েশনের জন্য আজকে কিছুটা দীর্ঘস্থায়ী পরিকল্পনা প্রয়োজন।

কিন্তু কেন্দ্রীয় কংগ্রেস সরকার বা এখানকার পরবর্তীকালের জোট সরকার তারা একদিকে

ধাপে ধাপে এগিয়ে নেওয়ার কোন চেষ্টা না করে পিছিয়ে নেওয়ার চেষ্টা করছেন এবং তার ফলে মানুষের যে তার ফলেই মানুষের মধ্যে একটি অবিশ্বাস তৈরী হচ্ছে। সেই অবিশ্বাস থেকেই তৈরী হয়েছে নানা ধরনের অসন্তোষ। তাদেরকে কাজে লাগাচ্ছে বাইরের শক্তি এবং কিছু কায়েমী শক্তি।

*মিঃ ডেপুটি স্পীকার* :— মাননীয় সদস্য আপনার সময় শেষ কনক্লুড করুন।

*শ্রীপান্নালাল ঘোষ* :— হ্যাঁ, স্যার, শেষ করছি। কাজেই বজ্রে সেই কায়েমী স্বার্থ যাতে বজায় থাকে তার জন্য আমাদের রাজ্যের বর্তমান রাজ্য সরকার বিভিন্ন ধরনের উদ্যোগ নিয়েছেন। উপজাতি অনুপজাতি অংশের মানুষের বিকাশের স্বার্থে বর্তমান সরকার কাজ করে চলেছেন। সরকার এর এই প্রচেষ্টাকে বানচাল করার জন্য একটি অংশ আবার সক্রিয় রয়েছে। নানাভাবে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা চলছে। রাজ্যের পত্রিকাগুলির একাংশও এই ব্যাপারে মদত যোগাচ্ছে আমাদের বামফ্রন্ট সরকার এই সমস্ত প্রতিকূলতাকে অতিক্রম করে জনকল্যাণে কিভাবে এগিয়ে চলছে সেটাই মাননীয় রাজ্যপালের ভাষণে রয়েছে। মাননীয় মুখ্য সচেতক মহাদয় মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে এনেছেন সেটাকে সমর্থন করেই আমার বক্তব্য শেষ করছি।

*মিঃ ডেপুটি স্পীকার* :— মাননীয় সদস্য শ্রী অরুন ভৌমিক। সময় ১৫ মিনিট।

*শ্রীঅরুণ ভৌমিক* (বড়জলা) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর এখানে যে ধন্যবাদসূচক প্রস্তাবটি আনা হয়েছে সেই ভাষণটি আমি দেখেছি। এর প্রথম দ্বিতীয় এবং তৃতীয় প্যারাগ্রাফে বর্তমান কেন্দ্রে যে সংযুক্ত মোর্চা সরকার রয়েছে সেই সরকার থেকে ত্রিপুরা রাজ্য সরকার যে সাহায্য পাচ্ছে তাকে অভিনন্দন জানানো হয়েছে এবং যে বিভিন্ন ধরনের ফোর্স প্রয়োজনে ত্রিপুরা সরকারকে দিচ্ছেন সেটাকে সন্তোষজনক বলা হয়েছে কুমারঘাট থেকে আগরতলা পর্যন্ত রেল লাইনের যে শিলান্যাস মাননীয় প্রধানমন্ত্রী করেছেন সেটাকে স্বাগত জানানো হয়েছে। তাছাড়া আগরতলাস্থিত বুকনগরে রেলওয়ের যে রিজারভেশন কাউন্টার যেটা করা হয়েছে সেটাকে স্বাগত জানানো হয়েছে। কেন্দ্রীয় সরকার উত্তর পূর্বাঞ্চলের বিশেষ করে ত্রিপুরা রাজ্যে যে ভাবে উন্নয়নমূলক কাজে সাহায্যের হাত বাড়িয়েছেন সেটাকেও অভিনন্দন জানানো হয়েছে। গরীব অংশের মানুষের জন্য ভর্তুকিতে চাল দেওয়ার যে ব্যবস্থা নেওয়া হয়েছে সেটাও অবিলম্বে এখানে কার্য্যকরী করার প্রতিশ্রুতি দেওয়া হয়েছে। ভাষণের এই অংশটুকু আমি সার্বিকভাবে সমর্থন করি। কিন্তু এই ভাষণের বাকী অংশে যাহা বলা হয়েছে সেটা আমার মতে গতানুগতিক এবং দায়সাড়া গোছের। এরমধ্যে রাজ্যের প্রকৃত

অবস্থা অর্থাৎ রাজ্য সরকার এবং মন্ত্রী সভার যে ব্যর্থতা প্রশাসন পরিচালনায় এবং রাজ্যবাসীর কল্যাণে কাজ করা ইত্যাদিতে এই সরকার যে ব্যর্থতার পরিচয় দিয়েছেন সেই সম্পর্কে কোন আলোকপাত করা হয় নাই। এটাকে আমি সত্যের গোপন বলে মনে করি। আজকে এই রাজ্যে আমরা সবাই একটা অস্বাভাবিক অবস্থার মধ্যে আছি। সেটা বিশ্লেষণ করে বলার প্রয়োজন পড়ে না। এটা যারা সরকার চালান, যারা বিরোধী দলে আছেন এবং রাজ্যের গোটা মানুষ এটা উপলব্ধি করতে পারছেন। আজকে রাজ্যের অনেক অংশে উপদ্রুত এলাকা জারী হয়েছে। এটা যেমন রাজ্য সরকার কোন দিনই চাযনি, তেমনি আমিও চাইনি। বৈরী দমন করা হয়েছে। আমি বিরোধীতা করেছিলাম এই কারণে যে এটা জারী হলে পাহাড়ে-গ্রামে নিরীহ উপজাতিরা আক্রান্ত হতে পারে এই সন্দেহ। যেটা রাজ্য সরকার সব সময় বিরোধীতা করে এসেছেন এবং যেটা আমরাও বিরোধীতা করেছি। আমি ব্যক্তিগত ভাবেও বিরোধীতা করেছিলাম এই কারণে যে, নিরীহ উপজাতি অংশের মানুষের প্রতি নিগ্রহ হতে পারে যদি উপদ্রুত আইন চালু হয়। সেই আশঙ্কায় আমরা রাজ্য সরকারকে আমি ব্যক্তিগত আমার দল থেকে বিরোধীতা করেছি। আজকে রাজ্য সরকার নিজে যেয়ে উপদ্রুত আইন কিছু এলাকায় চালু করেছে। কিছু অংশ হয়েছে কিছু অংশ এখনও হয়নি। হয়ত সারা রাজ্যে উপদ্রুত আইন চালু হওয়ার প্রয়োজন বলে মনে হচ্ছে যে পরিস্থিতি মোড় নিয়েছে। আমরা বিগত চার বছর যেটা দেখলাম যে, শুরু থেকে সরকারের একটা দৃষ্টিভঙ্গী ছিল যে, শুধু আত্মসমর্থন-এর মাধ্যমে এই সমস্যার সমাধান করা। যারা উগ্রপন্থী যারা এদেশের স্বাধীনতা সার্বভৌমত্ব-এর বিপক্ষে কাজ করছে যারা এই রাজ্যে নিরীহ উপজাতি, বাঙ্গালী সমস্ত অংশের প্রতি যারা হুমকি হয়ে দাঁড়িয়েছে, যারা প্রত্যন্ত অঞ্চলে বিশেষ করে উপজাতি অধ্যুষিত এলাকায় উন্নয়নের পথে প্রতিবন্ধকতা হয়ে দাঁড়িয়েছে সেই সমস্ত উগ্রপন্থীদের তোযাক্কা করার একটা প্রবণতা এই সরকারের মধ্যে আমরা দেখে আসছি। তারা দয়া করে যদি আত্মসমর্পণ করেন তাহলে আমরা বেঁচে যাই আমাদের কিছু করার নেই। এই অবস্থা দীর্ঘদিন যাবৎ চলছে। ১৯৯৩ ইং সালে বাজেট অধিবেশনে আমি বলেছিলাম, যা রেকর্ডে আছে যে অনন্তকাল-এর জন্য এই আত্মসমর্পন চলতে পারে না, সময় সীমা বেঁধে দিন। প্রকৃত যারা উগ্রপন্থী তাদেরকে আত্মসমর্পন-এর সুযোগ দেওয়া উচিৎ। রাজনৈতিক স্বার্থে হাজার হাজার লোককে উগ্রপন্থী হিসাবে আত্মসমর্পনের ঢালাও সুযোগ দেওয়া উচিত নয়। এতে উগ্রপন্থী সমস্যা আরও জটিল হবে, এতে আরও উৎসাহিত হবে। সেই কথায় কর্ণপাত করা হয় নি। সময় সীমার প্রশ্ন উঠলে দূরে দূরে করে সেটাকে প্রত্যাখান করা হয়েছে সরকারের তরফ থেকে। তার পরে বার বার বলেছি এই হাউসে, এই হাউসের বাইরে যে রাজ্য সরকারের উচিত যেখানে

এই বামগণতান্ত্রিক এক জোটকে এই রাজ্যের মানুষ ৪৯টি আসন দিয়ে সংকার চালানোর জন্য ক্ষমতা দিয়েছে যেখানে আমরা প্রতিশ্রুতি দিয়েছিলাম যে, উগ্রপন্থী সমস্যার সমাধান আমরা করব।

সব সময় কাজ করতে গিয়ে দ্বিধাদন্দ্ব, সব সময় উগ্রপন্থীর দয়ার উপর নির্ভর করে একটা সরকারের এটা কর্তব্য এবং দায়িত্ব হতে পারেনা। তাকে সময় উপযোগী কাজ করা উচিৎ। সেই কাজ করতে এই সরকার ব্যর্থ হয়েছে। আমরা বার বার বলেছি যে ক্ষুদ্র রাজনৈতিক স্বার্থে যদি এই উগ্রপন্থী সমস্যাকে ব্যবহার করা হয় সেটা যে কোন দল করুক আমি নাম বলতে চাই না কিন্তু আজকে এটা ঘটনা আমরা বিশ্বাস করি। ত্রিপুরা রাজ্যে এই উগ্রপন্থী সমস্যার জন্য রাজনৈতিক মদত অনেক অংশে দায়ী। আমি এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলাম যে এই আগুনে সবাই আমরা জ্বলে পুড়ে ছাই হয়ে যাব, এই আগুন নিয়ে খেলবেন না' কিন্তু এই আগুন নিয়ে খেলা হয়েছে। এখন এমন একটি অবস্থায় এসে পৌঁছে গেছে যেখানে তার কোন উপায়ান্ত নেই। এই কমলপুর ব্যাংক ডাকাতিতে টাকা যারা নিয়ে গেল এই হাজার হাজার লোককে অপহরণ করে যে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা ওরা পকেটস্থ করল তারপরে ত্রিপুরা রাজ্যে এ, কে, ৪৭, এ, কে, ৫৭ আমল এর আগে কি এসেছিল? তখন কি সময় সীমা করা যেত না। এত বিলম্বে কেন এ সিদ্ধান্ত ২৬শে জানুয়ারী, ১৫ দিন ১০ দিন আগে সিদ্ধান্ত নেওয়া হলো ২৬শে জানুয়ারী শেষ তারিখ, এই শেষ তারিখ আগে করলে কি হত? তাহলে তা ওদের কাছে এ, কে ৯৬, এ কে ৫৭ এত সমস্ত আসতনা। সুযোগ দেওয়া হয়েছে। কত কত ঘটনা হয়ে গেল এই সিপাই মোহনপুরের সেই কটনাবাড়ীতে টি, এন, আর, বাহিনী নিরীহ উপজাতি গ্রামে আগুন লাগিয়ে দিল, রাষ্ট্রীয় সন্ত্রাস হল, কি করেছেন? এই টি, এন, আর-দের বিরুদ্ধে কি হয়েছে?

কল্যাণপুরে ঘটনা ঘটেছে, সাধারণ মানুষ আক্রান্ত হয়েছে, নাকের ডগায় পুলিশ রয়েছে কিন্তু সেই পুলিশ কি করেছে? জনগণের টাকায় পুলিশ পোষার অর্থ কি, প্রয়োজন কি? এই পুলিশ প্রশাসন এবং পুলিশ মন্ত্রী জনগণের কি প্রয়োজন? সরকার একটা জায়গাও দেখাতে পারবেনা যেখানে যেখানে আক্রমণ হয়েছে, খোয়াইর মত জায়গায়, নিরীহ মানুষের উপর আক্রমণ হয়েছে, সাম্প্রদায়িক উৎসাহদাতার থেকে যে সমস্ত আক্রমণ হয়েছে পুলিশ সঙ্গে সঙ্গে এ্যাকশান নিয়েছে এবং তা প্রতিহত করতে পেরেছে এই একটি ঘটনাও দেখাতে পারবেনা। এই সমস্ত জিনিস রিপোর্টে আসা প্রয়োজন এই গুলি যদি না আসে তা হবে সত্যের অপরাধ। এত এত লোক খুন হয়ে গেল শোক পর্য্যন্ত প্রকাশ করা হলনা এই আসনের মধ্যে।

**শ্রীসমর চৌধুরী** (মন্ত্রী) **:—** মাননীয় স্পীকার স্যার, পয়েন্ট অব অর্ডার স্যার, এই হাউসে সর্ব্বসম্মতী ক্রমে শোক প্রস্তাব পাশ, মাননীয় বিধায়ক যদি সেটা না জানেনজেনে নিন।

**শ্রীঅরুণ ভৌমিক :—** স্যার, সেটা জানি আমি, সেটা জানি। সেই দিন দুইটার সময় এখানে একটি শোক প্রস্তাব পাশ হয়েছে। কিন্তু হয়েছে তা ১৯ তারিখের আগেই হয়েছে যে দিন এই বিধানসভায় ভাষণ উপস্থাপিত হয়েছে তা হলে এই বিষয়টা ভাষণে করিডেওাম করে ঢুকানো যেত। তা যে পা'বা যেত না তা নয়।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনি আপনার ভাষণ ২ মিনিটের মধ্যে শেষ করুন।

**শ্রীঅরুণ ভৌমিক :—** স্যার, আমাকে ৭ মিনিট সময় দেন, আমি ৭ মিনিটের মধ্যে শেষ করব।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আরো অনেকের বলার আছে। সময় সংক্ষেপ করুন।

**শ্রীঅরুণ ভৌমিক :—** স্যার, আমার খুব বেশী আ'র কিছু নেই। আমি শেষ করে ফেলব। এই রকম একটা গুরুত্বপূর্ণ অবস্থায় আমরা দেখছি যে বিরোধী দলের কেউ নেই। এটা খুবই দুঃখজনক। এই সব গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে বিরোধীদের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা থাকার দরকার ছিল। আজকে আমরা যা লক্ষ্য করছি বর্তমানে ত্রিপুরা রাজ্যের যে মন্ত্রীসভা একটা সরকার চালাচ্ছে, এটা জন্মলগ্ন থেকেই ত্রুটিযুক্ত, এটা পঙ্গু অবস্থায় আছে যার কারণে এই সরকার কাজকর্ম মোটেই সন্তোষ জনক নয়। নির্বাচনে জয়লাভ করে আপনারা মন্ত্রীসভা গড়েছেন কিন্তু এই সরকারের মাননীয় মুখ্যমন্ত্রীকে আমরা এই হাউজে পাই না। তিনি কাজ করতে পারেন না। এটা মনেরাখা প্রয়োজন যে এই রাজ্যের মানুষ এই সরকারকে ক্ষমতায় ব'সিয়েছে একটা দূর্নীতি বিরুদ্ধে, জোট আমলের সন্ত্রাস এর বিরুদ্ধে প্রতিকার পাওয়ার জন্য। এবং পরোপুরি যা এই চার বছরে ভূমিকা এই সরকারের এটা মনে রাখা দরকার যে এই রাজ্যের মানুষ সরকারকে প্রতিষ্ঠিত করেছে। একটা দূর্নীতির বিরোদ্ধে জোট আমলের সন্ত্রাসের বিরোদ্ধে প্রতিকার পাওয়ার জন্য। হাজার হাজার যুবক শিক্ষিত বেকার তারা এই সরকারের প্রতিষ্ঠিত হওয়ার আগে বাম গণতান্ত্রিক ফ্রন্ট যখন নির্বাচনে নেমেছিল তখন তাদের পক্ষে এসে দাঁড়িয়েছিল। কাজ করেছিল ভোট দেওয়ার জন্য মানুষকে অনুপ্রাণিত করেছিল যে একটি দূর্নীতিবাজ সরকারকে সরিয়ে একটি সুদৃঢ় সরকারকে আন যে সরকার যুবকদের প্রতি ন্যায় বিচার করবে। মাননীয় উপমুখ্যমন্ত্রী এখানে আছেন। তিনি গত বিধানসভা অধিবেশনে বলেছিলেন যে বিশ

হাজার পোষ্ট খালি আছে। আজকে চার বছর অতিক্রান্ত হতে চলছে বিধানসভার মেয়াদ আর এক বছর আছে সরকারের মেয়াদও তাই কিন্তু বেকারদের সেই শূন্য পদ শূন্যই রয়েগেছে। এগুলি ভর্তী করার মত ক্ষমতা বা যোগ্যতা এই মন্ত্রী সভার নেই। এটা অত্যন্ত দুঃখজনক চার বছর কি করে সময় লাগতে পারে অথচ বেকাররা হাহাকার করে ঘুরে বেড়াচ্ছে। এই সরকারের ক্ষমতায় আসার আগে একটি উল্লেখযোগ্য প্রতিশ্রুতি ছিল যে ক্ষমতা আসলে পরে মণ্ডল কমিশন কার্য্যকরী করবেন। রাজ্য পালের ভাষণে সেইগুলি উল্লেখ নেই। বেকারদের সম্বন্ধে একটি লাইন আছে যে চাকুরী দেওয়ার চেষ্টা করা হচ্ছে। আর যেগুলি চাকুরী দেওয়া হয়েছে সেখানে নিয়ম নীতি বলতে কিছুই নেই। সেখানে দেখা গেছে যারা আর্থিক সচ্ছল তারাও চাকুরী পেয়ে গেল। এম, এস, সিকে বঞ্চিত করে বি, এস সিকে চাকুরী দেওয়া হল। মানে এখানে তেলের দাম সব চেয়ে ঘি-এর দাম কম ঘি এর দামের চেয়ে তেলের দাম বেশী। বি, এস, সি চেয়ে এম এস সির দাম কম আর এখানে ও বি সি প্রসঙ্গে কোন উল্লেখ নাই। যেখানে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল কথা দেওয়া হয়েছিল কিন্তু রাজ্যপালের ভাষণে এই সমস্তগুলি পাশ কাটিয়ে দেওয়া হয়েছে। আমি মনে করি এই রাজ্যের মানুষের কাছে বর্তমান মন্ত্রীরা একটি বুঝা হয়ে আছে। এই রাজ্যের মানুষ এই মন্ত্রী সভা থেকে এই সরকার থেকে আর কি বিশেষ কিছু আশা করতে পারছে না। বামফ্রন্ট এর উচিত, আর একটি বছর আছে এর মধ্যে কি সঠিক নেতার নেওয়া যায় সেই সম্বন্ধে খুব গভীরভাবে চিন্তা ভাবনা করা। এবং এই কথা মনে রাখতে গত বাম গণতান্ত্রিক নির্বাচনের সময় বামফ্রন্টের মুখপাত্র শ্রীনৃপেন চক্রবর্ত্তী যার সার্বিক পরিচালনায় বামফ্রন্ট পরিচালিত হয়েছে তিনি কংগ্রেসের নেতা সমীর বর্মণের সঙ্গে ঘুরছেন। এবং আপনাদেরকে উগ্রপন্থী হিসাবে আখ্যায়িত করছেন।

স্যার, যখন বাইরে কোন ঘটনা ঘটে তখন এই আগরতলায় যে সব উপজাতি অংশের মানুষ আছে তাদের মধ্যে ভীতির সঞ্চার হয়। ঠিক তেমন গ্রামে যেখানে মিশ্র বসতি এলাকা আছে সেখানে অনুপজাতির লোকদের মধ্যে ভীতির, আশংকার সৃষ্টি হয়। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই অবস্থা থেকে উত্তরণ চাই সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার প্রতিষ্ঠা করার জন্য এই সরকারের দায়িত্ব ও কর্তব্য রয়েছে। না হলে, এই ত্রিপুরা রাজ্য ধ্বংস হবার মুখে। এই বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

*মিঃ ডেপুটি স্পীকার* :— মাননীয় সদস্য শ্রীআনন্দ মোহন রওয়াজা।

**শ্রীআনন্দ মোহন রওয়াজা** (রাইমাভ্যালী) :— স্যার, গত ১৯শে ফেব্রুয়ারী মহামান্য রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন সেই ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব মাননীয় চীফ হুইপ

এখানে এনেছে। তাকে পূর্ণসমর্থন জানিয়ে আমি সংক্ষিপ্তাকারে আমার আলোচনা শুরু করছি। স্যার, এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্য থেকে কি উন্নয়নমূলক, কি উগ্রপন্থী দমনের বলুন, কাজ করে চলেছি। স্যার, এই উগ্রপন্থী কে বা কাহারা সৃষ্টি করেছে তা দেশবাসী জানে। কংগ্রেসের চরিত্র শুধু ত্রিপুরা রাজ্যের জনগণ কেন, ৯০ কোটি ভারতবাসীরও অপরিচিত নয়। স্যার, কোন কোন ক্ষেত্রে রাজনৈতিক ফায়দা নেবার জন্য এ সব করতে হয়। আজকে লাগাতার ৩২/৩৩ বছর কংগ্রেস শাসন ক্ষমতায় থাকার পর তাঁদের চরিত্র কি করে সাধারণ মানুষের কাছে অপরিচিত থাকবে? গত পাঁচ বছরে জোট আমলে কংগ্রেস কি করেছে? আমরা দেখেছি, সমস্ত বনই ফরেষ্ট রিজার্ভের হাতে তুলে দিয়েছে। সরকার চেষ্টা করছেন। কিন্তু একমাত্র কেন্দ্রের দেবগৌড়া সরকারই ফরেষ্ট ল্যান্ড থেকে মুক্ত করতে পারবেন। আমাদের হাতে কোন ক্ষমতা নেই। স্যার, গত পাঁচ বছরে জোটের আমলে আমরা দেখেছি, ১৯৯১-৯২ সালে গঙ্গানগর এলাকায় ১৮৫ জন প্রাণ হারায়। গণ্ডাছড়াতে ৮১ জন প্রাণ হারায় না খেতে পেরে। সেটা আমরা প্রতিরোধ করতে পেরেছি। এখন প্রতি মাসে ২, ৩/৪ বার প্রশাসনিক শিবির করে ঔষধ পত্রই নয়, সেখানে সিটিজেন্স কার্ড থেকে শুরু করে সবই দেওয়া হয়ে থাকে। আমরা একজন মানুষকে মরতে দিই না। চাকুরীর ক্ষেত্রে, উগ্রপন্থীর ক্ষেত্রে কে বা কাহারা কি করছে তা মানুষের কাছে অপরিচিত নয়।

ত্রিপুরাতে বামফ্রন্ট সরকার যখন প্রথম ক্ষমতায় প্রতিষ্ঠিত হয় তখন তারা দিশা হারা হয়ে বিজয় রাংখলের সাথে যোগাযোগ করে রাজ্যের আইন শৃঙ্খলা বিঘ্নিত করার চেষ্টা করেছিল। বামফ্রন্ট সরকার এবার ক্ষমতায় এসে বিজয় রাংখলকে আমরা মাটিতে ফেলে দিয়েছি। বাস্তব ক্ষেত্রে গণতান্ত্রিক পদ্ধতিতে কাজ করতে গেলে অনেক প্রতিবন্ধকতার সম্মুখীন হতে হয়, মুখে বলা যতটা সহজ কাজে কিন্তু ততটা সহজ নয়। এটা বুঝতে হবে। বামফ্রন্ট সরকার অনেক প্রতিবন্ধকতার মধ্যে আজকে জনগণের পাশে এসে দাঁড়িয়েছেন। গত দুবার দাঙ্গার সময় তো নৃপেন চক্রবর্তী মহোদয় ক্ষমতায় ছিলেন। তখন তিনি দাঙ্গা রোধ করতে পারেননি কেন? কাজটা এত সহজ নয়। জাতি উপজাতির মৈত্রী বন্ধন আজকে সুদৃঢ় ভিত্তির উপর দাঁড়িয়ে আছে, এখনও তার আদর্শ হারিয়ে যায়নি। তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় অধিষ্ঠিত হওয়ার পর আমরা বাঙ্গালী, কংগ্রেস, উপজাতি যুব সমিতি মিলে এই সরকারকে উৎখাত করার জন্য গভীর ষড়যন্ত্র করছে। যার ফলে বামফ্রন্ট সরকারকে উন্নয়ন মূলক কাজ করতে গিয়ে অনেক প্রতিবন্ধকতার সম্মুখীন হতে হচ্ছে। গ্রামে গঞ্জে বামফ্রন্ট সরকার নানা জনকল্যাণ মূলক কাজ করছে সুতরাং বামফ্রন্ট সরকারকে জনবিচ্ছিন্ন করা অত সহজ নয় বরং প্রতিক্রিয়াশীলদের জনবিচ্ছিন্ন করাই আমাদের

দায়িত্ব। বামফ্রন্ট সরকারের পাশে ত্রিপুরা রাজ্যের ৩ লক্ষ লোক আছে, তারা জানেন বামফ্রন্ট রাজ্যের জাতি-উপজাতির মৈত্রী বন্ধন সুদৃঢ় করার জন্য আপ্রাণ চেষ্টা চালিয়ে যাচ্ছেন। বামফ্রন্ট সরকার যে কর্মসংস্থান ত্রিপুরা রাজ্যে চালাচ্ছেন তার জন্য কেন্দ্রীয় সরকারের সহায়তা দরকার। কেন্দ্রের সহায়তা ব্যতীত আমরা সমস্ত জনকল্যাণমূলক কাজগুলি বাস্তবে রূপায়িত করতে পারব না। উপজাতিদের আমরা পুনর্বাসন দিতে পারছি না টাকার অভাবে এই কারণে কেন্দ্রের সরকারের যথেষ্ট সহায়তা আমাদের দরকার। বামফ্রন্ট উপজাতি অধ্যুষিত এলাকাগুলিতে বিশেষ করে আমি আমার সাব ডিভিশানের কথাই বলছি যে সেখানে এ, ডি, সি থেকে রেশনিং, অঙ্গনওয়াড়ীর কাজ চালু করা হয়েছে। আমার এখানে আই, সি, ডি, এস স্কীমে ২৫১টি এখন চালু আছে। ২১টি পরিবার সেখানে রেশনে ডিষ্ট্রিবিউশান পাচ্ছে। সেখানে আমরা তাদেরকে ঔষধপত্রও দিচ্ছি আজকে খোয়াই তৈদু, অম্পিতে যে সমস্ত ঘটনাগুলি ঘটছে সেগুলি কারা করছে? কাদের ষড়যন্ত্র? বামফ্রন্টতো সরকারে আছে। সুতরাং বামফ্রন্ট তো এটা করবে না। এটা কংগ্রেসীদেরই কাজ, ফলে আজকে তারা শুধু ত্রিপুরাতেই নয়, ওড়িষ্যা, দিল্লী তথা ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলিতে এই দলটা জনবিচ্ছিন্ন। তার জন্যই ভারতবর্ষের প্রাক্তন প্রধানমন্ত্রী নরসীমা রাও আজকে কাঠগড়ায়। ভারতবর্ষটাকে তারা কলংকিত করেছে।

প্রাক্তন প্রধানমন্ত্রী নরসীমা রাও তিনিও ভারতবর্ষের ইতিহাসকে কলংকিত করেছেন। কারণ উনার আগে ভারতবর্ষের কোন প্রধানমন্ত্রীর বিরুদ্ধে এই রকম ঘটনার নজীর নেই আদালতে দায়স্থ হতে হয়েছে। তার জন্যই কংগ্রেস এবং উপজাতি যুব সমিতি জনগণের সামনে গিয়ে মুখ খুলতে পারছেন না। তারা আজকে সন্ত্রাসবাদের সৃষ্টি করছে দাঙ্গার জন্য চেষ্টা করছে এবং তার জন্য উঠে-পড়ে লেগেছেন। কিন্তু আমাদের বামফ্রন্ট সরকার এর শুভ বুদ্ধির জন্য এবং আমাদের সরকারের বাধা দানের ফলে এই সমস্ত কার্য্যকলাপ বেশী দূর অগ্রসর হতে পারছে না। এই স্বৈরাচারী মনোভাব এটা কংগ্রেসের আছে কিন্তু বামফ্রন্ট সরকারের নেই। বামফ্রন্ট সরকার এই করেছে, সেই করেছে এটা আমাদের বলার অপেক্ষা রাখে না সেটা রাজ্যের সাধারণ মানুষ বুঝতে পেরেছে। এটা আপনাদের এ্যাসেসমেন্ট করতে হবে না। কারণ এটা জনগণই করবে। যারা অধ্যুষিত এলাকায় বাস করে তাদের জন্যও আমরা গ্রামে গ্রামে পানীয় জল পৌঁছে দিচ্ছি এবং বিভিন্ন উন্নয়নমূলক কাজও আমরা পৌঁছে দিচ্ছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য আপনার বক্তব্য কনক্লুড করুন।

**শ্রীআনন্দমোহন রোয়াজা :—** আমাদের ত্রিপুরা রাজ্যকে আরও উন্নতি করতে হলে

কতগুলি ক্ষেত্রে আমাদের কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করতে হয়। তাই ত্রিপুরা রাজ্যের উন্নতির জন্য আইনগত যে বাধাগুলি আছে যেগুলি কেন্দ্রীয় সরকারের হাতে তার জন্য সরকার পাচ্ছে না। এতটুকু বলে আমি আমার সংক্ষিপ্ত ভাষণ এখানেই শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীহাসমাই রিয়াং।

**শ্রীহাসমাই রিয়াং** (কুলাই) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, গত ১৯-২-৯৭ ইং তারিখ মহামান্য রাজ্যপাল এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন এবং মাননীয় চীপ হুইপ মহাশয় যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। ত্রিপুরা রাজ্যে প্রাক্তন মুখ্যমন্ত্রী শ্রীশচীন্দ্রলাল সিংহ মহাশয়ের আমল থেকে প্রায় ৩৫ বছর ধরে কংগ্রেস রাজত্ব করেছেন এবং ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকার ত্রিপুরা রাজ্যের শাসন ক্ষমতায় আসেন। পরে ৭৭ সনে বা ৭৮ এর মধ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসে। তখন দেখেছি ৩০ বৎসরে বা ৩১ বৎসরের শাসনকালে কি অবস্থা আর আমাদের বামফ্রন্টের ১০ বৎসরের শাসন কালে কি অবস্থা। তারপর ৮৮ সনের জোট সরকারের ৫ বৎসরের শাসন দেখেছি ৯৩ এর পর বামফ্রন্ট ক্ষমতায় আসল। এই ৪টি সরকারের গঠনের মধ্য দিয়ে আমরা দেখেছি। কংগ্রেস সরকারের আমলে ট্রাইবেলদের মা বোনদের সমস্ত জাতি উপজাতি গরীব অংশের মানুষের বাড়ীর ভিট হইতে শুরু করে তারা ভূমিহীন হয়ে পড়েছিল। তখন কোন উন্নয়ন-মূলক কাজ, রাস্তাঘাট, জল ইত্যাদির ব্যবস্থা করা হয়নি ১৯৭৮ সনে যখন বামফ্রন্ট প্রথম ক্ষমতায় আসে, তখন তারা ক্ষমতায় আসার পর পাহাড় অঞ্চলে জাতি উপজাতি, তফসিলী জাতি উপজাতিদের সমস্ত অংশের গরীব মানুষের এক বেলা ভাতের যোগাড় করে দেওয়ার জন্য ব্যবস্থা করা রাস্তাঘাট, স্কুল সমস্ত কিছুর ব্যবস্থা করা হয়েছিল। তখন এইসব জিনিস ওদের ভাল লাগেনি। বামফ্রন্ট সরকার এসে দাদন প্রথা বিলুপ্ত করে গ্রামে গ্রামে কর্মসংস্থানের ব্যবস্থা করেছিলেন এস, আর, ই, পি এবং এন, আর, ই, পির মাধ্যমে মৎস্য চাষ করার জন্য জলাশয় করে দেওয়া হয়েছিল। সেগুলি ওদের চোখে ভাল লাগেনি। কিভাবে বামফ্রন্ট সরকারকে উৎখাত করা যায় তার জন্য চক্রান্ত করেছিল এবং সেই উদ্দেশ্য নিয়ে তারা আরম্ভ করেছিল দাঙ্গা। এই দাঙ্গা সৃষ্টি করে জাতি উপজাতির মধ্যে যে মৈত্রী সেটাকে ভাঙ্গবার চেষ্টা করেছিল। গ্রামে গ্রামে ত্রিপুরা রাজ্য থেকে বাঙ্গালী খেদানোর জন্য আন্দোলন শুরু করা হয়েছিল, টি, এন, ভি গঠন করা হয়েছিল বামফ্রন্ট সরকারকে উৎখাত করার জন্য। ৮৮ সনে ওরা জোর করে রিগিং করে বামফ্রন্ট সরকারকে ক্ষমতাচ্যুত করেছে। ওরা ক্ষমতায় আসার পর একটা জঙ্গলের রাজত্ব কায়েম করেছিল। যেখানে স্কুল ঘর করা হয়েছিল সেগুলিকে ধ্বংস করেদিল রাস্তাঘাট

কোন কিছুই উন্নয়নমূলক কাজ করেনি। বরঞ্চ ১০ বৎসর যে কাজ কর হয়েছিল সেগুলিকে বিলিপ্ত করে দিয়েছিল। তাদের আমার মা বোনেরা যখন ক্ষুধার জ্বালায়, তাদের পেটে ভাত নেই, তখন তাদের কি করা হয়েছিল দাঙ্গাতে ? তাদের গুলি করে মারা হয়েছিল. গুলি করে হত্যা করা হয়েছিল। ওরা গণতন্ত্রকে ধ্বংস করে দিয়েছিল। পঞ্চায়েত নির্বাচন, সমস্ত সংগঠনের নির্বাচিত প্রতিনিধি সমস্ত কিছু সংস্থাকে ভেঙ্গে দিয়ে তারা একচত্রভাবে জুলুম চালিয়ে ছিল মানুষের উপর। ওরা মানুষের জন্য উন্নয়নমূলক কাজকে একেবারে স্তব্ধ করে দিয়েছিল।

রাজ্যের সমস্ত উন্নয়নমূলক কাজকর্মকে স্তব্ধ করে দিয়ে সব কিছু তারা আত্মসাৎ করে নিয়েছিল, মানে তা দিয়ে তাদের নিজেদের ঘর বাড়ী সব তোলা হয়েছিল। তখন আমাদের ত্রিপুরায় ২৮ লক্ষ মানুষ হয়রানি হয়েছিল তার পরে কি হল রাজ্যের ২৮ লক্ষ জনগণ ত্রিপুরায় পুনরায় গণতন্ত্রকে প্রতিষ্ঠিত করার জন্য এবং জোট সরকারের প্রতিষ্ঠিত জঙ্গলের রাজত্বকে ধ্বংস করার জন্য সমস্ত জাতি উপজাতি গরীব অংশের মানুষ পুনরায় ৩য় বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় এনেছিল। এই তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার সময় তাদের যে ইস্তাহারগুলি ছিল তাতে ছিল প্রথমে, আমরা যদি ক্ষমতায় আসি তাহলে আমাদের প্রথম কাজ হবে রাজ্যে গণতন্ত্র পুন প্রতিষ্ঠা করা। দ্বিতীয়, সমস্ত নারী, পুরুষ জাতি উপজাতিকে অধিকার দেওয়া এবং তাদের যে সমস্ত রাস্তাঘাট, বিভিন্ন স্কুল এগুলি পুনরায় প্রতিষ্ঠা করব। আর যেখানে জুলুম বা মিথ্যা মামলা আছে সে সমস্তকে বন্ধ করব। পঞ্চায়েত বা সমবায় সংস্থাকে আইনগত ভাবে নির্বাচনের ক্ষমতা ও অধিকার দেব। এই সমস্ত ছিল আমাদের প্রতিশ্রুতি এবং সেই প্রতিশ্রুতি অনুসারে আমাদের ৩য় বামফ্রন্ট সরকার আসার সঙ্গে সঙ্গে পঞ্চায়েত নির্বাচন করা হল, গণতন্ত্রকে অধিকার দেওয়া হল এবং পুনরায় গণতন্ত্রের প্রতিষ্ঠা করা হল। বিভিন্ন গ্রামাঞ্চলের অশিক্ষিত বেকারদের আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে আইনগত ভাবে এই সরকার চাকুরী দিয়েছেন কেন্দ্রীয় সরকার যদি আমাদের জন্য আরও অর্থ বরাদ্দ করত তাহলে আমরা আমাদের বেকার সমস্যার আরও সমাধান করতে পারতাম। কিন্তু সেটা সম্ভব হয়নি। তারপর দীর্ঘদিন ধরে জাতি উপজাতি যে আন্দোলন রেল লাইন করার জন্য বর্তমান কেন্দ্রীয় সরকার সেটাও দিয়েছেন। কেন্দ্রের বর্তমান যুক্তফ্রন্ট সরকার কুমারঘাট থেকে আগরতলা পর্য্যন্ত রেল লাইনের অনুমতি দিয়েছেন। কিন্তু আর্থিক বিভিন্ন সমস্যাগুলি কিভাবে পূরন করা হবে সেই ব্যাপারেও আমাদের বর্তমান কেন্দ্রীয় সরকার কিছুটা চিন্তা ভাবনা করছেন। আমাদের এখানে যারা বিরোধী সদস্যরা আছেন ওনারা ১৯ তারিখ থেকে আজ পর্য্যন্ত এই অধিবেশনে আসছেন না। কি ভাবে আমরা আমাদের রাজ্যের এই উগ্রপন্থার সমস্যার সমাধান করতে পারব, কিভাবে আমরা রাজ্যের বেকার

সমস্যার সমাধান করতে পারব এবং কিভাবে রাজ্যকে স্বনির্ভর করতে পারব সেগুলির জন্য আলোচনায় অংশ গ্রহন করে কেন্দ্রীয় সরকারের কাছে কিভাবে আরও অর্থ আমরা চাইতে পারব সেদিকে তাদের কোন নজর নাই। এখানে উল্লেখিত ছিল বেকারদের চাকুরী হচ্ছে না, তাই তারা বিক্ষুব্ধ।

আমাদের যা এখানে উল্লেখ ছিল বেকারদের চাকুরী সেভাবে ততটুকু হচ্ছে না, তাই তারা ক্ষুব্ধ। ঠিকই বিক্ষোভ তো থাকবেই। আমাদের বামফ্রন্ট সরকার ত্রিপুরার বেকারদের চাকুরী দেবার জন্য চেষ্টা করছেন। কিন্তু কেন্দ্রের তুলনায় আমাদের ত্রিপুরা ছোট কিন্তু তার যে বেকার রয়েছে তাদের সেই বেকার সমস্যার সমাধান করতে হলে কেন্দ্রীয় সরকারকে সাহায্য করতে হবে। এই বেকার সমস্যার সমাধানের জন্য অধিক অর্থ রাজ্য সরকারকে কেন্দ্রিয় সরকার দিতে হবে। আজকে সীমিত ক্ষমতার মধ্যে থেকেও রাজ্যের বামফ্রন্ট সরকার গ্রামীণ বেকারদের কাজ দেবার জন্য চেষ্টা করছেন। আজকে গ্রামীণ শ্রমিকদেরও মজুরী বৃদ্ধি করা হয়েছে। আগে এই মজুরী ছিল আট আনা, তারপর পাঁচ টাকা, দশ টাকা এর পর পঁচিশ টাকা তারপর তৃতীয় বামফ্রন্ট সরকার আসার পরে সেটাকে বাড়িয়ে করেছে ৩২ টাকা এই সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে থেকেও বামফ্রন্ট সরকার এই সিদ্ধান্ত নিয়েছেন কাজেই এই রাজ্যের বামফ্রন্ট সরকার কি কাজ করছেন সে সম্পর্কে সুস্পষ্ট উল্লেখ রয়েছে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে। তারপরে কেন্দ্রের কাছে এই বামফ্রন্ট সরকার কিভাবে রাজ্যের স্বার্থে বিভিন্ন দাবী দাওয়া পেশ করেছেন সেটাও উল্লেখ রয়েছে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে। কাজেই, এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এসেছে তাকে এবং মাননীয় রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ রূপে সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীপূর্ণমোহন ত্রিপুরা।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা (ছামনু) :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গত ১৯ তারিখ এই হাউসে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেই ভাষণের এবং সেই ভাষণের উপর মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদ-সূচক প্রস্তাব এনেছেন তাকে সম্পূর্ণরূপে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি।

এখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে ত্রিপুরার মানুষের উন্নতির জন্য যে বামফ্রন্ট সরকার কাজ করছেন সে সম্পর্কে স্পষ্ট উল্লেখ করেছেন। ত্রিপুরার ত্রিশ লক্ষ মানুষকে যাতে কিছু কাজ দেওয়া যায় তার জন্য বামফ্রন্ট সরকার পরিকল্পনা নিয়েছেন সেটা আপনারা দেখেছেন। অথচ আজকে বিরোধী দলের সদস্যারা এই হাউসে অনুপস্থিত তারা আজকে এই আলোচনায়

অংশ গ্রহণ করেনান কেন করছেন না বুঝতে পারছি না। তবে তার কারণ হচ্ছে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তাতে উল্লেখ করেছেন যে, দীর্ঘদিন কেন্দ্রীয় সরকার যে সমস্ত ভূমিকে রিজার্ভ ফরেষ্টের আওতায় রেখেছিলেন সে ভূমিকে (বর্তমানে কেন্দ্রে আমাদের বন্ধু সরকার থাকায়) ডি-রিজার্ভ করে সেখানে ভূমিহীনদের ভূমি দেওয়ার বন্দোবস্ত করছেন। কাজেই, সেখানে যদি জাতি-উপজাতির যারা বাস করেন তাদেরকে ভূমি দিয়ে প্রতিষ্ঠিত করা যায় তাহলে তো তাদের বিপদ। আজকে বামফ্রন্ট সরকার সেখানে রিজার্ভ ফরেষ্ট আইনকে সংশোধন করার জন্য কেন্দ্রের কাছে প্রস্তাব পাঠানোর জন্য চেষ্টা করছেন সেটা যদি হয়ে যায় তাহলে তো তাদের বিশেষ করে কংগ্রেসের বিপদ। কংগ্রেস তো গত পাঁচ বছর এই ত্রিপুরা রাজ্যের শাসন ক্ষমতায় ছিল কিন্তু তারা তখন চেষ্টাও করেনি এটা যে এই রিজার্ভ ফরেষ্টকে ডি-রিজার্ভ করে সেখানে ভূমিহীন জুমিয়াদের যাতে প্রতিষ্ঠিত করা যায়। কাজেই, বিপদ হচ্ছে তাদেরই, এবং সেজন্য বেশী হচ্ছে তাদেরই।

শ্রী***পূর্ণমোহন ত্রিপুরা*** **:—** কারণ, আমরা লক্ষ্য করেছি তৃতীয় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর থেকেই নির্বাচনী প্রতিশ্রুতি অনুসারে বিভিন্ন কাজকর্মগুলি ত্বরান্বিত করে চলেছেন। রাজ্যের ভূমিহীনদের জন্য ভূমি বন্দোবস্ত দেওয়ার প্রক্রিয়া অব্যাহত রয়েছে। ইতিমধ্যেই ৮৭০টি মৌজার মধ্যে প্রায় ১০০টি মৌজাতে ভূমি বন্দোবস্ত দেওয়া হয়েছে। এই জিনিষগুলি কিন্তু বিরোধী পক্ষ তথা কংগ্রেসরা মানতে পারছে না। কারণ, তারা তাদের নিয়ে শুধু রাজনীতিই করতে চায়। তাদের জন্য কোন পরিকল্পনা বাস্তবায়িত হোক সেটা কংগ্রেসরা চায়নি কোন দিনই। ভূমিহীনরা প্রতিষ্ঠিত হোক সেটা তারা কোন দিনই চায়নি তারা আজকে এই হাউসে উপস্থিত নেই। কারণ, তারা যখন রাজ্যে ক্ষমতাসীন ছিল তখন রাজ্যের ভূমিহীনদের প্রকৃত উপকার কিছুই করেনি। তাদের উন্নতি হোক তারা চায়নি। জোট আমলে রাজ্যের কোন উন্নতি তারা করতে পারেনি। গরীব অংশের মানুষের জন্যও তারা কিছু করে দেখাতে পারেনি। রাজ্যটাকে একটা ধ্বংসস্তূপে পরিনত করে ছিল এই কংগ্রেস, টি, ইউ, জে, এস, জোট সরকার। তারা ধ্বংস করে গিয়েছে আর পক্ষান্তরে ক্ষমতাসীন বর্তমান রাজ্য বামফ্রন্ট সরকার সেই ধ্বংসের স্তূপ পরিষ্কার করে উন্নয়নমূলক কাজে মনোনিবেশ করেছে। রাজ্যপালের ভাষণে উল্লেখ রয়েছে ভূমিহীনদের বিষয়টি।

সার, রাজ্যে যে সমস্ত বাস্তুভিটাহীন দরিদ্র অংশের মানুষ রয়েছেন তাদের বাড়ী-ঘর নির্মানের জন্য সরকার প্রয়াস নিয়েছেন। বিশেষ করে বাঙ্গালী অংশের যে সমস্ত দরিদ্র মানুষ রয়েছে তাদের কথা বিশেষভাবে বিবেচিত হচ্ছে বাড়ী ঘর নির্মাণ করে দেওয়ার বিষয়ে।

কারণ, তারাও ছিন্নমূল হয়ে এবং বাস্তুহারা হয়ে এসেছে এখানে। তাদেরকে এবং তাদের কিছু অধিকার দেওয়ার চেষ্টা এই সরকার করছেন উপজাতি অংশের লোকেরাও এতে উপকৃত হচ্ছেন বিশেষ করে যারা ভীষণ দরিদ্র এবং গৃহহীন অবস্থায় বা ভূমিহীন অবস্থায় রয়েছেন। ৬০ হাজারের উপর বাড়ী ঘর নির্মাণ করে গঠন করা হবে। আগামী বছরে আরাও করা হবে। কিন্তু হলে কি হবে? কংগ্রেস টি, ইউ, জে, এস সেটা আবার ভাল চোখে দেখছে না। সেজন্য তারা জাতি-উপজাতির মধ্যে জাতি বিদ্বেষ এবং অনৈক্যের প্রচেষ্টা ধারাবাহিক ভাবে করে যাচ্ছে। তারা আবার রাজ্যে ১৯৮০ সালের জুনের অবস্থা সৃষ্টি করতে চাইছে। উস্কানি তাদের অব্যাহত রয়েছে। সামান্য কিছু করতে সচেষ্ট হলেও দাঙ্গা আর তারা লাগাতে পারবে না। কারণ, রাজ্যের ৩০ লক্ষ মানুষ তাদের স্বরূপ চিনে ফেলেছে। কিছুতেই ৮০ সালের অবস্থা হবে না। তবে তারা পাশাপাশি চেষ্টা করছে কি করে রাজ্যের উন্নয়নমূলক কাজগুলি ব্যাহত করা যায়। রাজ্যের মানুষ তাদেরকে চিনে গিয়েছেন। দাঙ্গা আর লাগানো যাবেনা। তাদের পক্ষে সেটা আর সম্ভবও হবে না। জনগন ঐক্যবদ্ধভাবে সেটা প্রতিহত করতে প্রস্তুত হয়ে আছেন। যে কোন মূল্যে সেটা রুখবেই জনগণ। কংগ্রেসের এই ধরনের কাজ শুধু আমাদের ত্রিপুরা রাজ্যেই নয় সমগ্র দেশেই সেটা তারা করে এসেছে। কংগ্রেসের এখন কি আছে, কিছুই নেই। কাজেই আজকে কংগ্রেসের চুরি বাটপারির ফলে আজকে পঞ্জাবের নির্বাচন, এই নির্বাচনের সময় কংগ্রেস ক্ষমতায় ছিল কিন্তু আজকে আর নেই। আজকে সেখানে দশ জন প্রতিনিধি আসতে পারেন না। কেন পারেনি? এই যে কংগ্রেস ৫০ বছর এই ভারতবর্ষের মধ্যে যে পরিস্থিতির সৃষ্টি করেছে, সেটা ভারতবর্ষের কোটি কোটি মানুষ বুঝতে পেরেছে। কংগ্রেস দীর্ঘ ৫০ বছর আমাদের যেভাবে অন্ধকারে রেখে যেভাবে শোষণ ও বঞ্চনা করেছে এই জিনিষটা আজকে যারা ভারতবর্ষের মানুষ এবং আমাদের ত্রিপুরা রাজ্যের মানুষ বুঝেছে। আজকে কংগ্রেসের সদস্যরা এই হাউসে আসেননি। তার কারণটা হবে এখানে যে উগ্রবাদ সারা ত্রিপুরা রাজ্যের যে অবস্থা যাদের মধ্যে আজকে শোচনীয় অবস্থা তার ফলেই হয়েছে। কাজেই, এই কংগ্রেস তাদের সাথে আমাদের যে বহিঃস্কৃত নেতা নৃপেন চক্রবর্তী তিনি আজকে কংগ্রেসের লেজ ধরে চলছেন। আজকে বিভিন্ন এলাকার মধ্যে যাচ্ছেন কেন? সেখানে গিয়ে উত্তেজনার সৃষ্টি করতে পারে কিনা এটার চেষ্টা করছেন কিন্তু উনারা সেটা পারবেন না। এই জিনিষটা ত্রিপুরা রাজ্যের ৩০ লক্ষ মানুষ জানেন। যে কোন গোষ্ঠী হউক না কেন যে কোন দল হউক না কেন এটা সম্ভব না। কাজেই এখানে জাতি উপজাতি মানুষের মধ্যে এই জিনিষটা আজকে তারা উপলব্ধি করতে পেরেছে। তারজন্য এইসব করা সম্ভব হবে না। কারণ, আপনারা নিশ্চয় জানেন এখানে উদ্বাস্তু

আসার সময় আগেকার মুখ্যমন্ত্রী শ্রীশচীন্দ্রলাল সিংহ যেভাবে মানুষের কাছে উপস্থিত করেছেন তখন যেভাবে কম্যুনিষ্ট পার্টির বিরুদ্ধে ছিল আজকে যারা এই জাতি উপজাতির মধ্যে যেভাবে বিভ্রান্তির সৃষ্টি করেছে তখনকার মানুষের সেই মোহ আজকে কাটতে পেরেছে। সেটা জানে, জানে বলেই আজকে এই উপজাতির সংখ্যা, আজকে মার্ক্সবাদি কম্যুনিষ্ট পার্টির পতাকা তলে আসছে। কেন আসছে? তার নীতির কারণে। তার আদর্শের কারণে। মার্ক্সবাদি কম্যুনিষ্ট পার্টি তার নেতৃত্বে এখানে বামফ্রন্ট সরকার, সেই সরকারের নেতৃত্বে এই যে কাজকর্ম করার যে নীতি এই নীতি দেখে মানুষ এখনে আসছে তানাহলে আসার কথা ছিল না। আজকে আবার তৃতীয় বামফ্রন্ট সরকার আসার পরে আবার সেখানে জাতি উপজাতির ঐক্য আরও শক্তিশালী হয়েছে। এই কারণে আজকে উগ্রপন্থী কার্যকলাপ চলছে সেটা নিশ্চয় আপনারা জানেন। এবং সেটাকে করছেন সেই উপজাতি যুব সমিতি, কংগ্রেস আর টি, এন ভি, দলই এগুলি সৃষ্টি করছে। মানুষকে বিভ্রান্তির সৃষ্টি করার জন্য তারা এগুলি করছে সেটা ত্রিপুরা রাজ্যের মানুষ জানেন। কিন্তু যারা শহরে বন্দরে আছেন তারা হয়ত এগুলো বুঝেন না ঠিকই কিন্তু গ্রামে যারা আছেন তারা জানেন। সেখানে উগ্রপন্থী কে, উগ্রপন্থীর নেতা কে, উগ্রপন্থীকে কে মদত দিচ্ছে, এই জিনিষটা প্রত্যক্ষভাবে যারা গ্রাম পাহাড়ে থাকে তারা সেই জাতি উপজাতি সব অংশের মানুষ জানেন। কাজেই আমাদের সরকার যে সিদ্ধান্ত করেছেন সেটা আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে উপস্থিত করেছেন। আমরা আজকে না, দীর্ঘদিন আগে থেকে রেলের জন্য দাবী করছি কিন্তু সেই রেল এখানে আসেনি। কিন্তু আজকে এখানে রেলের ভিত্তি প্রস্তর স্থাপন করা হয়েছে। আজকে জাতি উপজাতির প্রশ্ন না কোন মানুষের জন্য গরীব অংশের মানুষের জন্য এই কংগ্রেস কিছু করেনি আমরা গত ৫ বছরে বুঝতে পেরেছি। কারণ ৫০ বছর কংগ্রেস কেন্দ্রে ক্ষমতায় ছিল কিন্তু কেন্দ্র থেকে আমাদের ত্রিপুরা রাজ্যে যে সরকার বামফ্রন্ট সরকার একে টাকা পয়সা দিয়ে সাহায্য করার উদ্যোগ নেন নি। এই যে কংগ্রেস তা গরীব অংশের মানুষের জন্য এই জিনিষটা আমরা এই ৫০ বৎসরে বুঝতে পেরেছি। তারা বিগত ৫০ বৎসর ধরে এই ত্রিপুরা রাজ্যকে উন্নত করার জন্য টাকা পয়সা দিয়ে ঠিক মত সাহায্য করে নাই। তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কাজকর্ম করছে এই রাজ্যের উন্নয়নের জন্য। কিন্তু আজকে কেন্দ্রে পরিবর্তন হওয়ার সঙ্গে সঙ্গে আমরা কিছু কিছু সহযোগিতা পাচ্ছি। এবং আমরা ত্রিপুরার জনগণের জন্য কাজ করছি। আজকের ত্রিপুরার ৩০ লক্ষ মানুষ বুঝতে পারছে যে এই যে বামফ্রন্ট সরকার, এই সরকার যদি ক্ষমতায় থাকে তা হলে ত্রিপুরার গ্রামে, গ্রামে পাহাড়ে বিভিন্ন উন্নয়নমূলক

কাজ কর্ম হবে। তা না হলে উন্নয়ন হবে না। এই জিনিসটা ত্রিপুরার জনগণ জানেন। তা ভাল-ভাবেই জানে। প্রথম এবং দ্বিতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই ত্রিপুরা রাজ্যের যেখানে যেখানে রাস্তা ঘাট ছিল না সেখানে সেখানে রাস্তা ঘাট তৈরী করেছে, বিভিন্ন উন্নয়নমূলক কাজকর্ম করেছে, তা ত্রিপুরার মানুষ ভালভাবেই জানে। সেটা আর বলার অপেক্ষা রাখেনা। এই জন্য আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

*মিঃ ডেপুটি স্পীকার* :— মাননীয় মন্ত্রী শ্রীসুকুমার বর্মণ মহোদয়।

*শ্রীসুকুমার বর্মণ* (মন্ত্রী) :— মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, গত ১৯শে ফেব্রুয়ারী মহামান্য রাজ্যপাল আমাদের এখানে যে ভাষণ রেখেছেন, এখানে ১৭টা বিষয়ের উপর গুরুত্ব দিয়ে উনি উনার বক্তব্য এখানে রেখেছেন, আমি মনে করি এই বিষয়গুলি রাজ্যবাসীর পক্ষে এবং একটা যথার্থ সময়ে এই বিষয়গুলির উপর গুরুত্ব দিয়ে এই বক্তব্য এখানে উপস্থাপন করেছেন. সেই দিক দিয়ে আমি মহামান্য রাজ্যপাল মহোদয়ের সেই ভাষণকে সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানিয়ে আমি এখানে কে দুইটি বিষয়ের উপর আলোকপাত করতে চাইছি। মাননীয় রাজ্যপাল উনি উনার ভাষণে রাজ্য সরকার রাজ্যের আইনশৃঙ্খলা রক্ষা করার প্রশ্নে যে প্রতিশ্রুতি নিয়ে সরকারে এসেছেন সেই প্রতিশ্রুতি রক্ষা করার জন্য সরকার তার সমস্ত রকম প্রচেষ্টা সেখানে অব্যাহত রেখেছেন এবং রাজ্যে শান্তির বাতাবরণ সৃষ্টি, বাতাবরণ তৈরী করার পরিবেশও সেখানে তৈরী করেছেন। যদিও রাজ্যে ইদানিং কিছু কিছু দুঃখ জনক ঘটনা ঘটেছে তা হলেও রাজ্য সরকার সেই দুঃখজনক ঘটনাগুলি এড়িয়ে যাতে সেখানে শান্তির পরিবেশ তৈরী করা যায় সেই প্রচেষ্টাও সেখানে করছেন তার জন্য কেন্দ্রীয় সরকারও রাজ্যসরকারকে সহযোগিতা করছেন। এটা যেমন তিনি উল্লেখ করেছেন পাশাপাশি ভাবে তিনি এখানে তা ও উল্লেখ করেছেন রাজ্য যে সমস্ত পঞ্চায়েত বা নগর পঞ্চায়েতগুলি আছে সেখানে ক্ষমতা বিকেন্দ্রীকরণের জন্য রাজ্য সরকার, ৭৩ তম এবং ৭৪ তম সংবিধানের মধ্য দিয়ে পঞ্চায়েত এবং নগরপঞ্চায়েত নির্বাচনের মধ্য দিয়ে সেই ক্ষমতা বিকেন্দ্রীকরণের কাজ করেছেন। এবং ত্রিপুরা রাজ্যেই হলে প্রথম রাজ্য ভারতবর্ষের মধ্যে এই নির্বাচন করা সম্ভব হয়েছে এবং ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা হয়েছে।

ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্য দিয়ে এই রাজ্যের জনগণ আমরা সরকার মিলেই যাহাতে এই রাজ্যের উন্নয়ন হয় সেই দিকে লক্ষ্য রেখেই আমরা পঞ্চায়েত এবং নগর পঞ্চায়েত নির্বাচন করেই জনগণের কাছে সেই ক্ষমতা তুলে দিয়েছি। রাজ্যবাসী সকলেই জানেন রাজ্যে নগর পঞ্চায়েত এবং পঞ্চায়েত নির্বাচনের মাধ্যমে যাহাতে তাদের হাতে ক্ষমতা তুলে দেওয়া যায় তারা সেখানে পরিকল্পনা তৈরী করতে পারে তার জন্য তাদের হাতে কিছু কিছু ক্ষমতা তুলে দেওয়ার চেষ্টা

হচ্ছে। এবং তাদের হাতে কিছু টাকা পয়সা তুলে দেওয়ার চেষ্টা হচ্ছে। আনটাইড ফাণ্ডের মধ্য দিয়ে। যাহাতে করে জনগণের ইচ্ছাকে বাস্তবে রূপায়িত করতে পাবে। এবং যাহাতে সেখানে ভূমিকা গ্রহণ করতে পারে। এটা বলা চলে ভারতবর্ষে আমরাই প্রথম এটাকে বাস্তু-বায়ন করতে সক্ষম হয়েছি। তাছাড়া কেন্দ্র সরকারের যারা ভূমিহীন আছে তাদেরকে যাহাতে করে ভূমিবন্দোবস্ত করে দেওয়া যায় তারজন্য রাজ্যের জনগণের পক্ষ আমরা কেন্দ্রের কাছে দাবী রেখেছি বার বার। আর যারা জুমিয়া আছে, যারা দিনের পর দিন সেখানে খাস জায়গা দখল করে বসে আছেন তারা যেন জমির মালিক হতে পারে সেই ব্যবস্থা করার জন্য। তারা যাহাতে সেই জমির মালিকানা দিয়ে সেখানে তারা যাহাতে ব্যাঙ্কের বা অন্য কোন সংস্থা থেকে ঋণ বা অন্য কোন কিছু সুযোগ নিতে পারে। এই লক্ষকে সামনে রেখে সেখানে এই কাজ করা হয়েছে। ভূমিবন্দোবস্ত দেওয়ার কাজ সেখানে শুরু করেছেন। রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেছেন একশটি মৌজা সেখানে সেই ভূমিবন্দোবস্ত দেওয়া শেষ হয়েছে। ৮৭৩টি মৌজার মধ্যে যাহাতে আর বাকীটাও যত তাড়াতাড়ি করা সম্ভব তার জন্য কাজ করা হচ্ছে। জমির মালি-কানা মধ্যে দিয়ে রাজ্যে অগ্রগতি ও দেশের জন্য এই কাজটি খুবই গুরুত্বপূর্ণ। রাজ্যপাল তার ভাষণে এই কথা উল্লেখ করেছেন কেন্দ্রীয় নতুন সরকার সেখানে ৫টি বিষয়ের উপর গুরুত্ব আরোপ করেছেন যে পানিয়, গ্রামীণ রাস্তা, গ্রামীণ চিকিৎসা, গ্রামীণ শিক্ষা এবং আবাসন গরীব মানুষের নির্মান করা এই সমস্ত প্রকল্পগুলির জন্য। আমাদের রাজ্য সরকার তিনটি বিষয়ের গুরুত্ব দিয়েছি। তারমধ্যে পানীয় জল, আবাসন এবং গ্রামীণ সড়ক। স্যার, আমরা দেখেছি এই রাজ্য পাহাড়ী রাজ্য। রাজ্যের বেশীর ভাগ মানুষ গ্রামে বসবাস করে কিন্তু সেখানে গ্রামগুলিতে চলাচলের রাস্তা খুবই খারাপ। এবং গ্রামীণ মানুষ তার যে উৎপাদিত ফসল সেগুলি বাজার জাত করার ক্ষেত্রে প্রচণ্ড অসুবিধার সম্মুখিন হতে হচ্ছে। এই দেশ স্বাধীনতা হওয়ার পর যারা এই রাজ্য শাসন করেছেন সেই গ্রামীণ ত্রিপুরাকে উন্নত করার জন্য এবং গ্রামের রাস্তাগুলিকে শহরের সঙ্গে যোগাযোগ করার জন্য কোন পরিকল্পনা সেখানে গ্রহণ করেননি। বামফ্রন্ট সরকার যখন প্রথম ত্রিপুরা রাজ্য প্রতিষ্ঠিত হয় তখনই এই উদ্যোগ শুরু হয়।

১৯৮৮ সালের পর থেকে ১৯৯৩ সালের মার্চ মাস পর্যান্ত পাঁচ বছরের জোট আমলে বিগত ১০ বছরের বামফ্রন্টের শাসন কালে যে রাস্তা তৈরী হয়েছিল, ছোট ব্রীজ তৈরী হয়েছিল সেগুলির কোন সংস্কার না করার ফলে ধ্বংস প্রাপ্ত হয়েছে। কিন্তু এগুলির নামে টাকা অবশ্যই খরচা হয়েছে কিন্তু বাস্তব ক্ষেত্রে সেই টাকা খরচা হয়নি। তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে আবার

এই রাস্তাগুলি সংস্কার করে গ্রামের সাথে শহরের যোগাযোগ স্থাপন করছেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, পানীয় জল স্যার, ত্রিপুরার যাতে পরিশোধিত পানীয় জল পেতে পারে সে জন্য বামফ্রন্ট সরকার এদিকে খুবই গুরুত্ব দিয়েছেন। জোট জমানায় আমরা দেখেছি, পরিশোধিত পানীয় জলের অভাবে বহু লোক রোগাক্রান্ত হয়ে মারা গেছেন। বামফ্রন্ট আমলে যে সব রিংওয়েল, মার্কটু টিউব-ওয়েল হ্যাণ্ড পাম্প তৈরী করেছিলেন সেগুলি সংস্কারের অভাবে সব নষ্ট হয়ে গিয়েছিল। বর্তমান বামফ্রন্ট সরকার সেগুলির সংস্কার করে পরিশোধিত পাণীয় জল যাতে পেতে পারে সে জন্য ব্যবস্থা গ্রহণ করেছেন। মহামান্য রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণে এ ব্যাপারে যথার্থই উল্লেখ করেছেন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, তারপর আছে আবাসন কর্মসূচী। এই কর্মসূচীর মাধ্যমে ত্রিপুরার গরীব অংশের মানুষকে যাতে ঘর তৈরী করে দেওয়া যায় সেদিকে গুরুত্ব দেওয়া হয়েছে। স্যার, ত্রিপুরা রাজ্যের বেশীর ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করছে। যদিও এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাথে আমাদের মতানৈক্য রয়েছে তথাপি আমাদের বাস্তব অভিজ্ঞতা বেশীর ভাগ মানুষই দারিদ্র সীমার নীচে বাস করছে। সেজন্য তাদের যাতে ঘর তৈরী করে দেওয়া যায় সে জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। ইন্দিরা যোজনা, জওহর রোজগার যোজনা এবং পঞ্চায়েত ও ব্লকের মাধ্যমে বিভিন্ন জায়গায় গ্রামের মধ্যে গরীব মানুষের জন্য ঘর তৈরীর কাজ শুরু হয়েছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এই বিষয়টি রাজ্যবাসীর জানা প্রয়োজন। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমরা দেখেছি, প্রথম বামফ্রন্ট সরকার এই ত্রিপুরা রাজ্যে প্রতিষ্ঠিত হবার পর গ্রামের গরীব অংশের মানুষ যাতে কর্মের সংস্থান করতে পারে সে জন্য পঞ্চায়েতের মাধ্যমে, এস, আর, ই, পি. এর মাধ্যমে, এন, আর, ই, পি, এর মাধ্যমে কাজ শুরু করেছিলেন। কিন্তু জোট জমানায় সব বন্ধ হয়ে গিয়েছিল। গ্রামের মানুষ কাজ পায়নি।

গ্রামের মানুষ এতদিন কর্মহীন অবস্থায় ছিল। বহু মানুষ খেতে না পেয়ে মৃত্যুর কোলে ঢলে পড়েছিল। দামছড়াতে খাদ্যের জন্য দাবী জানাতে এসে পুলিশের গুলিতে মৃত্যু বরণ করতে হয়েছিল এই জোট সরকারেরই আমলে। এই সমস্ত ঘটনাগুলি তখন রাজ্যের মধ্যে ঘটেছিল। সেই জায়গায় বামফ্রন্ট সরকারে এসে গ্রামের মানুষের কাছে যাতে কাজ পৌঁছে দেওয়া যায় তার জন্য পঞ্চায়েতের মাধ্যমে আমরা কাজের ব্যবস্থা করেছি। যেগুলির মধ্য দিয়ে গ্রামের মানুষ আজকে কাজ পাচ্ছেন। এবং এই রাজ্যের কিছু উন্নয়নও সম্ভব হচ্ছে। ইতিমধ্যেই আমার আশা করছি এই বছর ৫০ লক্ষ শ্রমদিবস আমরা সৃষ্টি করতে পারব এবং গ্রামের মানুষকে কাজ দেওয়া সম্ভব হবে। তাছাড়া আমাদের রাজ্যে যে সমস্ত তাঁতীরা আছেন তারা এক সময়ে তাদের তাঁত গুটিয়ে ফেলেছিলেন তার উৎপাদিত দ্রব্যের কোন বাজার

ছিল না বলে। বামফ্রণ্ট সরকারে এসে এ রাজ্যের তাঁতীরা যাতে তাদের তাঁত বস্ত্র উৎপাদন করতে পারে তার জন্য তাদেরকে প্রয়োজনীয় সুতা থেকে আরম্ভ করে অন্যান্য প্রয়োজনীয় জিনিষগুলি তাদেরকে দেওয়া হচ্ছে। শুধু তাই না কো-অপারেটিভের মাধ্যমে যাদের উৎপাদিত জন্য যাতে কিনে নিয়ে বিক্রির ব্যবস্থা করা যায় তার চেষ্টা করছেন। রাজ্যের বিভিন্ন সমবায়-গুলি সেই তাঁতীদের থেকে শুরু করে ল্যাম্পস, প্যাক্স সমস্ত কো-অপারেটিভগুলিকে যে উদ্দেশ্য সামনে রেখে তৈরী করা হয়েছিল সেই উদ্দেশ্য আজকে সফলতা লাভ করছে। জোট সরকারের আমলে তাদের নির্বাচন বন্ধ করে দেওয়া হয়েছিল, তাদেরকে আর্থিক সহায়তা বন্ধ করে দেওয়া হয়েছিল, সমস্ত ভাবে এগুলিকে স্তব্ধ করে দেওয়া হয়েছিল এবং সেই জায়গায় তাদের মনোনীত লোকদের বসিয়ে যে সমস্ত সম্পদ তৈরী করা হয়েছিল সেগুলিকে তারা লুটে পুটে সেগুলিকে শেষ করে দিয়েছেন। আজকে বামফ্রণ্ট সরকার আসার পর সেগুলিতে নির্বাচন করে নির্বাচনের মধ্যে দিয়ে তাদের হাতে ক্ষমতা তুলে দিয়ে, তাদেরকে টাকা পয়সা দিয়ে আর্থিক ভাবে সাহায্য করে এবং বিভিন্ন ভাবে পরিকল্পনা করে তাদেরকে নিজের পায়ে দাঁড়াবার ব্যবস্থা করেছেন। মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর অভি ভাষণে এই কথাগুলি অধিক গুরুত্ব দিয়ে উল্লেখ করেছেন। স্যার, আমি যেহেতু মৎস্য দপ্তরের দায়িত্বে আছি তাই এই দপ্তর সম্পর্কে ২/১ টি কথা বলছি। এই রাজ্যের যারা মৎস্যজীবি আছেন, যাদের জলাশয় আছে, যারা মাছ চাষ করেন তাদেরকে এই তৃতীয় বামফ্রণ্ট সরকার আসার পর বিজ্ঞান সম্মত ভাবে সেখানে তাঁরা যাতে মাছ উৎপাদন করতে পারেন তার জন্য তাদেরকে আধুনিক প্রযুক্তি দেওয়া হচ্ছে মৎস্যজীবি কো-অপারেটিভগুলি সেগুলি জোট জমানায় স্বয়ং সম্পূর্ণ করা হয়নি, সেগুলিকে আমরা ক্ষমতায় এসে স্বয়ং সম্পূর্ণ করেছি। ১৯৯২-৯৩ ইং সালে এই রাজ্যে মাছ উৎপাদন হত ২২ হাজার মেঃ টঃ যেখানে মাছের চাহিদা ছিল ৫০ মেঃ টঃ। আমরা ১৯৯৫-৯৬ ইং সালে মাছের উৎপাদন ২২ হাজার মেঃ টঃ থেকে বাড়িয়ে ২৩ হাজার ৩০০ মেঃ টঃ করেছি এবং চলতি অর্থ বছরে আমরা ২৭ হাজার মেঃ টঃ লক্ষ্য মাত্র স্থির করেছি এবং সেই লক্ষ্যে পৌঁছবার জন্য আমরা চেষ্টা করছি। একটার পর একটার বিষয় প্রতি গুরুত্ব দিয়ে রাজ্যের কল্যাণের জন্য বামফ্রণ্ট সরকার নিরলস প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন গত ১৯ তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে যে ১৭টা বিষয়ের প্রতি উল্লেখ করে গুরুত্ব দিয়ে আলোচনা করেছেন সেগুলি রাজ্যবাসীর সামনে তোলা দরকার বলে আমি মনে করি। আমি আশাকরব সমস্ত মাননীয়, সদস্যরা মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে সমর্থন করবেন এবং

মাননীয় রাজ্যপালের ভাষণে যে সমস্ত কর্মসূচী হাতে নেওয়া হয়েছে সেই সমস্ত কর্মসূচীকে সফল করার জন্য মাননীয় সদস্যরা সহযোগিতা করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

***মি: ডেপুটি স্পীকার —*** মাননীয় মন্ত্রী শ্রীঅঘোর দেববর্মা।

***শ্রীঅঘোর দেববর্মা*** (মন্ত্রী) :— গত ১৯-২-৯৭ ইং তারিখ মহামান্য রাজ্যপাল তাঁর সরকারের দৃষ্টিভঙ্গি এবং কাজ কর্ম সম্পর্কে তিনি ভাষণ রেখেছেন এবং সেই ভাষণের উপর ট্রেজারীবেঞ্চের মাননীয় চীপ হুইপ যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তাঁর প্রতি পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার আলোচনা শুরু করছি। স্যার, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বাস্তব পরিস্থিতিটা তুলে ধরবার চেষ্টা করেছেন। তৃতীয় বামফ্রন্ট সরকার তাঁর সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে রাজ্যের সার্বিক বিকাশ ঘটাবার জন্য অনেকগুলি কর্মসূচি হাতে নিয়ে কাজ করছেন এবং যেগুলি এর আগে বিশেষ করে কংগ্রেস আমলে ৩০ বছরে তা হয়নি। শুধু তাই নয় গত জোট সরকারের আমলে অর্থের যে অনিয়ম চলছিল রাজ্যের মধ্যে এবং রাজ্যের উন্নয়নমূলক কাজকে তাঁরা যে ভাবে স্তব্ধ করে দেওয়ার ব্যবস্থা করেছিলেন সেই অবস্থা থেকে এই তৃতীয় বামফ্রন্ট সরকার যে কাজগুলি করেছেন তার তুলনা করা যায় না। সেই কথাগুলি মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণে আলোকপাত করার চেষ্টা করেছেন বা বলার চেষ্টা করেছেন। আমাদের ট্রেজারী বেঞ্চের সদস্যরা এই সম্পর্কে অনেক আলোচনা করেছেন। বিধানসভায় একটা গুরুত্ব পূর্ণ বিষয় নিয়ে আলোচনা হচ্ছে কিন্তু তাতে দেখা গেল মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা অনুপস্থিত। বিশেষ করে আমাদের বিরোধী সদস্য মাননীয় রতিমোহন জমাতিয়া মহাশয় মহামান্য রাজ্যপালের ভাষণের উপর একটি সংশোধনী প্রস্তাব এনেছিলেন তা সত্বেও তিনি আজও বিধানসভায় অনুপস্থিত। তিনি অনুপস্থিত থাকার অর্থ হচ্ছে, যে কারণগুলি দর্শিয়ে সংশোধনী এনেছেন সেখানে যুক্তি দেখিয়ে বলার মত কিছু নেই।

তপশিলী জাতি উপজাতি রাজ্যের পশ্চাৎপদ জনগোষ্ঠী শিক্ষায়, দীক্ষায় আর্থিক দিক দিয়ে পিছিয়ে আছে কারণ ওদের সময়ে কিছুই হয়নি সম্পূর্ণভাবে এই জাতি গোষ্ঠীকে উপেক্ষিত করেছে, বঞ্চিত করেছে, এরই পরিনামে এরা পিছিয়ে আছে সমাজের মধ্যে। আমরা বামফ্রন্ট সরকার আসার পর তাদের আত্মনির্ভরশীল করার জন্য অনেকগুলি পরিকল্পনা আমরা নিয়েছি। স্ব-নির্ভর পরিকল্পনা, এর মধ্যে আছে তফশিলী জাতি উপজাতির মধ্যে যারা ক্ষুদ্র ব্যবসা করতে চায় তারা কম পয়সায় লোন পেতে পারেন, তারা গাড়ী পেতে পারেন, অটো রিক্সা পেতে পারেন, চা বাগান করছেন, রাবার বাগান করছেন যাতে তারা তাদের অর্থনৈতিক দিক দিয়ে উন্নতি করতে সক্ষম হন। তাদের শিক্ষায় দীক্ষায় এগিয়ে নিয়ে যাওয়ার প্রশ্নে আমরা শুধুই নতুন বোর্ডিং

করেছি তা ঘটনা না, আমরা তাদের স্টাইপেণ্ডের হার বাড়িয়েছি। ওদের সময়ে ২৪০ টাকা করে মাসে পেতেন। এই টাকা দিয়ে তেমন ভাল খাওয়ার সুযোগ থাকত না। আমরা বামফ্রন্ট সরকার আসার পর এই কয়েকটা বৎসরে এক লাফে ৩৬০ টাকা করে স্টাইপেণ্ড করেছি। তারা তা পারতেন। কিন্তু করেননি। তারা কতটুকু তফশিলী জাতি উপজাতির উন্নয়নের জন্য আগ্রহী তাদের এই ভূমিকা থেকে বুঝতে অসুবিধা হয়না। রাজ্যবাসী তা জানেন। ঠিক পাশাপাশি উপজাতিরা তারা যাতে শিক্ষা দীক্ষায় আরো বেশী এগিয়ে যেতে পারে, শিক্ষার আঙিনায় এগিয়ে আসতে পারে আমরা তাদের জন্য শুধু স্টাইপেণ্ড না শুধু বোর্ডিং কনট্রাক্শান না, তাদের ক্রিটেক্সট বই দেওয়ার আমরা ব্যবস্থা করেছি। একজন অভিভাবক সে যাতে তার বই দেওয়ার থেকে সে বাঁচতে পারে তার জন্য আমরা টেক্সট বই দেওয়ার ব্যবস্থা করেছি। ওদের সময়ে ত এগুলি ছিলনা। আমরা যে সমস্ত কর্মসূচী নিয়েছি শিক্ষার উন্নতির জন্য, উপজাতি, তফশিলী জাতিদের স্বার্থের জন্য এটা এর আগে কখনও হয়নি। আমরা বলেছি যে উপজাতি নিগম দপ্তর থেকে কেন্দ্র থেকে ১ হাজার উপজাতি যুবকের অর্ধ শিক্ষিত যুবককে যারা সরকারী চাকরী করেনা, তাদেরকে আমরা রাবারের মাধ্যমে ১ হেক্টর রাবার চাষের জন্য তাদের ঋণ দেব। এখন প্রশ্ন হল, এই কাজগুলি যদি সেদিন থেকে করা হত যেদিন থেকে কংগ্রেস ক্ষমতায় এসেছে তাহলে আজকে মানুষ অনেক এগিয়ে যেত। এই কাজ হচ্ছেনা, সেই কাজ হচ্ছেনা বলে চীৎকার করছেন। এটা তাদের মজ্জাগত দোষ হয়ে গেছে অধিবেশন খুব গুরুত্বপূর্ণ, ত্রিপুরার মানুষের সুখ দুঃখের কথা তুলে ধরার জায়গা। ওরা প্রতিটা অধিবেশনে নানারকম অজুহাত দেখিয়ে অধিবেশনে অনুপস্থিত থাকেন। এটা তাদের মজ্জাগত দোষ হয়ে গেছে। ওদের সময় থেকে যদি শুরু করা হত ত্রিপুরাকে স্বয়ং সম্পূর্ণ করার জন্য এবং ত্রিপুরায় শিল্প যাতে গড়ে উঠতে পারে এবং তার জন্য যে সুযোগটা আছে সেই সুযোগগুলি কাজে লাগিয়ে যদি এখানে কার্যকরীকরত তাহলে কুটির শিল্প গড়ে উঠতে পারত।

তাহলে এখানে আজকে গরীবের সংখ্যা যা আছে মানে শতকরা ৭০ পারসেন্ট লোক দারীদ্র সীমার নীচে, তাদের এই অবস্থা থাকত না, গরীব মানুষ এমনিতে হতে পারে, কিন্তু ত্রিপুরার সম্পদে তো আমরা গরীব না। ত্রিপুরায় যে সম্পদ আছে সেই সম্পদকে যদি আমরা ব্যবহার করতে পারতাম তাহলে ৭০ শতাংশ লোক দারীদ্র সীমার নীচে থাকার কথা না, এর সংখ্যাটা অনেক কমে যেত। কিন্তু তারা তা করেনি এবং করেনি বলেই এখানে কোন ইণ্ডাষ্ট্রি গড়ে উঠেনি। এই যে অবস্থাটা তৈরী করেছে বা হয়েছে এটার জন্য ওরাই দায়ী। আজকে

সাত আট মাস হল কেন্দ্রে একটা যুক্তফ্রন্ট সরকার হয়েছে এবং এই সরকার কিছুটা প্রটেক্শান নিয়েছে উত্তর পূর্বাঞ্চলের সমস্যাগুলির সমাধানের জন্য। কিন্তু তাই বলে আমরা কি বলতে পারব যে সমস্ত সমস্যার সমাধান এই সাত আট মাসেই হয়ে গেছে সমাধান হয়নি। কাজেই সমস্যাটা যেভাবে পুঞ্জিভূত হয়ে রয়েছে সেটা আতঙ্কের না এবং এই জিনিসটা ত্রিপুরার মানুষের অজানা থাকার কথা না। এখানে ত্রিপুরার উগ্রপন্থীর সমস্যার কথা বলা হয়েছে, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন স্যার, উন্নতির প্রধান সোপান হচ্ছে শান্তি ও সম্প্রীতির অনুকূল পরিবেশ তৈরী করা। রাজ্যে শান্তি ও সম্প্রীতির পরিবেশ যদি থাকে তবেই সেই রাজ্যের রাস্তার কাজ, গ্রামের উন্নয়নের কাজ, পূর্ণবাসনের কাজ হতে পারত এবং রাজ্যের শিল্পগুলি গড়ে উঠতে পারত। কাজেই এই যে অনুকূল পরিবেশ এটা করার জন্য রাজ্য সরকার থেকে কোনমত ঘাটতি আছে এটা ভাববারতো কোন কারণ নাই। কেন্দ্রের কংগ্রেস সরকার কত বড় ষড়যন্ত্র করেছে দিল্লীর কেন্দ্রে বসে বসে, আমরা যে অস্ত্র চেয়েছি সামরিক বাহিনী চেয়েছি আমরা তো সবগুলি পাইনি। ত্রিপুরার মানুষের কাছে বামফ্রন্ট ত্রিপুরার সরকার কি অবস্থায় এই রাজ্যের পরিবেশকে শান্ত করার জন্য কি পর্য্যন্ত পদক্ষেপ নিয়েছেন। কেন্দ্রের কাছে হাত পাততে হয়েছে রাজ্যের মানুষের কাছে আমরা তা গোপন করেছি তাতো না। প্রতিটি অসুবিধার কথা আমরা ত্রিপুরার মানুষের কাছে বলার চেষ্টা করেছি। নূতন যুক্তফ্রন্ট সরকার এসেই একটা পজেটিভ স্টেফ নিয়েছেন, তারা এখানে অস্ত্র দিয়েছেন, সামরিক বাহিনী দিয়েছেন, এই মাস দুয়েক আগেও কিছু ছিল না, উপদ্রুত ঘোষণা হওয়ার পর এখানে কিছু কিছু সেখানে যেহেতু তাদের কর্মচারীদের হাতে দায়িত্ব রয়েছে তাই তারা পাঠিয়েছে, আগেতো কিছুই ছিল না। তার আগে মিলিটারী ছিল না ত্রিপুরা রাজ্যে, আসাম রাইফেল যা ছিল সেগুলিও নিয়ে গেছেন সব জায়গায়, এখানে পাঠাতে বললে বলত এখন দেওয়া যাবেনা, এই হচ্ছে অবস্থাটা। এটার আমরা ভুল মূল্যায়ন করি তাহলে বোধ হয় আমাদের সঠিক নির্ণয় করতে অসুবিধা হয়ে যেতে পারে। কাজেই আমরা আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যটুকু করা সম্ভব আমরা তা করার চেষ্টা করছি এবং আমাদের এই সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে যা করবার চেষ্টা করছে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে তা প্রতিফলিত হয়েছে। কাজেই এখানে আমি এই ধন্যবাদ সূচক প্রস্তাব যেটা মাননীয় মুখ্যসচিব উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং মাননীয় রাজ্যপালের ভাষণকেও আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় মন্ত্রী শ্রীসমর চৌধুরী।

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী) :—** ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে

রাজ্যের সব অংশের জনগণের প্রধান সমস্যাগুলির সমাধানে তাদের সীমিত ক্ষমতার বেড়াজালে আবদ্ধ রাজ্য সরকার এই যে ব্যবস্থাগুলি গ্রহণ করেছেন সেগুলি রাজ্যের বিকাশ ও পরিস্থিতির উন্নয়ন কিভাবে অগ্রগতিকে নিশ্চিত করা হয়েছে সেই সম্পর্কে অগ্রাধিকার প্রাপ্ত কোন কোন কর্মসূচী নিয়ে আগামী বছরের আমাদের যাত্রা শুরু সেটা সম্পর্কে খুব সংক্ষেপে তার একটা বিবরণ ওনার ভাষণে উনি উল্লেখ করেছেন।

শান্তি সম্প্রীতি এবং সমৃদ্ধি স্থিতিশীলতার লক্ষ্যে সকল জন প্রতিনিধি আমাদের এই সভার সকল সদস্য দলমত নির্বিশেষে, জাত পাত নির্বিশেষে সব অংশের জনগণকে সরকারের সাথে আরো দৃঢ়তর ঐক্য গড়ে তোলার একটা সার্বিক প্রচেষ্টার লক্ষ্য রেখে রাজ্য সরকার ১৯৯৭ সালের একটা সুষ্ঠ এবং সঠিক কার্য্যসূচীর সাধারণ রূপরেখাকে সামনে উপস্থিত করেছেন। আগামী কিছু দিনের মধ্যেই এই বছরে শেষ প্রান্তে মার্চ মাসেই আবার বাজেট তৈরী করব এবং আগামী আর্থিক বছরের কাজ শুরু করব। কাজেই মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে উপস্থিত করা হয়েছে তাকে আমি সম্পূর্ণরূপে সমর্থন জানাচ্ছি।

স্যার, ভাষণের শুরুতে ১৯৯৭ সালকে ত্রিপুরা রাজ্যের প্রতিষ্ঠার ২৫তম বার্ষিকী এবং আমাদের ভারতের স্বাধীনতার ৫০ তম বার্ষিক পূর্তি এবং ভারতবর্ষের স্বাধীনতা দিবস উদযাপন এইগুলিও মাননীয় রাজ্যপালের আলোচনায় স্থান পেয়েছে তারপর এইটাও এনেছে স্বাধীনতা আন্দোলনের অন্যতম নায়ক দেশবরেণ্য নেতাজী সুভাষ চন্দ্রের জন্মগত বার্ষিকী উদযাপন আমরা করেছি। এবং এই বৎসরটা সবচেয়ে গুরুত্বপূর্ণ দেশের প্রতি ভালবাসা দেশপ্রেম সব মানুষেরই দৃষ্টিভঙ্গি এবং আমাদের রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গি সমস্ত কিছু এখানে বিশ্লেষণ করা হয়েছে।

স্যার, এই মুহূর্তে জাতীয় পরিস্থিতিটা কি? স্বাধীনতা ও সার্বভৌমত্বতার জন্য সারা দেশে যখন শপথ নেওয়া হচ্ছিল-তখন সারা দেশে স্বাধীনতার বিপন্ন, সার্বভৌমত্বতার আক্রান্ত। ঋণের পর ঋণ এনে ফাঁদে ফেলে ভারতবর্ষের সমগ্র অর্থনীতি পঙ্গু করে দেওয়া হয়েছে। কারা করেছেন? কংগ্রেস সরকার এবং তাদের প্রধানমন্ত্রী নরসীমা রাও তিনিই কংগ্রেসের সভাপতি ছিলেন, কেন্দ্রের ক্ষমতায় বসে পাঁচ বছর সারা দেশকে এক সর্বনাশা পথে ঠেলে দিয়েছেন। উন্নত সাম্রাজ্যবাদী দেশগুলির নয়া ঔপনিবেশিক ঋণের ফাঁদে এইভাবে দেশের স্বার্থকে জলাঞ্জলি দিয়ে, দেশের স্বাধীনতাকে, দেশের সার্বভৌমত্বতাকে বিপজ্জনক করে তোলেছে। এমনকি সারা পৃথিবীর অন্যান্য গণতান্ত্রিক দেশ তাদের নিজেদের দেশেও ঠিক এমনি করেই তাদের নিজেদের স্বাধীনতার জন্য লড়াই করতে হচ্ছে। আমাদের ভারতবর্ষেও এই রকম একটা ভয়ংকর পরিস্থিতির

মুখামুখি হয়ে লড়াই করতে হচ্ছে। সারা দেশের শুধুমাত্র বুদ্ধিজীবীরা নয়, কৃষক, শ্রমিক, ছাত্র যুবক সব অংশের মানুষ আজকে পথে নামতে বাধ্য হচ্ছেন। এই নয়া ঔপনিবেশিক শোষনের ফাঁদ থেকে মুক্তি পাওর জন্য।

আমাদের দেশে নরসীমা রাও সরকার তাদের মাথা নত করে সাম্রাজ্যবাদীদের সঙ্গে যে আপোষ করেছে, তারা যে চুক্তি করেছে সেই চুক্তিতে এমন একটা শৃংখলের বাঁধনে দেশকে আটকে দিয়েছে যে বহুজাতিক করপোরেশনগুলি ক্রমেই আমাদের দেশের উদার সমস্ত সুযোগ গ্রহণ করে সারা দেশের অর্থনীতিতে ভয়ংকর ভাবে আক্রান্ত করছে ভারত বাজারকে কুক্ষিগত করার উদ্দেশ্যে।

এই নীতির বিরোদ্ধে সারা দেশের মানুষের সংগ্রাম। এই নীতি গ্রহণ করার জন্যই কংগ্রেসের পতন হয়ে গেলো। মানুষ কংগ্রেসকে কেন্দ্রের ক্ষমতা থেকে, সরিয়ে কেন্দ্রকে নয় সারা দেশেই তাদের ধ্বস নেমেছে। আজকে কেন্দ্রে আমাদের যে যুক্তফ্রন্ট সরকার তাদের সম্পর্কেও দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে এখনো তাদের অবস্থান দৃঢ় নয়, এখনো তারা সেই অবস্থানে রয়ে গেছে যে অবস্থানে নরসীমা রাও সরকার এর সর্ব্বনাশা যে নীতি, যা সর্ব্বনাশ করে দিয়ে গেছেন। এখনো এর বিরুদ্ধে তারা কোন ব্যবস্থা গ্রহণ করছেন না।

স্যার, বিশিষ্ট অর্থনীতিবিদরা গত ২০শে ফেব্রুয়ারী একটি বিবৃতি দিয়ে ভারতবর্ষের বর্তমান প্রেক্ষাপট বর্ণনা করেছেন এবং সেই বিবৃতিটা গণমাধ্যমে প্রকাশিত হয়েছে। বর্তমানে দেশের আর্থিক পরিস্থিতিতে তারা উদ্বেগ প্রকাশ করে বলেছেন কৃষি উন্নয়ন কমেছে, পরিকাঠামোগত উন্নয়ন কার্যত ভেঙ্গে পড়ার মুখে। শিল্প উৎপাদন সংস্থাগুলিতে চলছে মন্দাভাব। উদারীকরণের সময়ে রপ্তানী দ্রুত বেড়ে যাওয়ার পরিবর্তে ক্রমশ সেটা হ্রাস পাচ্ছে। ক্ষুদ্র শিল্পের উৎপাদকদের তীব্র সংকটের মধ্যে ফেলে দেওয়া হয়েছে বর্তমান সুদের হারে। বিদেশী প্রতিষ্ঠানিক বিনিয়োগকারীদের অর্থ হট মানি হয়ে বেরিয়ে যেতে শুরু করেছে। দেশের স্বনির্ভরতা বিকিয়ে দিয়ে সম্পদ আহ্বানে অর্থনৈতিক সুস্থতা সৃষ্টি হয় না। যুক্তফ্রন্ট সরকারের সম্পদ সংগ্রহের জন্য অন্য পথে যেতে হবে। অর্থনীতিবিদরা দেখিয়ে দিয়েছেন অনেক পথ রয়েছে। কেন্দ্রে আমরা যুক্তফ্রন্ট সরকারের প্রতি পূর্ণ সমর্থন জানাই।

আমাদের মাননীয় বিধায়ক অরুণ ভৌমিক তৃণমূল কংগ্রেস দলের নেতা এখানে কিছুক্ষণ আগে বক্তব্য রাখতে গিয়ে বলেছেন তিনি রাজ্যপালের তিনটি প্যারা ছাড়া বাকীগুলিকে কিছুতেই সমর্থন করতে পারছেন না। আমি বলব, চোখকে পরিস্কার করে নিন। সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই এবং দেশের স্বাধীনতা ও সার্বভৌমত্বকে আজকে রক্ষা করাই মূল উদ্দেশ্য। দেশের

স্বনির্ভরতাকে গড়ে তুলতে হবে। রাজ্যের বামফ্রন্টের সুনির্দিষ্ট নীতি ও কর্মসূচীগুলিকে আজকে রূপায়ন করতে সবাই এগিয়ে আসুন। কোন রাজ্য সরকারের একার পক্ষে কোন কাজ করা সম্ভব নয়। এটা সবাইকে বুঝতে হবে।

স্যার, আন্তর্জাতিক সীমানায় পরিবেষ্ঠিত আমাদের রাজ্য আজকে একটি সমস্যায় রয়েছে। এটা পরিকাঠামোগত সমস্যা। রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে যুক্তি সহকারে বুঝাতে চেষ্টা করেছেন বারবার। তবে কিছু ভাল কর্মসূচী ঘোষণা হয়েছে। রাজ্যপাল বলেছেন সেটা। কেন্দ্রের এই প্রতিশ্রুতি বাস্তবায়িত করার জন্য বর্তমান রাজ্য সরকার যেমন লেগে থাকবেন ঠিক তেমনি জনগণকেও পাশে থাকতে হবে এই ব্যাপারে। তা না হলে পরে এই প্রতিশ্রুতি কাগজেই থাকবে বাস্তবে আর কিছুই হবে না। এটাই আমরা বলতে চাই। রাজ্যপালের সংক্ষিপ্ত ভাষণে সেটা উল্লেখ করা হয়েছে। তারজন্য রাজ্যপালের ভাষণকে আমরা সবাই ধন্যবাদ জানাতে চাই। এবং রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাবটি আনা হয়েছিল সেটাকে আমি সমর্থন করছি।

স্যার, কংগ্রেস (আই) বিগত জোট আমলে যে কাজ করেছেন তাতে মানুষ কল্যাণমূলক কিছুই দেখতে পাননি বলে বামফ্রন্টকে আবার এই রাজ্যের মানুষ তৃতীয় বারের মত ক্ষমতায় এনেছেন জনস্বার্থ রক্ষার প্রশ্নে গত চার বছর ধরে বামফ্রন্ট রাজ্যে দৃঢ়তার পরিচয় দিয়েছে। ১৯৯৩ সাল থেকে প্রথম দিন থেকে জোট সরকারের ফেলে যাওয়া ধ্বংসস্তূপ থেকে এই উন্নয়ন কি ভাবে গড়ে তুলতে হবে সেটাই আমরা চেষ্টা করেছি। অনেকে আশা করেছিলেন স্বর্গ তৈরী হবে। দ্রুত বেগে সব উন্নয়ন শেষ হয়ে যাবে। সব প্রত্যাশা দ্রুত শেষ হয়ে যাবে। তিল তিল করে গত চারটি বছর রাজ্যের উন্নয়নে সমস্ত কাজ প্রচণ্ড ধৈর্য্য সহকারে করেছে। সংগে ত্রিপুরার মানুষ বামফ্রন্ট সরকারের পাশে ছিলেন। লোক সভার নির্বাচন, পঞ্চায়েত নির্বাচন প্রমান করে বামফ্রন্টের প্রতি মানুষের জনসমর্থন আছে কিনা।

আগামী দিনও ঠিক এই রকম করে সচেতনতা নিয়ে জনগণ বামফ্রন্টের পাশে থাকবেন। প্রত্যেকটি বিপদ প্রত্যেকটি আক্রমনকে প্রতিরোধ করে এই সরকার বামফ্রন্ট সরকারের পাশে থেকে জনগন এই ত্রিপুরার অগ্রগতি, উন্নয়নকে যে সুনির্দিষ্ট বিকল্প পথ তৈরী হয়েছে এই পথে এগিয়ে যাবে আমি বিশ্বাস করি। স্যার, মেহনতি জনগণের জন্য একটি কি যে কর্মসূচী সংখ্যা গরিষ্ঠ অংশের মানুষ তাতে ঐক্যবদ্ধ। এই ঐক্যকে আর সম্প্রসারিত, আরও দৃঢ় করার যে অঙ্গিকার এটা রাজ্যপালের ভাষণে সংক্ষিপ্ত হলেও শেষ পর্যন্ত, শেষ পেরো পর্য্যন্ত ঠিক এইভাবে

উপস্থিত করেছেন। সেইজন্য অত্যন্ত প্রত্যয়ের সঙ্গে রাজ্যপাল তাঁর ভাষণের শেষ পেরাতে তিনি উল্লেখ করেছেন সারা ভারতের সঙ্গে ত্রিপুরার তুলনা, কিরকম তুলনা, আর্থিক কেলেংকারীতে উত্তাল সারা ভারতের মানুষ তার বিরুদ্ধে একজন একজন করে ঘৃণা প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে একজন একজন করে সব ফাঁদের মধ্যে ধরা পড়েছেন জেলে যেতে হচ্ছে, কোর্টে যেতে হচ্ছে। আর ত্রিপুরার আর্থিক দৃঢ়তা দেখিয়ে চারটি বছর কেটে গেল লোক কোথাও বলতে পারবেন না যে কোন মন্ত্রী কোন এম. এল এ কোন রকম কাজ সামান্যতম কোন আর্থিক দুর্নীতি বা কোন রকম চিহ্ন কেউ বলতে পারবেন না এটা হচ্ছে বলিষ্ঠতা এটা হচ্ছে দৃঢ়তা। স্যার, অনুন্নত ও অনগ্রসর দুর্বল অংশের মানুষ সংখ্যালঘু জনগণ তাদের স্বার্থ রক্ষায় তৃতীয় বামফ্রন্ট সরকার গৌরবজনক ভূমিকা পালন করে চলছে। আমি প্রথমে বলেছি রিয়েলাইষ্টিক কোনটা কতটা করা সম্ভব হিসেব নিকাশ করে ঠিক সেইভাবে পদক্ষেপ সেখানে যেসমস্ত দুর্বলতা সেটাকেও বামফ্রন্ট সরকার অবহেলা করেননি। বার বার খুটে খুটে বিবেচনা করে দুর্বলতাগুলি খোঁজে বের করে সেই দুর্বলতা কাটিয়ে উঠা যায় তার জন্য ব্যবস্থা নেওয়া। এই সমস্ত দিকে সরকার অত্যন্ত সচেতন। সেইজন্য এই সরকার আরও বেশী জনসমর্থন পাচ্ছেন। বাস্তবতার সাথে মিল রেখে সরকারের কর্মসূচী, জনগণের কি ভাবে অংশ গ্রহণের মধ্য দিয়ে বামফ্রন্ট সরকার গ্রামীণ বেকার ও শহরের বেকার দিন মজুর এবং শিক্ষিত বেকারের কর্মসংস্থানের ক্ষেত্রগুলিকে উন্নত করে তুলতে আমরা এটা নিসন্দেহ কিছু বেকারদের কাজকর্মের ব্যাপারে।

মাননীয় ভৌমিক আমার বন্ধু অরুণবাবু বিভিন্ন পরিস্থিতি দেখে হযত বিভ্রান্ত হয়েছেন। এই বিভ্রান্তি কাটবে আমি বিশ্বাস করি। কিছু শিক্ষিত যুবক তাদের যে বেকার সমস্যা সেই সমস্যার দিকে দেখছেন। সব সরকারী চাকুরীতে বেকার সমস্যার সমাধান হয় না। ৯০ হাজার বেকার যারা জব ফর্ম পূরণ করেছেন আমরা কয়েকজনকে দিতে পারি।

**শ্রীঅরুণ ভৌমিক** :— আমি যে কথাগুলি বলেছি এর কোনটা সত্য নয়, কোনটা বিভ্রান্তি সেটা উনি বললে আমি খুশি হব

**শ্রীসমর চৌধুরী (মন্ত্রী)** :— স্বাভাবিক সমস্ত যুবকরা যেখানে কর্ম সংস্থানের সম্ভাবনা তারা দেখেন দৌড়ে আসেন। বামফ্রন্ট সরকার মনে করে না সব সরকারী চাকুরীর মধ্যে সকল কর্মসংস্থান হবে। বামফ্রন্ট সরকার বিশ্বাস করে যে পরিবেশের যে নীতি পরিবর্তনের যে বৈজ্ঞানিক পদ্ধতি সেই পদ্ধতির মধ্য দিয়ে অর্থনৈতিক বিকাশ শিল্প, কৃষি সর্বত্র বাজার ব্যবস্থা সব কিছুর ভিতর দিয়ে যে অগ্রগতি তা থেকে কর্মসংস্থান, সরকারী প্রশাসনে নিশ্চয় কিছু পোস্ট সব সময় খালি হবে থাকবে সেগুলি পূরণ হবে। তার ভিতর দিয়ে সমস্ত মূল কথা হচ্ছে গ্রামীন

বেকার, শহরের বেকার, শিক্ষিত অশিক্ষিত সকল মানুষের সব রকম কর্মসংস্থান এটা হচ্ছে প্রধান কাজ। এবং রিয়ালাইষ্টিক এ্যাপ্রচে গত চার বছর ধরে বামফ্রন্ট সরকার কাজ করে চলেছেন। আগামী দিনেও আর দৃঢ় প্রত্যয় নিয়ে সেগুলি করে যাবেন।

স্যার, গত চার বৎসরে সবচাইতে বড় যেটা রাজ্যে গণতন্ত্র পুনঃপতিস্থিত হয়েছে। এই গণতন্ত্র শুধু মাত্র ভোটের অধিকার নয় পরিকল্পনার উন্নয়ন, সামাজিক ও অর্থনৈতিক উন্নয়ন বাসস্থান, সার্বিক শিক্ষার উন্নতি, স্বাস্থ্য, খেলাধুলা সব কিছু এবং সরকারী আধা সরকারী উদ্যোগগুলিতে জনগণের কথা বলার সুযোগ সৃষ্টি হয়েছে নির্বাচন জনপ্রতি নিধিদের নেতৃত্বে নেতৃত্ব দেবার অধিকার সৃষ্টি করে প্রত্যেকটি উন্নয়ন মূলক কাজের মধ্যে জনগণের শেয়ার তার ভূমিকা এমন ভাবে সৃষ্টি হয়েছে যে প্রশাসন একা নেই, প্রশাসনকে সমগ্র জনজীবনের সাথে জড়িত হয়ে পরতে হচ্ছে।

**মিঃ স্পীকার** :— মাননীয় মন্ত্রী মহোদয়, আর কত সময় নেবেন। আপনার সময় শেষ হয়ে গেছে।

**শ্রীসমর চৌধুরী** (মন্ত্রী) :— স্যার, আমি ৭/ ৮ মিনিটের মধ্যে শেষ করার চেষ্টা করব।

**মিঃ স্পীকার** :— ঠিক আছে।

**শ্রীসমর চৌধুরী** (মন্ত্রী) :— স্যার, পঞ্চায়েত, নগর পঞ্চায়েত, মিউনিসিপালিটি, জেলা পরিষদ, প্রত্যেকের নিজস্ব উন্নয়নের কর্মসূচী রূপায়নে তাদের হাতে রাজ্য সরকার থেকে তারা নিজেরা পরিকল্পনা তৈরী করবেন তাদের হাতে টাকা তুলে দেওয়া হচ্ছে। তারা তা নিজেরা করবে। অফিস থেকে নির্দেশ দেওয়া হয়েছে ত্রিপুরা ঠিক এই ভাবেই অগ্রসর হওয়ার জন্য প্রস্তুত হয়েছে। এটা কংগ্রেস শাসনের সময় কংগ্রেস যে কায়দায় চালাত এটা তার সম্পূর্ণ বিপরীত একটি বিকল্প। আমার মনে হয় এই ব্যবস্থাগুলি বিরোধী পক্ষ এবং বিরোধী দলগুলিও অস্বীকার করতে পারবেনা। আইনশৃঙ্খলার প্রশ্ন তুলে বিরোধীরা খুব সরব হয়ে উঠেছেন। জনগণকে বিভ্রান্ত করে চলেছেন। তারা ইস্যু খুজে সাধারণ মানুষকে ভুল বুঝাচ্ছেন। সরকারের বিভিন্ন গৃহীত ব্যবস্থাগুলি, তার যে সীমাবদ্ধতা বিষয়গুলি জনগণের কাছ থেকে লুকিয়ে রেখে কুৎসা প্রচার করছেন। এটাই হচ্ছে রাজ্যের আইনশৃঙ্খলার তথ্য ভিত্তিক হিসাব রাজ্য পালের ভাষণে কিছু উল্লেখ করা হয়েছে। ১৯৯১ সালে অপরাধের সংখ্যা ছিল ৫,৬৩০টি। ১৯৯০ সাল ছিল আধা ফেসিস্ট বাহিনীকে শাসনের পাহারায় রেখে বীরচন্দ্রমনুতে গণহত্যার ঘটনা। এটাই হচ্ছে ত্রিপুরার রাজ্যের তখনকার আইন শৃঙ্খলা। স্যার, রাজ্যের বিভিন্ন গ্রামে গ্রামে, সাব্রুমে, তেলিয়ামুড়াতে বিভিন্ন

এলাকায় স্যার গ্রামে শহরে অপজিশান ভয়েস্‌কে খতম করে দাও। অপজিশান কোন ভয়েস থাকতে পারবে না। তখন কি ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছিল। ১৯৯০ সালেও অপরাধের রেকর্ড ৫,০৯৪ টি। ১৯৯৩ সালে ফ্যাসিস্ট বাহিনীর এই নেতৃত্বকে কণ্ঠরোধ করে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হয়ে বিভ্রান্ত ও উশৃঙ্খল যুবকদের আইনের শৃঙ্খলায় ফিরিয়ে আনতে কয়েক মাস সময় লেগেছিল। অপরাধের রেকর্ড সেই বছর ছিল ৫ হাজার ৯৭৮। ১৯৯৪ সাল আইন শৃঙ্খলার স্বাভাবিক হয়ে এসেছে, অপরাধের সংখ্যা কমেছে ৩ হাজার ৭ শত ৯৭। স্যার, ১৯৯৫ সাল, ৩,৭২১ টি। ১৯৯৬ সাল ৩, ৬০০। আইন শৃঙ্খলার পরিস্থিতি সাধারণভাবে তথ্য ভিত্তিক উপস্থিত করলাম। রাজ্যপাল সেই কথাই বলতে চেষ্টা করেছেন। সাধারণভাবে আইন-শৃঙ্খলার পরিস্থিতি খারাপ নয়। আইনের শাসন ফিরিয়ে আনা হয়েছে গণতন্ত্রের অনুকূল স্বাভাবিক অবস্থায় ফিরে এসেছে। সংবিধানের গুণগুলি আবার নতুন করে মর্যাদা পেয়েছে। স্যার, পরীক্ষা করে দেখা গিয়েছে রাজ্যে নারী নির্যাতনের ১৯৯৬ সালে গত বছরে সেই ঘটনা কিছু বেড়েছে। যেটা দুর্বলতা, । যেটা বাস্তব সত্য সেই সত্যকে বামফ্রন্ট স্বীকার করে তার বিরুদ্ধে বিশেষ ব্যবস্থাও নেওয়া হয়েছে। কিডনেপিং বেড়েছে বিশেষ করে ১৯৯৬ সালে। স্যার, এই অপরাধ সাধারণভাবে ইন্সার্জেন্স সমস্যার সঙ্গে জড়িত। স্যার, আমি একটা রেফারেন্স এখানে তুলে ধরতে চাই স্ট্যাটমেণ্ট পত্রিকায় অল্প কয়েক দিনের আগে ভাল একটি প্রবন্ধ উঠেছে-একজন সংবাদিক তিনি এটাকে উল্লেখ করেছেন।

"Ethnics separatism is not fundamentaly a problem of law and order, but one of the collective existential agitation. Hance it would also be a great error to try to suppressed them through the visual of minimum local autonomy ensure to philanthrophy economics pakages."

স্যার, আমরা আমাদের অভিজ্ঞতায় বুঝতে পেরেছি এটা একটা আলাদা জিনিস এটা কি ত্রিপুরার একক সমস্যা ? ইন্সার্জেন্স সারাটা ভারতবর্ষে। স্যার, অল্প কদিন আগে কে, সি, পি নামে একটি সংগঠন আছে আমাদের বিহারে। অমস একটিভিটিস, ১৩, ১৪টা আউট ফিট। সবাই সম্মিলিত ভাবে এটাকে সাপ্রেস করার জন্য ১৯৮০ থেকে চলছে। এটা সাপ্রেসড ঘোষণা হয়েছিল। স্যার, গান্ধী ময়দানে বিহারে এই ফেব্রুয়ারী মাসেই সমস্ত ট্রাইবেল ৫ লক্ষ মানুষের সমাবেশ হয়েছে। সারা ভারতবর্ষে আজকে উদ্বেগ প্রকাশ করছে এই সমস্যা কেন সমাধান হয় না কেন শেষ হয় না। সেটি খুব ভাল করে দেখতে হবে। আমাদের ত্রিপুরার যে সমস্যা সেটি কিছু সংখ্যক বিভ্রান্ত ছেলে গণতান্ত্রিক কায়দায় স্বাভাবিক জীবনে ফিরে

আনা হয়েছে এটা যদি খুব একটা বড় কাজ তা না হলে সেপারেটিজমের টেন্ড সারা ভারতবর্ষে সারাটা এলাকায় এলাকায় মনিপুরে, নাগাল্যাণ্ডে, অরুনাচলে, মিজুরামে সর্বত্র আছে।

সেপারেটিজমের থেকে যখন উগ্রপন্থীরা নিজের হাতে অস্ত্র নিয়ে নিজেকে সেপারেট করে ফেলে, তখন তাদেরকে স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনা, তাদের মনের মধ্যে ক্ষোভ, দুঃখ, বঞ্চনা সেটাকে রাজনৈতিক সাহায্য দিয়ে ফিরিয়ে আনা তাদের স্বাভাবিক জীবনে প্রতিষ্ঠিত করার এটাই হচ্ছে পথ। কাশ্মীর কোন জায়গায় চলে গিয়েছিল? আজকে সেখানে গণতন্ত্র ফিরিয়ে এনে, আশা-ভরসা দিয়ে গণতান্ত্রিক অধিকার সেখানে ফিরিয়ে আনার চেষ্টা চলছে। একই রকম সব জায়গায়, প্রত্যেক জায়গায় হচ্ছে। প্রধানমন্ত্রী দেব গৌড়া নর্থ ইষ্টান রিজিয়নে এসে আহ্বান জানিয়েছিলেন, ঘোষণা করেছিলেন, এন, সি, এস. এন, উলফা এই সমস্ত সংগঠন-গুলিকে, উইদাউট এনি কণ্ডিশান নেগসিয়েশনের টেবিলে আসুন, আমরা বসব। গত পরশুদিনের পত্রিকায় দেখুন, ব্যর্থ হয়েছে। একজনও আসেনি। কেহ আহ্বানে সাড়া দেয় নি। হতাশ হয়নি কেন্দ্রীয় সরকার আবার উদ্যোগ নিয়েছেন। নেগসিয়েশন টেবিলে বসতে হবে। আত্মসমর্পণের অর্থ তাদেরকে স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনা। আমাদের ত্রিপুরায় নির্দিষ্ট একটা এলাকার ভেতরে আমাদের ইতিমধ্যেই ঘোষণা করতে হয়েছে ডিষ্টার্বড এরিয়া হিসাবে। স্পেশাল পাওয়ার টু আর্মড ফোর্সেস ঘোষণা করতে হয়েছে। এটা কি খুব আনন্দের কথা? এটা আনন্দের কথা নয়। এটা কেন করতে হয়েছে? যখন এমন একটা অবস্থায় গেল, যখন এই অ্যাক্সট্রিমিষ্টরা বিদেশী মদতে, বিদেশী সাহায্যে এই ধরনের ভূমিকা নিচ্ছে তখনই আমাদের এটা করতে হল। সমস্ত বর্ডার ওপেন। এত লম্বা বর্ডার ৩/৪ টা বছর ধরে চিৎকার হল, বর্ডারগুলি সীল করে দেওয়ার জন্য, ফেন্স এর ব্যবস্থা করে বি, এস, এফ, বাড়াবার জন্য। কিন্তু শুনা হয়নি। বি. এস, এফ, বাংলা দেশ বর্ডার পাহাড়ায় যত বি এস, এফ ছিল সে সংখ্যাকে নামিয়ে নামিয়ে ১১ ব্যাটেলিয়ন থেকে ৫ ব্যাটেলিয়নে পরিণত করা হয়েছে বর্ডার রক্ষার ব্যবস্থা করার জন্য। উগ্রপন্থী দলগুলি ওপারে গিয়ে বাংলাদেশ সীমানার মধ্যে, বাংলা-দেশের জমিতে ক্যাম্প করে, ঘাটি করে সেখান থেকে এসে আক্রমণ করছে। এ, কে, ৪৭, এ, কে, ৫৬ এই জাতীয় অস্ত্র ব্যবহার করছে। এজন্য আমাদের কেন্দ্র থেকে আরো সাহায্য চাই। ত্রিপুরা রাজ্যের নিজস্ব মাত্র দু'টি আর্ম ফোর্স আছে এর মধ্যে একটি টি, এস, আর আমাদের এখানে সি, আর, পি, এফ বরাদ্দ হল, ৩০ কোম্পানী। এই ৩০ কোম্পানীর মধ্যে ২০ কোম্পানীই আসাম-আগরতলা রাস্তা পাহাড়া দেওয়ার জন্য। আমবাসা থেকে গণ্ডাছড়া,

তেলিয়ামুড়া থেকে অমরপুর পর্যান্ত এই সংস্থ রাস্তা পাহাড়া দিতে হয়। এই রকম পরিস্থিতির মধ্য দিয়ে আমাদের রাজ্য সরকারকে চলতে হচ্ছে। সমীর বর্মণ, আমাদের বিরোধী নেতা। তাঁর জন্য ১ প্ল্যাটুন নয় প্রায় এক কোম্পানী রাখতে হয়েছে। আর একজন আছেন। রতন নাথ, মাননীয় বিধায়ক, তাঁর পাহাড়ার জন্য দিতে হয়েছে। আমাদের করার কিছুই নেই। হাইকোর্টের রায়। হাইকোর্ট দির্দেশ দিয়েছেন। আমরা বলেছিলাম, ত্রিপুরা রাজ্যের মানুষের কি নিরাপত্তার জন্য এই শক্তি। আমরা আপনাদের নিরাপত্তার ব্যবস্থা করব, আপনারা এদের আটকে রাখবেন না। কিন্তু তাঁরা বলছেন, আমরা আপনাদের কোন ফোর্সকে বিশ্বাস করি না। সি, আর, পি, এফ, ছাড়া আমরা আর কাউকে চাই না। এই রকম পরিস্থিতির মধ্যে আমাদের অগ্রসর হতে হচ্ছে। ফলে যখন যে ভাবে যে সময়ে বর্ডার সীল করা উচিত ছিল। কিংবা করতে পারলে আমরা আক্রমণ প্রতিরোধ করতে পারতাম, ওদের শক্তি কমাতে পারতাম এলাকায় এলাকায় যে সব নতুন ঘাটি হচ্ছে, নতুন নতুন ছেলে রিক্রুট হচ্ছে তাকে আটকাতে পারতাম। সেই সময়ে এই শক্তি আসেনি, এই সাহায্য আমরা পাইনি। বরং কাশ্মীরের ইলেকশানের কথা বলে এখান থেকে ফোর্স তুলে নেওয়া হয়েছিল। তখন মাত্র ১০ কোম্পানী শক্তি দিয়ে সারা ত্রিপুরা রাজ্যকে রক্ষা করার ব্যবস্থা করা হয়েছিল। নতুন যুক্তফ্রন্ট সরকার আসার পর সমস্যাগুলি যখন আরও একবার তুললাম এখন আমাদের আই, আর ২টা ব্যাটেলিয়নের স্যাংশান এসেছে। টি, এস, আর আরো ২টা ব্যাটেলিয়নে আমরা তৈরী করব। রাজ্য সরকারের আর্থিক ক্ষমতা নেই। তাই রাজ্য সরকারের পরিকল্পনার উন্নয়নের যে টাকা সে টাকা থেকে থার্ড ব্যাটেলিয়ন রেইজ করার জন্য চেষ্টা নিতে হয়েছে। আরও একটা ব্যাটেলিয়ন ফোর্স গঠনের জন্য ইন্টারভিউ নেওয়া চলছে। বামফ্রন্ট সরকার চুপ করে বসে আছে? নিরাপত্তার সবরকম প্রস্তুতি আমরা নিয়েছি। এই ব্যবস্থাগুলি যদি আগে থাকত তাহলে গত তিন বছরে ৪ ৫ ব্যাটেলিয়ন আমাদের থাকত। এই ৪/৫ টা ব্যাটেলিয়নের শক্তি দিয়ে ইতিমধ্যে আমরা ওদেরকে আরও বেশী কোনঠাসা করতে পারতাম। একদিকে যারা ভুল পথে গিয়েছে তাদের ফিরিয়ে আনা, মেইন ষ্ট্রীমের মধ্যে টেনে নিয়ে আসা, অপরদিকে যারা তা করবে না তাদের বিরুদ্ধে শক্তি প্রয়োগ করে আমাদের নিজেদের যে আর্মস ফোর্স আছে তা ব্যবহার করা। এই ভাবে ত্রিপুরা রাজ্যের নিরাপত্তার প্রশ্নকে আমরা গুরুত্ব দিয়েছিলাম। কিন্তু রিয়েলিষ্টিক এপ্রোচে আমরা এগুতে পারিনি। রাজ্য সরকারের উন্নয়নের যে কর্মসূচী যে উন্নয়নের কর্মসূচী থেকে টাকা এনে টি, এস, আর থার্ড ব্যাটেলিয়ন করতে হয়। এটাই রিয়েলিষ্টিক এপ্রোচ। এটাকে আড়াল করে রাখা হয়েছে. এই তথ্যকে গোপন

করে রাখা হয়েছে, মানুষকে জানতে দেওয়া হয়নি এবং এই সরকারের বিরুদ্ধে কুৎসা প্রচার করা হয়েছে। এই ভাবে ২/১ বার রাজ্যের মানুষকে বিভ্রান্ত করা যেতে পারে কিন্তু চিরদিন করা যাবে না। মানুষ আজকে জেনেছেন এবং জেনে এই সরকারকে সাহায্য করার জন্য এগিয়ে এসেছেন। সেই জন্য খোয়াইতে যে রায়টের সৃষ্টি করা হয়েছিল গত ৬ তারিখে প্ল্যান করে, অফসটিলাতে যে হামলা করা হয়েছিল, এই ক্রম পরিনতিকে যে বাড়িয়ে তোলার চেষ্টা হয়েছিল, সারা ত্রিপুরা রাজ্যে এটাকে ছড়িয়ে দেবার চেষ্টা করা হয়েছিল, আগরতলায় গুজব ছড়িয়ে দেবার চেষ্টা হয়েছিল, মানুষের মধ্যে আরও বেশী করে উত্তেজনা বাড়িয়ে দেবার চেষ্টা হয়েছিল, উদয়পুরেও গতকাল এই ভাবে গুজব ছড়ানোর চেষ্টা করা হয়েছিল, বিলোনীয়াতেও এই ভাবে গুজব ছড়ানোর চেষ্টা করা হচ্ছে। তাদের বিরুদ্ধে সম্মিলিত ভাবে যদি আমরা প্রচেষ্টা নিতে পারি, উগ্রপন্থী যারা ভুল পথে চলে গিয়েছিল, তাদের স্বাভাবিক জীবনে ফিরে আসার জন্য যে পথ প্রসস্থ করে দেওয়া হচ্ছে, তাতে সকলের সম্মিলিত হওয়া সবচেয়ে বেশী দরকার। সেই জন্য আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী পরিষ্কার আহ্বান জানিয়েছেন বর্তমান পরিস্থিতিতে আসুন আমরা সবাই সম্মিলিত হই। সারা ত্রিপুরা রাজ্যের জাতি-উপজাতির বিরুদ্ধে যে আক্রমণ এটা ত্রিপুরা রাজ্যের সর্বনাশ করে দেবার আক্রমণ। এই আক্রমণের বিরুদ্ধে ধর্ম বর্ণ নির্বিশেষে তথা রাজনৈতিক দলমত নির্বিশেষে আসুন আমরা সবাই সম্মিলিত হই। আমরা এই দিকে অগ্রসর হয়েছিলাম এবং তার জন্য আমরা সব দলীয় মিটিং ডেকেছিলাম। সেই মিটিংয়ে কংগ্রেসের যারা উপস্থিত ছিলেন, আমরা লক্ষ্য করেছিলাম এবং আগেও জানতাম যে টি, এন, ভি, টি, ইউ, জে এস এবং কংগ্রেস ঐক্যবদ্ধ হয়েছে। আমরা মিটিং-এ দেখলাম মাননীয় বিরোধী দল নেতা সমীর রঞ্জন বর্মণ মহোদয় তিনি কংগ্রেসের প্রেসিডেন্ট হিসাবে মিটিং-এ যোগদান করেন। মিটিং-এ যোগদান করে মিটিংয়ের আলোচনা শুরু হওয়ার আগেই তিনি একটা চিঠি ধরিয়ে দিয়ে বলছেন যে আমরা বয়কট করছি। কারণ, আজকের আলোচনার বিষয় বস্তু পরিস্কার হয়নি। যখন নিমন্ত্রণ পত্র খোলে দেখানো হলো, আমাদের মিটিংয়ে যিনি আহ্বায়ক তিনি পরিস্কার দেখিয়ে দিয়ে বললেন আলোচনায় বিষয় বস্তু হলো শান্তি ও সম্প্রীতির জন্য। সঙ্গে সঙ্গে তাঁরা বেড়িয়ে এলেন এবং কংগ্রেসের নেতাদের সঙ্গে একই সঙ্গে বেড়িয়ে এলেন টি, ইউ, জে, এস ও টি, এন, ভি। স্যার, রাজ্যে শান্তি ও সম্প্রীতির জন্য যে ভূমিকা থাকা দরকার নরসীমা রাওয়ের গভার্ণমেন্টের এবং এখানকার তৎকালীন জোট সরকারের সেটা তারা গ্রহণ করেন নি।

আমরা এখন যে চেষ্টা করছি তার সঙ্গে কোন মিল নেই। মাননীয় বিরোধী সদস্যরা

বিধানসভার অধিবেশনে না এসে, বিধানসভার লবিতে বসে সেখানে স্বাক্ষর করা হলো বিধানসভায় প্রেজেন্ট। কিন্তু আমরা সকলেই জানি মাননীয় বিরোধী দলের সদস্যরা একজনও বিধানসভার ফ্লোরে আসে নি। উনারা প্রথম দিন হাউসে যে কাণ্ড-কারখানা করেছে তা আর বলার অপেক্ষা রাখে না। স্যার, আমি বলব মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সবাই সমর্থন জানাবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

***মিঃ স্পীকার :—*** অনারেবল মিনিষ্টার শ্রীগোপাল দাস। আপনার সময় ২০ মিনিট। তবে সংক্ষেপ করলে ভাল হয়।

***শ্রীগোপাল দাস*** (মন্ত্রী) **:—** আমি সংক্ষেপেই বলব স্যার। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল গত ১৯-২-৯৭ ইং তারিখ এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন এই ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। মাননীয় রাজ্যপাল মহাশয় সঠিক ভাবেই আমাদের রাজ্যের একটা চলচিত্র সেখানে তুলে ধরবার চেষ্টা করেছেন এবং আমাদের সরকার আগামী দিনে কি কি করবেন বা কি কি দায়িত্ব পালন করেছেন সেই সম্পর্কে একটা পূর্ণ চিত্র তুলে ধরবার চেষ্টা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, এটা ঠিক যে আমরা এই বছর স্বাধীনতার সুবর্ণ জয়ন্তী বছর পালন করেছি এবং সারা দেশ পালন করেছে। কিন্তু এটা অস্বীকার করা যাবে না যেভাবে আমাদের দেশ চলছে অবশ্য শুধু আমাদের রাজ্য নয় তার সঙ্গে সমগ্র পূর্বাঞ্চল উপেক্ষিত হয়েছে। এই সমস্ত কারণেই আজকে উত্তর পূর্বাঞ্চলের মানুষের মধ্যে ক্ষোভ সৃষ্টি হয়েছে এবং হতাশার সৃষ্টি হয়েছে। এই হতাশাকে কাজে লাগাবার জন্য বিভিন্ন উগ্রপন্থী এবং সন্ত্রাসবাদীদের দ্বারা এইগুলি করা হচ্ছে. এটা অস্বীকার করার উপায় নেই। এটাকে ঘাটি হিসাবে ব্যবহার করে তারা বিভিন্ন ভাবে উষ্কানি দিচ্ছে কোন সময় ব্রহ্মপুত্র অপারেশন এবং কোন সময় চার্চের নামে অপারেশন করছে। এই ভাবে তারা একটা মনোভাব এখানে তৈরী করার চেষ্টা করছে। এখানে বলার অপেক্ষা রাখে না যে এই পূর্বাঞ্চলে একটা হাতিয়ার হিসাবে ব্যবহার করছে কাজেই এখান থেকে চার্চের একটা ডিস্টারবেন্স ক্রিয়েট করে শান্তি সম্প্রীতি নষ্ট করছে। কাজেই সেখানে আজকে যাচ্ছেতাই এই ধরনের একটা ডিস্টারবেন্স ক্রিয়েট করে সেখানে শান্তি সম্প্রীতি বিনষ্ট করা, তাদের অবাধ যে মুনাফা সেটা যাতে অবিকৃত থাকে, সেটা যাতে অব্যাহত থাকে এবং তার বিরুদ্ধে যাতে মানুষ সোচ্চার হতে না পারে তার জন্য এই যে সেপারেটিজম মানুষ মানুষের মধ্যে বিভেদ তৈরী করা, সম্প্রদায় সম্প্রদায়ের মধ্যে বিভেদ সৃষ্টি করা এই কাজগুলি সেখানে শুরু করছে। অন্য দিকে আমরা দেখেছি আমরা বাঙ্গালী, আনন্দমার্গীয় মত আন্তর্জাতিক সন্ত্রাসবাদী যারা তারা আজকে এখানে খুবই

সক্রিয় এবং আমরা এর আগেও দেখেছি, অতীতের অভিজ্ঞতার মধ্য দিয়ে দেখেছি যে আজকে এই যে সন্ত্রাসবাদী কার্যকলাপ এটা আজকে নানা গোষ্ঠীর সম্প্রদায়ের মধ্য দিয়ে একটা অস্থিরতার সৃষ্টি করা হচ্ছে। এই অস্থিরতার সৃষ্টির লক্ষ্যে আমরা এটা লক্ষ্য করলাম গত কিছু দিন ধরে রাজ্যের বেশ কয়েকটা অঞ্চলে, আমরা প্রথমে দেখলাম কল্যাণপুরে, তারপর গাবর্দিতে, তৈদুতে, খোয়াইতে এই সমস্ত জায়গা বেছে নেওয়া হয়েছে। যেখানে মিশ্র জনবসতি অঞ্চল সেখানে আঘাত করে সেই জায়গাগুলিকে আক্রমণের লক্ষ্য বস্তু তৈরী করে তারা সেখানে অন্ধকারে ঘোলাজল সৃষ্টি করার চেষ্টা করছে। একটি কায়দা আমরা দেখেছিলাম ১৯৮০ সনের দাঙ্গার সময়ে। সেই সময়ে এই রাজ্যের একদিকে কংগ্রেস, টি. ইউ. জে. এস যারা এবং আমরা বাঙ্গালী, সেই সময়ে এমন একটা বাতাবরন তৈরী করেছিল রাজ্যে, যাতে উভয় সম্প্রদায়ের মধ্যে যে দীর্ঘদিনের শান্তি এবং সম্প্রীতি তাকে বিনষ্ট করার জন্য সেদিন আমরা যে উস্কানী লক্ষ্য করেছিলাম এবং সেই সময়ে আমরা দেখেছিলাম যে সেদিন এই সমস্ত কাজ করে জুনের ৮০-র দাঙ্গা তারা সংগঠিত করে। তার পরক্ষনেই আমরা বাঙ্গালী, কংগ্রেস, টি, ইউ, জে. এস সেদিন দাবী তুলেছিল রাষ্ট্রপতি শাসনের, দাবী তুলেছিল নির্বাচিত সরকারকে খারিজ করার ঠিক অনুরূপ কায়দায় এই ধরনের আজকে আমরা লক্ষ্য করেছি যে এই কল্যাণপুরের ঘটনা করা বা গাবর্দির মত নৃশংসতম এই সমস্ত খুন, হত্যা সংগঠিত করা যেখানে শিশু, নারী, বৃদ্ধ কেউ রেহাই পায়নি এবং কায়দাটা গভীর রাত্রে, ভোর রাত্রে মানুষ যখন ঘুমন্ত সেই সময়ে প্রথমে আগুন জ্বালিয়ে দেওয়া, মানুষ যখন প্রাণভয়ে চীৎকার করে তার জীবন রক্ষার জন্য বেরুতে লাগল তখন গুলি চালানো। এই যে বর্বরতম কায়দা সেটা আমরা দেখলাম। কি উদ্দেশ্য? উদ্দেশ্যটা খুব পরিস্কার, মানুষের সামনে সেন্টিমেন্ট তৈরী করা এবং এই সেন্টিমেন্টকে কাজে লাগিয়ে তারা সেখানে রাষ্ট্রপতির শাসন চায় এই রাজ্যে নির্বাচিত সরকারকে তারা উৎখাত করতে চায় এবং তারা পেছনের দরজা দিয়ে ক্ষমতায় আসতে চায়। আজকে বিরোধী দল এখানে উপস্থিত নেই। এটা দুর্ভাগ্যজনক। যাদেরকে এই রাজ্যের মানুষ পাঠিয়েছে একটা দায়িত্বশীল ভূমিকা পালন করার জন্য, তারা আজকে বিধানসভার আলোচনায় উপস্থিত নেই, তারা আজকে রাজ্যপালের ভাষণের উপর কোন বক্তব্য রাখছেন না। মতামতের ভিন্নতা থাকতে পারে সেটা আজকে উপস্থাপন করছেন না। কিন্তু তারা এই সমস্ত ষড়যন্ত্রকে সরাসরিভাবে মদত দিচ্ছে। আমরা দেখলাম বিরোধী দলের নেতা খোয়াইর ঘটনার পর সেখানে গেলেন, শরনার্থী শিবিরে গেলেন, সেখানে উস্কানী দেওয়া হল এবং যারা দায়িত্বশীল অফিসার আছেন, সেখানে বি, ডি, ও ছিলেন তাদেরকে শারীরিকভাবে

নিগৃহীত করা হল। এই ধরনের কাজ তারা করেছেন উস্কানীর মধ্য দিয়ে। আজকে একটা অশান্তির বাতাবরন তৈরী করেছে এবং সেই পরিবেশটাকে ফিরিয়ে আনার জন্য চেষ্টা করছে যাতে আবার রাজ্যে একটা সাম্প্রদায়িক দাঙ্গা লাগে একটা বিভেদ তৈরী হয় এবং এই বিভেদের সুযোগ নিয়ে তারা গোলা জলে মাছ শিকার করার চেষ্টা করছে। আমরা খুব পরিস্কারভাবে বলতে চাই যে, ত্রিপুরা রাজ্যের মানুষ তারা অভিজ্ঞতার মধ্য দিয়ে এগিয়ে এসেছে এবং মানুষ দেখেছে যে, এই সমস্ত শান্তি সম্প্রীতি বিনষ্ট হলে পরে, দাঙ্গা হাঙ্গামা হলে পরে লাভবান হবে কারা? লাভবান হয় মুনাফাখোর যারা, মুন ফাবাজ যারা কিন্তু গরীব মানুষ যারা খেটে খাওয়া মানুষ যারা, কি ট্রাইবেল, কি নন-ট্রাইবেল উত্তেজনা যখন তৈরী হয়, স্বাভাবিকভাবে যখন তারা চলাফেরা করতে পারেনা, কৃষিকাজ করতে পারেনা, মজুরীর কাজ করতে পারেনা, হাটে বাজারে যেতে পারেনা এই যে স্বাভাবিক জীবন বিপর্য্যস্ত হয়, সেটাই এই রাজ্যের কি ট্রাইবেল, কি নন-ট্রাইবেল, জাতি উপজাতির মানুষ কেউ চায়না। কাজেই এই জায়গায় দাঁড়িয়ে আজকে এই রাজ্যের ঐক্য এবং সম্প্রীতি এটা রক্ষা করা সবচেয়ে জরুরী কাজ রাজ্যের বামফ্রন্ট সরকার সেই কাজ নিয়েছেন। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এখানে উল্লেখ করেছেন যে, মাননীয় মুখ্যমন্ত্রী যে সর্বদলীয় সভা আহ্বান করলেন সেখানে বিরোধী দলের ভূমিকা কি ছিল?

মত পার্থক্য থাকতে পারে, কোন বক্তব্য তারা উপস্থাপিত করলনা তারা সভাকে বয়কট করল। আজকে তাদেরকে উন্মোচিত করতে হবে। আমরা দেখেছি টি, এন, ভি'র যারা ৮০র জুনের দাঙ্গার নায়ক ছিল, যে টি, এন, ভি পরবর্তীকালে বিভিন্ন গণহত্যা সংগঠিত করেছে, যে টি, এন, ভি ১৯৮৮ সালে নির্বাচনের সময় গণহত্যা করিয়েছে এবং পরবর্তী সময়ে যে রাজীব রাংখল চুক্তি হল সে ঘটনা আপনারা জানেন এবং সেই চুক্তির মাধ্যমে সেখানে পূর্ণবাসন দেওয়া হয়েছে। আজকে প্রশ্ন হচ্ছে বামফ্রন্ট সরকার যখন এই উগ্রবাদীদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে এনে সেখানে সামাজিকভাবে পূর্ণবাসন দেওয়ার দায়িত্ব গ্রহণ করেছেন এবং এই কাজে হাত দিয়েছেন তখন বিভিন্ন পত্র পত্রিকায় থেকে শুরু করে বিরোধী দলের সদস্যরা পর্য্যন্ত চিৎকার করেছেন যে, এই গুলি সমস্ত হচ্ছে লোক দেখানো, সাজানো নাটক। এখানে আমি তাদেরকে জিজ্ঞাসা করতে চাই তারা কি চান তারা কি শান্তি চান না, আজকে রাজ্যের স্বাভাবিক প্রক্রিয়া বজায় থাকুক এটা কি তারা চান না। সেদিন টি, এন, ভি'র সঙ্গে যখন তাদের চুক্তি হয়েছিল তখন টি, এন, ভি'র সদস্য যারা সারেণ্ডার করেছিলেন তখন কেন্দ্রের কংগ্রেস সরকার তাদের পূর্ণবাসনের জন্য ৫৪ কোটি টাকা দিয়েছেন, রাজীব গান্ধী তখন ভারতবর্ষের প্রধান মন্ত্রী। আর আজকে বামফ্রন্ট সরকার যখন

এই যারা স্বাভাবিক জীবনে ফিরে আসার জন্য সারেণ্ডার করেছেন এবং সরকারের কাছে আবেদন করেছেন, তাদের পুর্ণবাসনের জন্য যখন আমরা বার বার আবেদন করছি পরিকল্পনা পাঠিয়েছি কেন্দ্রে তখন কংগ্রেস সরকার তারা এক পয়সাও আমাদের দেয়নি। শেষ পর্য্যন্ত অনেক দর কষাকষির পর সেখানে মাত্র ২ কোটি টাকা এই খাতে দিয়েছেন। অথচ এই রাজ্যে আজকে এই বিষয়টাকে যদি অনুভূতি নিয়ে বিচার করি যে ক্ষতটা কোন জায়গায় বাওয়ার মত কেউ কি সেখানে নেই, এই বিষয়টি নিয়ে এতদিন পর্য্যন্ত কেউ চিন্তা করেন নি। ১৯৮০ সালে দাঙ্গা হল দীনেশ সিং কমিটি তখন এখানে এসেছিল তিনি কংগ্রেসের প্রাক্তন এম, পি, মন্ত্রী তিনি সেখানে কি সুপারিশ করেছিলেন তিনি দাঙ্গার কারণগুলি বিশ্লেষণ করে দিয়ে বলেছিলেন এই দাঙ্গার পেছনে এই রাজ্যের যারা সব চেয়ে পিছিয়ে পড়া অংশ উপজাতি তাদের যে আশংখা, তাদের রাজ্যে আজকে নিজ দেশে তারা পরবাসী হয়ে গেছে। এই যে তারা পিছিয়ে আছে তাদের উন্নয়নের জন্য কোন ব্যবস্থা নেওয়া হয়নি, তাদের ভবিষ্যৎ সেখানে তারা দেখতে পারছে না এই সমস্ত কারণে এই দাঙ্গা সেখানে সংগঠিত হয়েছে। অর্থনৈতিকভাবে তারা পিছিয়ে গেছে, এই জন্য কতগুলি দীর্ঘকালীন সুপারিশ এবং স্বল্পকালীন সুপারিশ করা হয়েছিল অবিলম্বে ধর্মনগর থেকে সাব্রুম পর্য্যন্ত রেল লাইন সম্প্রসারিত করা দরকার। এটা আমাদের কথা না, দীনেশ সিং তো কংগ্রেসের মন্ত্রী, এম পি, তিনি পর্য্যন্ত এ কথা বলতে বাধ্য হয়েছিলেন। তিনি বলেছিলেন এই রাজ্যের দীর্ঘ মেয়াদী পরিকল্পনা হিসাবে এই রাজ্যের বিকাশের জন্য রাজ্যের যুবক যারা আগামী দিন যাতে তারা কর্মসংস্থানের ব্যবস্থা পায়, যাতে কাজ পায় তার জন্য এখানে পরিকল্পিতভাবে শিল্প কারখানা গড়ে তোলা দরকার। এখানে প্রচুর গ্যাস আছে। আমাদের বামফ্রন্ট সরকার প্রস্তাব দিয়েছিলেন যে আমাদের এখানে নিজস্ব আয়ের কোন ব্যবস্থা নাই। তাই যদি গ্যাস ভিত্তিক কলকারখানা করা যায়, তারপর বাঁশ বেতকে কাজে লাগিয়ে আরও ভাল ব্যবস্থা সেখানে করা যায় এখানে ভাল তাঁতী আছে, সূতা কল এখানে করা যায় এই সমস্ত প্রস্তাব আমরা দিয়েছিলাম। তারপর ইউরিয়া সার কারখানার প্রস্তাব আমরা দিয়েছিলাম আমাদের সরকারের পক্ষ থেকে। কিন্তু সেদিন কেন্দ্রীয় সরকার রাজনৈতিক কারণে রাজীব গান্ধীর সরকার কংগ্রেসের সরকার, নরসিমা রাও-এর সরকার রাজনৈতিক কারণে যেহেতু এখানে বামফ্রন্ট সরকার আছে সেই কারণে এই সমস্ত প্রস্তাব তারা নাচক করে দিয়েছে। তাদের এই মনোভাবের কারণে আজকে বই রাজ্যের যে সমস্যা সেটা একটা পাহাড়ের সমান সমস্যা হিসাবে আজকে দাঁড়িয়েছে। নূতন যুক্তফ্রন্ট সরকার এসেছে এবং নূতন দৃষ্টিভঙ্গী

তারা সেখানে নিয়েছে। আমরা বলছি না যে সব সমস্যার সমাধান এই অল্প সময়ের মধ্যে তারা করে ফেলতে পারবেন। কিন্তু যে উদ্যোগ তারা গত ৬মাসের মধ্যে নিয়েছে সেটা নজীরবিহীন। তারা উত্তর পূর্বাঞ্চলের জন্য প্রতিটি দপ্তরকে নির্দেশ দিয়েছেন যে টেন পারসেন্ট করে বাজেটে সংরক্ষিত রাখতে হবে উত্তর পূর্বাঞ্চলের বিকাশের জন্য। এর আগে আজ পর্য্যন্ত গত ৫০ বৎসরে কেন্দ্রে অনেক সরকার এসেছেন, জহরলাল নেহেরু থেকে শুরু করে শ্রীমতী গান্ধী হয়ে রাজীব গান্ধী পর্য্যন্ত কোন দিন কোন সরকারতো এই উত্তর পূর্বাঞ্চলের সমস্যা গুলি নিয়ে ভাবেননি। অনেক কমিটি এসেছে এখানে। একবার মনমোহন সিং কমিটি আসলো। আমরা বামফ্রন্টের পক্ষ থেকে স্মারকলিপি দিলাম। কি কারণে এখানে সমস্যা, কেন আজকে এখানে আই, এস, আই সুযোগ পাচ্ছে, এখানে এই উত্তর-পূর্বাঞ্চলে ঘাটি হিসেবে ব্যবহার করার জন্য ? কিভাবে বিদেশী শক্তিগুলি এখানে সুযোগ পাচ্ছে। কাজেই এটার যদি মোকাবিলা করতে হয় তাহলে শুধুমাত্র রাজনৈতিকভাবে করা সম্ভব হবে না, শুধু মুখের বুলি দিয়ে হবে না। তারজন্য পরিপূর্ণ অর্থনৈতিক ব্যবস্থা নেওয়া দরকার। তারজন্য এখানে শিল্প-বিকাশের ব্যবস্থা নেওয়া দরকার। কৃষি হর্টিকালচার থেকে শুরু করে অ্যানিম্যাল রিসোর্সেস এই সমস্ত যে সব বিষয়গুলি রয়েছে, বাগিচা শিল্প তারজন্য সেখানে উদ্যোগ নেওয়া দরকার। সেগুলোর মধ্য দিয়ে আরো অধিক কর্মসংস্থানের ব্যবস্থা করা যায়। কিন্তু আমরা দেখলাম যেভাবে কেন্দ্রীয় সরকার এর দৃষ্টিভঙ্গির কোন পরিবর্তন হয়নি। দেবগৌড়া সরকার আসার পর আমরা দেখলাম কিছু কিছু ব্যবস্থা নেওয়া হচ্ছে, মিনিমাম বেসিক সার্ভিসের জন্য আমরা দেখলাম জনজীবনে সবচেয়ে যে জরুরী প্রশ্ন সেই সম্পর্কে সরকার সিদ্ধান্ত নিয়েছেন, সেগুলির উপর অগ্রাধিকার দিয়েছেন। তারমধ্যে রয়েছে পানীয়জল জলকে অগ্রাধিকার দিয়েছেন, গ্রামীণ মানুষের বাসস্থানের জন্য অগ্রাধিকার দিয়েছেন, রাস্তাঘাট, এর উপর অগ্রাধিকার দিয়েছেন, প্রাথমিক শিক্ষার উপর অগ্রাধিকার দিয়েছেন স্বাস্থ্যকে অগ্রাধিকার দিয়েছেন। এই বিষয়গুলি নিয়ে আগের কোন সরকারকে ভাবতে আমরা দেখিনি।

আমরা রেলের দাবী করেছিলাম। এই যুক্তফ্রন্ট আসার পর সেখানে রেলের পরিকল্পনার কথা ঘোষণা করেছেন। কিন্তু আমরা কি দেখলাম, বিরোধী দলগুলি কি করলেন ? এবং বিভিন্ন পত্র পত্রিকায় কি করলেন বিশেষ করে দৈনিক সংবাদ এর মত পত্রিকা বললো যে রেল ? এটা যুক্তফ্রন্ট সরকারের একটা ভাওতাবাজি। কেন ? যে এটা প্রলোভন দেখানো হচ্ছে মানুষকে। পত্রপত্রিকায় অনেক কথাই বলা হলো। তারপর যখন রেলের উদ্বোধন হলো, যেদিন এখানে মাননীয় প্রধানমন্ত্রী এসেছিলেন তিনি উদ্বোধন করলেন যখন দেখলাম কাগজে উঠেছে

কল্পিত রেলের উদ্বোধন। কল্পিত রেল কেন? না মাত্র এক কোটি টাকা বরাদ্দ রাখা হয়েছে, রেলের জন্য এইটা মানুষের সঙ্গে প্রতারনা। এইভাবে বিকৃতভাবে সংবাদগুলি পরিবেশন করা হয়েছে। এখন দেখা যাচ্ছে যে না রেল দপ্তর থেকে এখানে অফিসার পাঠানো হলো এখানে যে সমস্ত প্রোজেক্ট পড়ে ছিল সেগুলির ময়লা পরিস্কার করার কাজে হাত দেওয়া হলো। এখন তারা চুপসে গেছে। এই সম্পর্কে আর কোন কথা বলতে পারছে না। এই সম্পর্কে এখন সমস্ত বাক্ তাদের বন্ধ হয়ে গেছে কাজেই বিরোধিতা করার জন্য বিরোধিতা এই যে মানসিকতা, এই মানসিকতা আজকে তাদেরকে ভিন্ন পথে নিয়ে যাচ্ছে আজকে আমরা লক্ষ্য করেছি এই বিরোধী সদস্যরা আজকে যেভাবে যে কায়দায় অন্ধকারের ঘোলাজলে মাছ ধরার চেষ্টা করছেন এইটা খুবই বিপজ্জনক পথ। তাদের অনুরোধ করব আমাদের যদি কোন দোষ-ত্রুটি থাকে তাহলে মুক্ত মনে তার সমালোচনা করুন গণতন্ত্রের পথে তার বিধি-বিধান আছে। কিন্তু অন্ধ বিরোধীতার নাম করে বা ক্ষমতায় পেছনের দরজা দিয়ে আসার জন্য তারা যে পথ নিয়েছেন এটা অত্যন্ত মারাত্মক আমরা ত্রিপুরাবাসীর কাছে আবেদন করব যে তারা যেন ওদের এই মুখোশ খোলে দেন যে আজকে রাজ্যে কারা উন্নয়নের কাজে আঘাত সৃষ্টি করছে কারা আজকে ষড়যন্ত্র করছে এদের সম্পর্কে তারা যেন সচেতন থাকেন। আর বিরোধী দলের সদস্য যারা আছেন আজকে আপনারা এই হাউসে নাই, তাদেরকে আমরা বলবো জনগণের কাছে গিয়ে আপনারা কি করছেন তার হিসেব যেন দেন আগামী দিনে মানুষ বুঝে নেবে যে গত পাঁচ বছরের জোট সরকারের আমলে কি অন্ধকারের রাজত্ব কায়েম হয়েছিল সেদিন গণতন্ত্রের ধ্বংস কিভাবে তারা করেছিলেন। এই বিধানসভায় তারা সেদিন আমাদেরকে স্তব্ধ করে রেখেছিলেন। নারী নির্য্যাতনের কথা বিধানসভায় তোলা যেত না। এই সমীরবাবু সেদিন মুখ্যমন্ত্রী ছিলেন। তিনি ফরমান জারি করে দিলেন যে না, থানায় এফ, আই, আর, না করলে কোন কেস্ই এই বিধানসভায় তোলা যাবে না। মহিলারা এমনিতেই তারা স্বভাব লাজুক, সব ঘটনা তারা থানায় এফ, আই, আর, করেন না। সেগুলিও তারা একটা ফরমান দিয়ে বন্ধ করে দিলেন। কাজেই তাদের যে চরিত্র এটা ত্রিপুরাবাসীরা জানে। গত পাঁচ বছরে কিভাবে তারা লুঠের রাজত্ব কায়েম করেছিল। সেই ইতিহাস মানুষের জানা আছে কাজেই আগামী দিনের ইতিহাস তাদেরকে ক্ষমা করবেনা। আমি আশা রাখব যে তারা ইতিহাস থেকে সে শিক্ষা নেবেন। হাউসের সবারই উচিৎ ছিল এই ধন্যবাদ সূচক প্রস্তাবটিকে সমর্থন জানানো। আজকে এখানে বিরোধীরা উপস্থিত নেই। তাদেরও এই ভাষণ সমর্থন করা উচিত ছিল। আমি মাননীয়

রাজ্যপালের ভাষণের উপর মুখ্য সচেতক মহোদয় যে ধন্যবাদসূচক প্রস্তাবটি এখানে উপস্থাপন করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

***মিঃ স্পীকার :—*** মাননীয় মন্ত্রী শ্রীব্রজগোপাল রায়।

***শ্রীব্রজগোপাল রায়*** (মন্ত্রী) **:—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মুখ্যসচেতক মহোদয় এখানে যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন সেটাকে আমি পূর্ণ সমর্থন করছি। এই মুহূর্তে একটা জিনিস মনে হচ্ছে সেটা হল, বিরোধীরা তাদের দায়িত্ব নিয়ে যদি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনায় অংশ নিতেন তাহলে জিনিষটা আরোও সুন্দর হত। তাদের চেয়ারগুলি জায়গাতেই রয়েছে কিন্তু তারা নেই। এখানে আমার একটি গানের শ্লোক মনে পড়ছে তাকে চোখে দেখিনি তবে তার গল্প শুনেছি।"

এখানে মাননীয় একজন সদস্য আলোচনায় অংশ নিয়ে বললেন গত চারটি বছর এই বামফ্রন্ট সরকার জনকল্যাণে কিছুই করতে পারে নাই। মানুষের প্রত্যাশা পূরণে নাকি সরকার ব্যর্থ। ঠিক আছে, উনার যা মূল্যায়ন সেটা উনার দৃষ্টিভঙ্গী থেকে করতেই পারেন। কিন্তু মাননীয় সদস্য অরুনবাবুর প্রতি আমার জিজ্ঞাসা রাজ্যপাল কি উনার ভাষণে রাজ্যের সমস্ত ইতিহাসটাই বলে দেবেন? অল্প কথায় রাজ্যের সার্বিক পরিস্থিতিটা মাননীয় রাজ্যপাল উনার ভাষণে রেখেছেন। আমার জিজ্ঞাসা যারা এই ধরনের প্রশ্ন তুলেন তারা কি চক্ষু সমান? তা না হলে কি করে বলা হল বামফ্রন্ট সরকার কিছুই করেনি?

তৃতীয় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে বিগত জোট আমলে রাজ্যের উন্নতি কি হয়েছিল? মানুষের উপর অত্যাচারও অগনতান্ত্রিক আচরণ প্রতিনিয়ত ঘটত। আমরা বিগত নির্বাচনে প্রতিশ্রুতি দিয়েছিলাম ক্ষমতায় ফিরলে অবশ্যই রাজ্যে গণতন্ত্র পুনঃপ্রতিষ্ঠিত করব। কথাটা কিন্তু আমরা অক্ষরে অক্ষরে রাখতে সমর্থ হয়েছি। আমরা ভেঙ্গে দেওয়া পঞ্চায়েত-গুলিতে অবাধ শান্তিপূর্ণ নির্বাচন করাতে পেরেছি। জেলা পরিষদ এবং লোকসভা নির্বাচনে মানুষ তাদের ভোটাধিকার প্রয়োগ করতে পেরেছেন। পঞ্চায়েত থেকে শুরু করে নগর পঞ্চায়েত কোথায়ও অগণতান্ত্রিক কাজ হয়নি। আমরা ল্যাম্পস্ এবং প্যাক্সগুলির নির্বাচনও করেছি গণতান্ত্রিকভাবেই। এটা কিন্তু অরুনবাবুর দেখা উচিৎ ছিল। জোট আমলে মানুষের কোন কথা বলার অধিকার ছিলনা। আজকে মানুষ সেই দিক থেকে সম্পূর্ণ শান্তিতে রয়েছে। তাদেরকে কেউ বাক্‌রুদ্ধ করে না। রাজ্যপাল বলেছেন এই বছরটি শান্তি ও সম্প্রীতির বছর হোক। খুবই ভাল কথা বলেছেন। কারণ এই বছরটিতেই ত্রিপুরা পূর্ণরাজ্য প্রাপ্তির ২৫ তম বৎসর, স্বাধীনতার ৫০ তম বর্ষ এবং সর্বোপরি ভারতের মহানায়ক তথা বিশ্ববরণ্য নেতা

নেতাজী সুভাষ চন্দ্র বোসের জন্মশতবর্ষ উদ্‌যাপন হচ্ছে সর্বত্র।

এই বছর আমরা পেলাম বিশিষ্ট দেশ প্রেমিক বিশ্ববরেণ্য নেতা নেতাজী সুভাষ চন্দ্র বোস-এর জন্মশতবার্ষিকী। এই বছরগুলিতে ভারতবর্ষের যে লক্ষ্যকে সামনে রেখে এগিয়ে গিয়েছিলেন ভারতের স্বাধীনতা, সাম্য, মৈত্রী ভাব যে বাণী সেই বাণীকে প্রচার করেছিল। তাকে সফল করে তোলবার জন্য যে অঙ্গীকার এরা করেছিল যারা প্রাণ দিয়েছিল, শহীদ হয়েছিল তাদের আশা আকাংখা স্বপ্নকে রূপায়িত করবে এইসব উৎসবের ভেতর দিয়ে। এটাইতো আমাদের আকঙ্খা, এটাই আমাদের বাসনা। তাই এই বছর চারদিকে যখন অশান্তির একটা ঘূর্ণিতে সৃষ্টি হয়েছে গোটা ভারত নয় যখন বিভেদপন্থা বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিয়ে উঠছে তখন আমাদের একমাত্র কাজ হবে মানুষের মধ্যে শান্তির কথা প্রচার করা, শান্তির বাণী প্রচার করা। কাজেই এটাকে রাজ্যপাল দেখতে চেয়েছেন শান্তি সম্প্রীতি বর্ষ হিসাবে আমরা ত্রিপুরা রাজ্যের কথাই ধরি। ত্রিপুরা রাজ্যে এতগুলি কাজ হয়ে গেল কই উগ্রপন্থীরাতো ছিলনা কিন্তু উগ্রপন্থীর মহোদয়রা যারা তাদের সঙ্গে গলায় গলায় ভাব যারা তাদেরকে লেলিয়ে দিয়েছে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে উন্নয়নমূলক কাজকে স্তব্ধ করা আর যে সম্প্রীতি আদর্শ প্রচার করেছে এটাকে বন্ধ করা। এটা করবার জন্য এই ধরনের বিভিন্ন জায়গায় নানা রকম ভাবে খুনাখুনির একটা পরিবেশ সৃষ্টি করেছে। এই পরিবেশের বিরুদ্ধে সরকারকে ব্যবস্থা নিতে হবে। কিন্তু এই সরকারের আছে কি? উত্তর পূর্বাঞ্চলের মধ্যে একটা প্রত্যন্ত রাজ্য ত্রিপুরা আপনারা শুনেছেন আমি অন্যান্য বক্তাদের কথা পুনঃবৃত্তি করতে চাই না। শুধু এই কথা বলতে চাই উত্তর পূর্বাঞ্চলের প্রতি যে বঞ্চনা হয়েছে স্বাধীনতার জন্মলগ্ন থেকে আজ পর্যান্ত। সেটা কারা করেছে? যারা ক্ষমতায় ছিলেন কেন্দ্র এবং রাজ্যগুলিতে তারা করেছেন। দিনের পর দিন এই রাজ্যগুলিকে শোষণ করে রাজ্যের সমস্ত সার নিংরে নিয়েছে কিন্তু রাজ্যগুলিকে রেখেছে অভুক্ত। তাদের মাথা তুলবার সুযোগ করে দেয়নি।

যার জন্য এখনও দেখা যায়, উত্তর পূর্বাঞ্চলের এমন রাজ্যও রয়েছে যেখানে এক ইঞ্চিন রেল লাইন ঢুকেনি, সেখানে উন্নয়নের কোন সাড়া শব্দ নেই। এই ত্রিপুরা রাজ্যে কতটুকু রেল পথ এসেছে তাও তারা করেন নি। যখন জনতা সরকার এসেছিল তখন কিছুটা রেল পথ এখানে এসেছিল তার পরে এটা স্তব্ধ হয়ে গেছে অগস্ত যাত্রার মত সেখানে থেমে গেছে। তারপর আমরা লক্ষ্য করি যে এই কংগ্রেস সরকার যখন ক্ষমতায় ছিল তখন বলেছিল তেজী সে রেল লাইন তা জায়গা কিন্তু কত তেজ আমরা এর প্রকাশ দেখলাম বিভিন্ন দিকে ত্রিপুরায় রেল লাইন আসেনি।

কোথায় ছিল এদের সদ্ ইচ্ছা এরা এই রাজ্যের মধ্যে রাজনীতি করছেন। আমরা যখন বার বার গিয়ে ধর্না দিয়েছি কেন্দ্রের কাছে কই তারাতো যান নি। আমরাতো মনে পড়ে এবারও আমরা ক্ষমতায় আসার পর এই বিধানসভায় সর্বত্র প্রস্তাব নেওয়া হয়েছিল যে আমরা ত্রিপুরার সামগ্রিক উন্নয়নের স্বার্থে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে যাব। তখন নরসিমহা রাওয়ের কেন্দ্রীয় সরকার আমরা ডেপুটেশান দেব। এবং আমরা গিয়ে বলব সেখানে কোন ভেদাভেদ নেই সমস্ত দলমত নির্বিশেষে আমরা যাব। আমরা বিভিন্ন অজুহাতে এরাই কি এই প্রস্তাবকে বানচাল করবার চেষ্টা করেননি ? তারপর কোন মুখে কথা বলবেন। কাজেই এই যে অবস্থা সেই অবস্থার সৃষ্টি করে ত্রিপুরার মধ্যে যে ফোর্স ছিল সেই ফোর্সকে পর্যন্ত নিয়ে গেল। ঢাল নেই তলোয়ার নেই নিধিরাম সর্দার। যারা এডভোকেট করছেন যে বিভিন্ন জায়গায় উপদ্রুত ঘোষণা করার জন্য এটা একটা কথ্যানের প্রশ্ন। উপদ্রুত অঞ্চল ঘোষণা করলে যদি সমস্যার সমাধান হয়ে যেত তাহলে পাঞ্জাব, কাশ্মীর ইত্যাদি অঞ্চলে এইভাবে আগুন জ্বলে উঠতনা, দিনের পর দিন আগুন জ্বলত না। এটা সমস্যার সমাধান নয়। উপদ্রুত অঞ্চল ঘোষণা করলে সেই অঞ্চলটা সুরক্ষার যে ব্যবস্থা সেই ব্যবস্থা নিতে হবে সেই ব্যবস্থাতো আমার হাতে নেই। সেই ব্যবস্থা তো কেন্দ্রীয় সরকারের হাতে। সেখানে কি কেউ এই কথা বলতে পারেন যে, বামফ্রন্ট সরকার কেন্দ্রের কাছে আবেদন করেননি, অনুরোধ করেননি ফোর্স পাঠাবার জন্য ?

উপদ্রুত অঞ্চল ঘোষণা করলে সব কিছু সমস্যার সমাধান হয়ে যাবে তা তো নয়। এই রাজ্যে যে ফোর্স আছে তা যথেষ্ট নয়, তা কি কেউ অস্বীকার করতে পারেন। বামফ্রন্ট সরকার বারবার বলেছে যে আমাদের পুলিশ বাহিনী গড়তে দাও। তা দেওয়া হচ্ছে না। তা কংগ্রেস রাজত্বে দেওয়া হয়নি। এখন কেন্দ্রে যে সরকার আছে তারা আমাদের এখানে দুটি ব্যাটেলিয়ান গড়বার সুযোগ করে দিয়েছেন। তারা তার পদক্ষেপ নিয়েছি। কাজেই সমালোচনা করলেই তো হবেনা উপদ্রুত অঞ্চল ঘোষণা করলেই তো হবে না। সেই অঞ্চলের সুরক্ষার ব্যবস্থাতো করতে হবে। এখানে এত দায়িত্বজ্ঞানহীন উক্তির কোন মানেই হয়না। কাজেই এই ধরনের সমালোচনা করে বামফ্রন্ট সরকারকে লোক সমুখ্যে হেয় প্রতিপন্ন করবার যে প্রচেষ্টা তা তাদের ও ঠিক নয়। আমি আবেদন রাখব, যুক্তি দিয়ে বিচার করুন, ত্রিপুরা বামফ্রন্টের একা নয়, এটা ৩০ লক্ষ মানুষের ত্রিপুরা। ত্রিপুরাকে ভালবাসুন, একটা দেশপ্রেমের মাধ্যমে সেই দেশপ্রেম আপনার হৃদয়ে জাগুক। এই দেশপ্রেমের মধ্য দিয়ে আপনারা জানুন এখানে যে জাতি এবং উপজাতি অংশের মানুষ আছে তাদের যে ব্যাথা আছে সেই ব্যাথাটা কোথায়। এই ব্যাথাটাকে নিরশনের জন্য আসুন আমরা ঐক্যবদ্ধ ভাবে লড়াই

করি। বেকারদের জন্য যারা চুখের জল ফেলছেন তাদেরকে আমি জিজ্ঞাসা করি, কেন্দ্রীয় সরকার সেই ইন্দিরা গান্ধীর আমল থেকে কেন্দ্রীয় ভাবে যে নিষেধ বন্ধন রেখেছেন সেখানে আপনারা একটি কথা উচ্চারণ করেছেন কেউ। ত্রিপুরা রাজ্যে বেকারদের জন্য কি কর্মসংস্থানের ব্যবস্থা আছে? আছে শুধু কয়েকটি স্কুল, কলেজ অফিস, আদালত। এছাড়া কোথায় আর কর্ম সংস্থানের ব্যবস্থা? সেখানে তো লোক কাজ করছেন। যারা অবসর গ্রহণ করছেন তাদের জায়গায় না হয় কিছু লোক নেওয়া গেল। কিন্তু তা খুবই কম বেকারের তুলনায়। এখানে কল কারখানা বলতে কোন কিছু নেই। তা হলে কোথায় কাজের ব্যবস্থা করা হবে? কাজ দাও, কাজ দাও নিশ্চয় বলবে, হাজার বার বলবে। মনুষ তার দুটি হাতকে কাজে লাগাতে পারছেন না, পাশ করে বসে আছে, তার কাজ চাই। কিন্তু তার জন্য পরিবেশ সৃষ্টি করারও তো প্রয়োজন রয়েছে। সরকারের কাছেই তো হবেনা। আগেওতো একটা জোট সরকার ছিল, তখনতো এই চিৎকার শুনিনি। তারাতো চাকুরী বাকুরী বিক্রি করে যে ভাবে খুশি করেছেন। বামফ্রন্ট সরকারতো একটা উদ্যোগ নিয়েছে। সেই উদ্যোগটা কি? সেটা হচ্ছে মোট কতটা পদ খালি রয়েছে তা বাহির করতে হয়েছে।"

যে পদগুলি খালি হয়েছে সেই পদগুলিতে নেওয়ার কাজ শুরু হয়েছে। পদ্ধতি শুরু, হয়েছে, তাতে কিছু কিছু ভুল ভ্রান্তি হয়েছে। এটাতে তাদের সমালোচনা করবার প্রয়োজন হয়না। তাতে আমরাও সমালোচনা করছি। যে গুলি ভুল হয়েছে সেইগুলি শুধ্রাবার চেষ্টা আমাদের করতে হবে। তা আমরা তো করছি। তরপর যেগুলি শুন্যপদ রয়েছে সেগুদিতে লোক নেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। এখন বেকারদের লেলিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে এখানে শুধু এই চাকুরীগুলি দিয়ে বেকার সমস্যার সমাধান করা যাবেনা। যুব মনে না পাবার যে বঞ্চনা সেই বঞ্চনা একদিন রোষ প্রকাশ করতে পারে। সেটা স্বাভাবিক। তারজন্যে আমাদের ঠাণ্ডা মাথায় চিন্তা করতে হবে যে তাদের আর কি বিকল্পাদি ব্যবস্থা করা যায়? তার জন্য আমরা বলছি যে গ্রামীণ শিল্পের বিকাশ চাই। ক্ষুদ শিল্প, কুটির শিল্প এইগুলির ভেতর দিয়ে আমরা যদি অগ্রসর হই তাহলে হয়তো কিছু বেকারের কর্মসংস্থান হবে। গ্রামগুলিতে যে ধরনের উন্নয়নমূলক প্রকল্প রয়েছে সেই গুলিকে আমরা যদি চালু করতে পারি। ব্লক ভিত্তিক আমরা যদি তা চালু করতে পারি তা হলে নীরক্ষর বেকার যারা রয়েছেন তাদের কিছু কিছু কর্মসংস্থান হতে পারে। ত্রিপুরায় শিল্পের সম্ভাবনা ব্যাপক রয়েছে। গ্যাস ভিত্তিক শিল্প আমরা গড়ে তুলতে পারি। কিন্তু

আমার রাজ্যের গ্যাস আমরা প্রয়োজনে তা ব্যবহার করতে পারবনা, বেশী দামে আমাদের সেই গ্যাস কিনতে হবে, সেখানে আমাদের ইনফ্রাস্টাকচার নেই। এই প্রশ্নতো আগেই আসে। কেন নেই আমার রাজ্যে ইনফ্রাস্টাকচার? কেন আমরা শিল্প গড়ে তোলবার জন্য প্রয়োজনীয় সেটা পাচ্ছিনা?

**মিঃ স্পীকার** :— মাননীয় মন্ত্রী মহোদয় আপনার সময় শেষ হয়ে আসছে।

**শ্রীব্রজগোপাল রায়** (মন্ত্রী) :— স্যার, ৫ মিনিট।

**মিঃ স্পীকার** :— তাহলে হাউজ অব লিডার আছেন, সময় বাড়ানোর জন্য চাইতে পারেন।

**শ্রীবৈদ্যনাথ মজুমদার** (উপ-মুখ্যমন্ত্রী) :— স্যার, যতক্ষন পর্য্যন্ত শেষ না হয় ততক্ষন পর্য্যন্ত হাউজ বাড়ানো হউক।

**মিঃ স্পীকার** :— ঠিক আছে। যতক্ষন পর্য্যন্ত শেষ না হয় ততক্ষন পর্য্যন্ত এই হাউজ এর সময় বাড়ানো হল।

তাহলে ইনফ্রাকস্ট্রেচারটা গড় তুলবার জন্য। এতদিন চিৎকার করে সেই জিনিষগুলি হয়নি। কেন্দ্র সেই দায়িত্ব বহন করার কথা সেটি তারা করেনি, এখন কিছু কিছু সুযোগ দেবার জন্য তাঁরা চেষ্টা করছে। যারা আমাদের উন্নয়নের ক্ষেত্রে হাত বাড়াবেন যারা এই রাজ্যের জন্য দরদ দেখাবেন তাদেরকে আমরা ধন্যবাদ জানাবো সেটিই স্বাভাবিক। এই রাজ্যপালের ভাষণে তার জন্য তাদেরকে ধন্যবাদ জানানো হয়েছে। এই রাজ্যে রেল লাইন আনবার জন্যে সুস্পষ্ট পদক্ষেপ তারা নিয়েছেন। এই উত্তর-পূর্বাঞ্চলের অর্থ উন্নয়নের জন্য তারা যে পদক্ষেপ নিয়েছে এই জন্যে তাদেরকে আমরা ধন্যবাদজানাই। আর একটি প্রশ্ন আমাদের মাননীয় সদস্য অরুণ ভৌমিক মহাশয় রেখেছেন, তিনি বলেছেন পিছিয়ে পড়া রাজ্যের জনগোষ্টির এদের কথা কিছুই শুনতে পাচ্ছেন না এই রাজ্যে ও, বি, সি'দের সমস্যা নিয়ে আমরা যথেষ্ট ভেবেছি। এই সমস্ত চিন্তা করে যারা কারা ও, বি, সি, ভুক্ত হবেন তার তালিকা তৈরী করেছি। এর উপরে যে প্রশ্ন এটা কিছু রাজ্যের প্রশ্ন তিনি তো আইনবিদ আইনও মানুষ, এটা শুধু রাজ্যের প্রশ্ন নয়, এখান সংবিধানকে সংশোধনের প্রশ্ন আছে। তাহলে এই ভাবে প্রশ্ন তুলে একটি সরকারকে তার সদ্ ইচ্ছা থাকা সত্ত্বেও হেয় প্রতিপন্ন করার কোন মানে হয় না। যাহাই হউক তাদের জন্য এই সরকারের দরদ কম আছে এটা মনে করার কোন কারণ নেই। রাজ্যপালের ভাষণে রাজ্যের অনগ্রসর পশ্চাদপদ জনগোষ্টির লোকের রাজ্যের জাতি উপজাতিদের ব্যাপারে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেই বিষয়টা উল্লেখ আছে। এই সমস্ত দিকে বিবেচনা করে আমার মনে হয় রাজ্যপালের যে সেটা যথযথ রয়েছে। এবং এই ভাষণের মধ্য

দিয়ে বামফ্রন্ট সরকারের একটা দৃষ্টিভঙ্গি এখানে ফুটে উঠেছে। আগামী দিনে এই সরকার ত্রিপুরার জনসাধারনের কল্যাণে এবং জাতি উপজাতির মধ্যে শান্তি সম্প্রীতি রক্ষা করার জন্যে পদক্ষেপ নিবে। সেই কারণেই রাজ্যপালের ভাষণের প্রতি আমাদের ধন্যবাদ এই ভাষণ রাখার জন্য।

*মি: স্পীকার* :— মাননীয় উপ-মুখ্যমন্ত্রী।

শ্রী*বৈদ্যনাথ মজুমদার* (উপ-মুখ্যমন্ত্রী) :— মি: স্পীকার স্যার, গত ১৯ তারিখ রাজ্যের রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক ভাষণ করার আগে আমি প্রথমেই বলব যে রাজ্যপাল যে ভাষণ রেখেছেন সেটি খুবই সামনজস্য পূর্ণ। সেখানে প্রতিটি দপ্তরের কি কি ভূমিকা এবং সরকারের উদ্দেশ্য সেটও সেখানে বলা আছে। আর সেখানে কি কি সুবিধা আছে সেই কথাও সেখানে উল্লেখ আছে। যেহেতু, ২৪/২৫ জন মাননীয় সদস্যগণ ও মন্ত্রীরা এখানে বিবরণ রেখেছেন আমি তাঁদের সেই পয়েন্টের দিকে যাচ্ছিনা।

স্যার, এটা সবাই জানেন, সারা ভারতের মানুষ জানে, অতীতের কংগ্রেস সরকারও জানতেন একটা অসম বিকাশ হচ্ছে। ৫০ বৎসর শাসনের পরেও সারা ভারতবর্ষের ফিফটি পারসেন্ট মানুষ দারিদ্র সীমার নীচে। পানীয় জল, রাস্তাঘাট ও শিক্ষার জন্য এখনও পরিকল্পনা নিতে হয়। আমাদের মত সমস্ত উত্তর পূর্বাঞ্চল রাজ্যগুলি অনেক অনগ্রসর। কোন পরিকাঠামো গড়ে উঠেনি। তার জন্য কারা দায়ী? ৫০ বছর একটি দল সারা ভারতবর্ষ শাসন করছে, শোষণ করছে। অনগ্রসর যে সমস্ত রাজ্য রয়েছে সে রাজ্যগুলির বিকাশের জন্য আমাদের সঙ্গত ভাবেই প্রশ্ন তুলতে পারি। অপর পক্ষে দিল্লীর সরকার কাদের সেবা করছিল? যারা সরকার চালাচ্ছিলেন তাঁদের চেহারা কি। গতকাল ট্রেজারী বেঞ্চের চীপ হুইপ বলেছেন, একটা কংগ্রেস পরিচালিত মন্ত্রীসভায় গণ্ডায় গণ্ডায় মন্ত্রী দুর্নীর দায়ে জেলে যাচ্ছে প্রাক্তন প্রধানমন্ত্রী সহ। স্যার, হাজার হাজার কোটি টাকা লুট পাট হচ্ছে। শুধু মাত্র শেয়ার কেলেংকারীতে ৮০০ হাজার কোটি টাকা। পার্লামেন্টে সমস্ত দলের লোক নিয়ে জয়েন্ট পার্লামেন্টেরীয়ান কমিটি (জে, পি, সি) পরীক্ষা করে যে রিপোর্ট দিয়েছে তাতে এই কথা বেড়িয়েছে। তাছাড়া আছে, সার কেলেংকারী, বোফর্স কেলেঙ্কারী টেলি কমিউনিকেশান কেলেঙ্কারী। তার সীমা পরিসীমা নেই। সারা পৃথিবীতে আমাদের মাথা হেঁঠ হয়ে গেছে? স্যার, উত্তরপূর্বাঞ্চলের মানুষ দেশে দেশের জনগণের হাজার হাজার কোটি টাকা টেকসের জন্য দিতে হচ্ছে। বিদেশে শতকরা ২৪ পারসেন্ট টাকা সুদ দিতে হচ্ছে। আর আজকে উত্তরপূর্বাঞ্চলের জন্য টাকা পাওয়া যায় না। কোন পরিকাঠামো তৈরী হয়নি ৫০ বছরে। ৫০ বছরে মাত্র এক কিলোমিটার করে রেল লাইন

হয়েছে। উত্তপ্তি হয়নি টাকার অভাবে ওমান থেকে গ্যাস নিয়ে এসে ১৫ হাজার কোটি টাকা খরচ করে কারখানা হচ্ছে। হিসাব করে দেখা হয়, কোন রাজ্য কতটি পার্লামেন্টের সীট দেবে। সেখানে রেল লাইন সম্প্রসারিত হবে কিনা? শিল্প গড়ে উঠতে পারবে কিনা ইত্যাদি। উত্তর প্রদেশে ৮৫ টা সীট, বিহারে ৫৪টা, কি করে ডেফার করা যাবে এই হিসেবে সব কিছু হয়। কোন জায়গাগুলি অনুন্নত রয়েছে উত্তর পূর্বাঞ্চলে এই যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে তার জন্য কি বামফ্রন্ট দায়ী? বামফ্রন্ট তো তিন বার ত্রিপুরা রাজ্যে সরকারে এল। মনিপুরে তো বহু বছর কংগ্রেস সরকার। সেখানেতো মন্ত্রীরা ঘর থেকে বেরুতে পারেনা, নাগাল্যাণ্ডে তো তিন বছর আগে ফিজো সৃষ্টি করেছিল। ফিজো লণ্ডন চলে গেল, শান্তি চুক্তি হলো। আবার কেন নাগাল্যাণ্ডে অগ্নিগর্ভ হয়ে আছে। আসামেতো কয়েক মাস আগেও সাইকিয়া সরকার ছিল, জম্মু কাশ্মীরে কেন এই অবস্থা। সেখানে সাড়ে চারশর মত প্যারা মিলিটারী ফোর্স আছে আদার দ্যান মিলিটারী। এখানে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয় বলেছেন এস, বি চহ্বান যখন ছিলেন তখন তিনি আমাদের এখানে ৩০ কোম্পানী প্যারা মিলিটারী ফোর্স দিয়েছিলেন। আমি দিল্লীতে গিয়ে উনার সাথে দেখা করে বলি ৩০ কোম্পানী দিয়ে হবে না আমাদেরকে ৪৫ থেকে ৫৫ কোম্পানী প্যারা মিলিটারী ফোর্স দিতে হবে। ঠিক সেই সময়ে মিজোরামে ছিল ১৪৫ কোম্পানী প্যারা মিলিটারী ফোর্স অদার দ্যান মিলিটারী এবং নাগাল্যাণ্ডে ছিল ১২৬ কোম্পানী। তিনি আমাকে বললেন নূতন সি, আর, পি, এফ দেওয়াতো প্রশ্নই উঠে না জম্মু কাশ্মীরে ইলেকশান হবে সুতরাং আরও কিছু ফোর্স তুলে নিয়ে আনব কিনা সেই প্রশ্ন আমি ফিরে আসার কয়েক দিনের মধ্যেই আরও ২০ কোম্পানী ফোর্স আমাদের এখান থেকে নিয়ে গেলেন। রইল মাত্র ১০ কোম্পানী। একটা সরকারকে ডিস্টেবলাইজ করার জন্য এইগুলি করা হয়। মাননীয় রাজ্যপাল এখানে যা বলেছেন মাননীয় সদস্য শ্রীঅরুন ভৌমিক মহোদয় এখানে থাকলে ভাল হত। আমি বুক ঠুকে বলতে পারি ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্য বাদে ২/১ টা রাজ্য আছে যারা দাবী করতে পারে ওদের এখানে স্বচ্ছ প্রশাসন আছে। ভারতবর্ষের মধ্যে কয়েকটা রাজ্য এর দাবী করতে পারে? দিল্লীর অবস্থাতো আপনারা জানেন। আমরা প্রতিশ্রুতি দিয়েছিলাম যে প্রতিটি টাকা পয়সা আমরা জনগনের জন্য খরচ করব। গনতন্ত্রের কথা এখানে বলা হয়েছে এটা কোন সাফল্য নয়, নির্বাচনের প্রতিশ্রুতি সাফল্য নয়। গ্রাম স্তর থেকে সব জায়গাতে বাধা বিপত্তি অতিক্রম করে আইন করে নির্বাচন করা কোন সাফল্য নয়। প্রতিটি পরিকল্পনা সফল করবার জন্য যে প্রচেষ্টা সেটা কোন সাফল্য নয়, তাহলে সাফল্য কিসের ভিত্তিতে বিচার হবে। উগ্রপন্থায় আজকে কাগজে দেখেছেন

আই, কে, গুজরাল ইরানে বলেছেন যে আফগানিস্তানে যারা অস্ত্রশস্ত্র হাতে নিয়ে ওখানে ডি-স্টবিলাইজ করেছেন তারাই জম্মু, কাশ্মীরে এই কাজ করেছে। পেছনে কে আছে? পাকিস্তান। এস, বি, চৌহান পার্লামেন্টে বলেছেন কাশ্মীরের এই অস্থিরতার পেছনে সি, আই, এ আছে। উত্তর পূর্বাঞ্চলের ৭টা রাজ্যকে ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন করার জন্য যে চক্রান্ত চলছে তার পেছনেও এই সি আই, এ আছে। থাইল্যাণ্ড থেকে কক্সবাজার দিয়ে জাহাজে জাহাজে করে অস্ত্র আসছে সেগুলি কার জন্য?

এই খবর ভারত সরকার তো আমাদের দিচ্ছে, পত্র-পত্রিকায় বের হচ্ছে। এই যে জাহাজ জাহাজ অস্ত্র আসছে কার জন্য? উত্তর পূর্বাঞ্চলের যে সমস্ত উগ্রপন্থী দল আছে তাদের জন্য আসছে, কি স্বার্থে, কার স্বার্থে? এখানে যে দারিদ্রতা আছে, বেকারত্ব আছে, পশ্চাদপদ আছে। এবং এখানকার মানুষের বিক্ষোভ আছে কারণ বেশীর ভাগ হচ্ছে উপজাতি অঞ্চল তাকে কেন্দ্র করে এই দেশের বিভ্রান্ত যুবক যারা সীমিত সংখ্যক, কায়েমী স্বার্থ এবং বৈদেশিক শক্তিগুলি চাইছে এই অঞ্চলকে পুঁজি করে এটাকে ডিসষ্টেবিলাইজড্ করে দেওয়ার জন্য। এটার ভিতরে যাবার মত চোখ থাকা দরকার এটা সম্বন্ধে জ্ঞান থাকা দরকার অথবা ভাষা জ্ঞান থাকা দরকার। আমাদের রাজ্যের অবস্থা তো আরও জটিল কারণ ট্রাইবেলরা যারা সংখ্যা গরিষ্ঠ ছিল তারা এখন সংখ্যা লঘিষ্ঠ এটা একটা রাজনৈতিক সমস্যা। মিজোরাম তো সংখ্যালঘু হয়নি, নাগাল্যাণ্ড তো সংখ্যালঘু হয়নি অরুনাচলতো সংখ্যালঘু হয়নি এবং মেঘালয়ও সংখ্যালঘু হয়নি আমাদের বামফ্রন্ট সরকার বিশেষ করে সি, পি, আই, এমের দৃঢ় মূল রয়েছে অতি গভীরে যতই ষড়যন্ত্র হোক না কেন জাতি-উপজাতি শক্তিকে ওরা নষ্ট করতে পারবে না। তার কারণ রাজার আমল থেকে লড়াই শুরু হয়েছিল এবং সমস্ত বাধা বিপত্তিকে ধ্বংস করে দিয়ে এখানে এই ঐক্য প্রতিষ্ঠিত হয়েছে। গত বামফ্রন্টের সময়ে ওরা করেছিল এই চক্রান্ত টি এন, ভি'র, ঐ বৈঠক সম্মেলনের কথা আমরা কি ভুলে গিয়েছি? সেখানে ত্রিপুরা সেনার সর্ব্বাধিনায়ক বিজয় রাংখলের কথা কি ভুলে গিয়েছি এবং সেখানে মহারাণীর কথা কি ভুলে গিয়েছি, সেই বিজয় রাংখল পরে টি, এন, ভি'র নেতা হলো, সেই সমস্ত আমরা কি ভুলে গিয়েছি? তখন দাঙ্গা কারা করেছিল সেটা আমরা কি ভুলে গিয়েছি, আমরাতো ভুলে যাইনি তারসঙ্গে প্রমাণ সমস্ত কিছু রয়েছে। তারাই আজকে সক্রিয় এবং তার সঙ্গে কংগ্রেস সে দিন বলেছিল রাষ্ট্রপতির শাসন করতে হবে। আজকে তাদের চেহারা দেখুন কংগ্রেস, উপজাতি যুব সমিতি, টি, এন, ভি, যুক্তফ্রন্ট ঐ সর্ব্বদলীয় মিটিং থেকে এক সঙ্গে বের হয়ে আসে। আমরা জানি কারা এই সমস্তের

সঙ্গে লিপ্ত। বৈদেশিক শক্তি রয়েছে, বিভ্রান্ত যুবকের মতিভ্রম রয়েছে তার সঙ্গে এরা এটা ডিসস্টেবিলাইজড করার জন্য, কারন সহজ পথে ওদের আসা কোন মতেই সম্ভাবনা নেই, রকাম অবস্থাতেই ওরা সহজ পথে আসতে পারবে না। কাজেই এই সমস্ত উপজাতিদের স্বার্থের আর্থ-সামাজিক অবস্থা পরিবর্তনের কথা এটা রাজনৈতিক ভাবে সমস্যার সমাধান করতে হবে, তার জন্য প্রচুর টাকার দরকার। যখন কংগ্রেস সরকার ছিলেন তখন যারা উগ্রপন্থী এখানে আত্মসমর্পন করেছিল ১৬৩৫ জন এ, টি, টি, এফ আমাদের কাছে আত্মসমর্পন করলেন। প্রাক্তন প্রধানমন্ত্রী নরসীমা রাও সরকার বিশেষ করে এস, বি, চেীহান ২ কোটি ৩৮ লক্ষ টাকা তার মধ্যে ১ কোটি হচ্ছে একটা আই টি, আই, গঠন করার জন্য। আর টি, এন, ভি ৪৪৭ জন উগ্রপন্থীর জন্য ৩৩ কোটি ২৬ লক্ষ টাকা দিয়েছিলেন চাকুরী বাদে। ৩৩৭ জনকে চাকুরী দিয়েছে। ক্যাশ দিয়ে ছ ৩০ কোটি ২৬ লক্ষ টাকা এতে তো পূর্ণবাসন হবে না। এখানে উপজাতি অঞ্চলের জন্য কারা করেছিল জেলা পরিষদ? আমরাই করেছিলাম জেলা পরিষদ? সপ্তম তপশীল মোতাবেক তাদের স্বার্থ রক্ষার জন্য আমরাই করেছিলাম যাতে জাতি উপজাতির ঐক্যকে সুদৃঢ় করা যায়। তাদের সংখ্যালঘু যারা হয়েছে সংবিধান ভাবে তাদের অধিকার সংরক্ষিত হয় যাতে তার জন্য আমরা করেছিলাম সেই দাবী। পরবর্তী সিস্টেম সিডিউড্‌ হয়েছে।

কাজেই অনেক লড়াই সংগ্রামের ভিতর দিয়ে এই ঐক্য গড়ে উঠেছে এবং ওরা এটাকে ভাঙ্গার চেষ্টা করছে। কারণ গোপন পথ ছাড়া, কানাগলি ছাড়া, খিড়কি দরজা ছাড়া ওদের আসার কোন উপায় নাই। ওদের লক্ষ্যটা কি? লক্ষ্যটা হচ্ছে এই সরকারকে ডিসটে-বিলাইজড্‌ করা। অনেক দুঃখজনক ঘটনা হয়েছে। আমরাতো ডিস্টারবড্‌ এরিয়া ডিক্লেয়ার করতে চাইনি। আমরা বাধ্য হয়ে করেছি। সময়সীমা বেঁধে দাও। এস, বি চ্যবনত তার রুমের ভিতর ডেকে এনে (মন্ত্রী থাকতে) কাশ্মিরী উগ্রপন্থীদের নিয়ে মিটিং করছেন আত্ম-সমর্পন করানোর জন্য ডাঃ ফারুক আব্দুল্লা সরকার গঠন করছেন। ছবি আপনারা সবাই দেখেছেন। বলেছিলেন ১ মাসের মধ্যে আত্মসমর্পন করতে হবে। করেছে? হয়েছে? ইন্দ্রজিৎ গুপ্তা বলছেন আত্মসমর্পন কর। হয়েছে? হয়নি। আমরা এখানে ডিক্লেয়ার করেছি কিছু উগ্রপন্থীর সমৃদ্ধ হয়েছে, তারা কিছু করেছে। কিছু করেনি এখন পর্য্যন্ত। সাইমালটে-নাসলি আমরা শুধু শান্তির পদক্ষেপ নিয়েছি। আমরা চাইনা, পরিস্থিতি আমাদের বাধ্য করেছে। কারন এত কম শক্তি আমাদের, আমাদের পুলিশের শক্তি না তা দিয়ে কনটেন করার উপায় নেই এটাত ত্রিপুরার রাজ্যের সমস্যা নয়, আন্তর্জাতিক একটা চক্র তার পেছনে কাজ করছে, ভুরি ভুরি সেখান থেকে আসছে। যেখানে আকাশপথে এসে পুরুলিয়াতে অস্ত্র বর্ষন করে

যায় এ, কে ৪৭, একে ৪৬ চক্রান্তটা কোথায়? এবং এরকম ইঙ্গিত আছে যে আরো অস্ত্র আসছে। কেন্দ্রীয় সরকার আমাদের দিচ্ছে ধমক বর্ডার ওপেন করার ব্যাপারে বিরোধী দলে যারা আছেন কোনদিন কি কেউ দেখেছেন ত্রিপুরা রাজ্যের সমস্যা নিয়ে বা এখানকার মানুষের সুরক্ষার জন্য কোন কথা বলতে? এক নেতা তো বলছেন, সাংসদ বলছেন ওসব কিছুর দরকার নেই। এখানে বর্ডার সীল করার জন্য ১২ ব্যাটেলিয়ন সেনা চাই। ৫ ব্যাটেলিয়ন ছিল, আমরা দরবার করতে করতে ৭ ব্যাটেলিয়ান করেছি বি, এস, এফ প্যারা মিলিটারী চাই, এই রাজ্যের উন্নয়নের জন্য টাকাও চাই। বিরোধী দল হলে বিরোধী দলের ভূমিকা শাসক দলের সঙ্গে চলবে সকল মানুষের স্বার্থের জন্য কোনদিন কোন দাবী করেছে? কিছু পত্রিকা আছে একটা ভাল কাজ বামফ্রন্ট সংস্কার করেছে এমন কথা লেখা থাকে? কোন কোন পত্রিকা দাঙ্গার উস্কানী দেয়। বিরোধী দলের কি শুধু শাসক দলের বিরোধীতা করাই কাজ? এই রকম একটা পরিস্থিতির মধ্যে আমরা গণতন্ত্র সম্প্রসারণ ইত্যাদি করতে হচ্ছে। এটা অত্যন্ত দৃঢ়তার সংগে বলতে পারি, আমরাত অল্পদিন ধরে রাজনীতি করছিনা, অনেকদিনের রাজনৈতিক জীবনের অভিজ্ঞতা থেকে বলছি ওরা ভাঙ্গবার চেষ্টা করছে, আমরা যেটা গড়ে তুলছি আমরা সেটা রক্ষা করবার চেষ্টা করছি। আমরা সমস্ত মানুষের সহযোগীতা চাইছি। আমাদের রিসোর্সের লিমিটেশান আছে, আমাদের ফোর্সের লিমিটেশান আছে। জাতি উপজাতির মধ্যে শতকরা ৯৯ ভাগ মানুষ যাদের সমর্থন থাকবে শান্তির পরে, অগ্রগতির পরে এবং এখনও এই মূহুর্ত পর্য্যন্ত শতকরা ৫২ ভাগ মানুষ বামফ্রন্টের পক্ষে দাঁড়িয়ে আছে। এর কোন অসঙ্গতি এখনও হয়নি। সবশেষ ২টি বাই-ইলেকশান ও সেটা প্রমাণিত হয়েছে এবং এটাকে ৮০র দাঙ্গাতেও ধ্বংস করতে পারেনি। দাঙ্গার পরে ৮৮ ইংরাজীতে এত কারচুপি, জুলুম ডিসটারবড্ এরিয়া ডিক্লেয়ার করার পরেও শতকরা ৫০.৬ জন মানুষের ভোট আমরা পেয়েছিলাম সমর্থন আমরা পেয়েছিলাম। কিসের ভিত্তিতে? ৫০ বৎসর ধরে যে লড়াইটা করেছে মানুষ, গরীব অংশের ট্রাইবেল, নন-ট্রাইবেল তাদের অভিজ্ঞতার ভিত্তিতে এই সমর্থন আমরা পেয়েছি।

আমি আশা করছি যে, আমাদের এই যে প্রচেষ্টা এই প্রচেষ্টা অব্যাহত থাকবে। ইতিমধ্যে কিছু দুঃখজনক ঘটনা হয়েছে আমি এই প্রসঙ্গে বলছি, মাননীয় অরুন ভৌমিক মহাশয় বলেছেন অস্বাভাবিক অবস্থা, আত্মসমর্পনের প্রবনতা, ব্যাংক ডাকাতি, স্যার, সব বড় বড় শহরগুলির মধ্যে ব্যাংক ডাকাতি হচ্ছে স্যার, আমার পক্ষে বলা ঠিক না, উগ্রপন্থীদের হাতেতো আমাদের দুইজন প্রধান প্রাণ দিলেন, সেখানে কি নিরাপত্তার অভাব ছিল। আমাদের যে অসুবিধাগুলি সীমাবদ্ধতা, তার মধ্যে যত কম মানুষের গনতান্ত্রিক অধিকার যাতে ক্ষুন্ন না হয় তার জন্য শেষ

মুহূর্ত পর্যান্ত আমরা চেষ্টা করছি। স্যার, এই রকম অবস্থাতে বেকার সমস্যার কথা আমরা বলেছি, আমরা বলেছি প্রমোশন এবং ডাইরেকশন সহ ২০ হাজার পোষ্ট। আমরা যে চাকুরী দিচ্ছি তাতেতো আমাদের কোন দুর্নীতি নাই। কোর্টের আদেশতো শ্রীসন্তোষ মোহন দেব লিষ্ট দিয়ে দিয়েছেন এবং সেই লিষ্ট দিয়ে চাকুরী হয়েছে, সেই সমস্ত দলিল গভর্ণমেণ্টের ঘরে আছে, আমাদের ঘরে আছে। শ্রীসমীর রঞ্জনবাবু এক্স চীফমিনিষ্টার, তাকে আমি বললাম, একদিন উনি ডেপুটেশনে গিয়েছিলেন, বললাম আসুন, এসে দেখে যান, এক হাজার ছেলে ইন্টারভিউ দিয়েছে একটা ছেলেকে সেখান থেকে আপনারা চাকুরী দেননি, লিষ্ট করে দিয়েছেন। কথাটা ওনাকে আমি কেবিনেট রুমের সামনে বলেছি সেখান থেকে দশ হাত দূরে আমার চেম্বার আছে বলেছি আসুন আপনাকে আমি দেখিয়ে দেব আপনার ফাইল। কাজেই এই সমস্ত কথা তারা বলে কি করবেন। কাজেই আমরা যেটা এখানে চাইছি আমাদের সমস্যাটা হচ্ছে আজকে জাতি উপজাতির মৈত্রী রক্ষার, এই সমস্ত আলোচনার মধ্যে মাননীয় রাজ্যপাল এই কথাটাই এখানে বলেছেন যে, শান্তির বছর যাতে হয় এবং আমার আবেদন সবার কাছে থাকবে, বিরোধী দলের কাছেও থাকবে। বিভিন্ন যে সব ঘটনা হয়েছে সেগুলির জন্য আমরা সবাই দুঃখীত ও মর্মাহত, কি করে এই নিরাময় করা যায় সেদিকে চেষ্টা করতে হবে। কিন্তু যে পথে তারা গিয়েছেন সে পথে এখানে আসা যাবে না। ত্রিপুরার জনগনের সমর্থন যদি আমাদের বিরুদ্ধে যায় তো এক বছর অপেক্ষা করুন, এমনিই চলে আসবেন। আর তা না হলে পরে অনেক চেষ্টা করলেও এক বছর পরে নির্বাচন হবে আসতে পারবেন না এবং চোরাগলি পথে আসার কোন সুযোগ নাই। কাজেই শান্তির আবেদন রেখে, মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে এবং এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

***মিঃ স্পীকার :—*** এখন আমি মাননীয় মুখ্য সচেতক তথা বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় কর্তৃক আনীত এবং মাননীয় সদস্য শ্রীপবিত্র কর মহোদয় কর্তৃক সমর্থিত মূল প্রস্তাবটি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো :—

"নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে, ১৯শে ফেব্রুয়ারী, ১৯৯৭ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরার বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।

(অতএব, প্রস্তাবটি সভা কর্তৃক গৃহীত হলো )

***মিঃ স্পীকার :—*** এই সভা আগামী ২৫শে ফেব্রুয়ারী, মঙ্গলবার, ১৯৯৭ ইং তারিখ বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতবী রইল।

ANNEXURE—'A'

Admitted starred Question No. 21

Name of the Member :— **Shri Anil Chakma.**

Will the Hon'ble Minister-in-charge of the 'Power Department' be pleased to state—

**প্রশ্ন**

১। চলতি অর্থ বৎসরে ঘূর্ণি ঝড়ে অথবা নষ্ট হয়ে যাওয়া যে সমস্ত লাইন রয়েছে সে সমস্ত বিদ্যুৎ লাইন পুর্ণগঠন করার সরকারের কোন পরিকল্পনা আছে কি না ?

**উত্তর**

১। চালু লাইন ঘুর্নিঝড়ে অথবা নষ্ট হলে সেই লাইনকে পুনঃ চালু করার জন্য সাথে সাথে মেরামতি করার ব্যবস্থা নেওয়া হয়।

নতুন লাইন নির্মানের পর নানা কারণে নষ্ট হইলে তার পুনঃ নির্মাণ মেরামত অর্থের সংস্থান হইলে করা হইয়া থাকে। বর্তমান অর্থ বছরে এই রকম কয়েকটি লাইন মেরামতি করা হইয়াছে।

Admitted Starred Question No. 23

Name of the Member .— **Shri Basudeb Bhattacharjee.**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to State—

**প্রশ্ন**

১। রাজ্যে বর্তমানে নূতন ডিলাক্স বাস সহ T.R.TC'র মোট কতটি বাস প্রতিদিন রাস্তায় চলাচল করছে এবং সব কয়টিতে প্রয়োজনীয় স্টাফ প্রতিদিন থাকে কি ?

২। রাজ্যের যে সমস্ত রাস্তায় পূর্বে T.R.T.C. বাস সার্ভিস চালু ছিল, সেই সব কয়টি রাস্তায় বর্তমানে বাস সার্ভিস চালু আছে কি ?

৩। আগরতলা ছাওমনু, আগরতলা গণ্ডাছড়া, স্থায়ীভাবে T.R.T.C বাস চালু করা হবে কি ?

৪। কুমারঘাট হইতে আগরতলা দিনে ও রাত্রিতে বাস সার্ভিস চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি, থাকলে কবে নাগাদ তা কার্য্যকরী হবে ?

**উত্তর**

১। বর্তমানে T.R.T.C'র ডিলাক্স বাস সহ মোট ৪২টি বাস প্রতিদিন রাস্তায় চলাচল করছে, এবং প্রয়োজনীয় স্টাফ কোন কোন সময় অনুপস্থিত থাকে।

২। না, পূর্বের সমস্ত রুটে বর্তমানে বাস সার্ভিস চালু নেই।

৩। আগরতলা ছামনু রুটে শীঘ্রই টি, আর, টি, সি, বাস সার্ভিস চালু করা হবে বলে আশা করা যায় এবং আগরতলা গণ্ডাছড়া রুটে স্থায়ীভাবে দুইটি টি, আর, টি, সি বাস সার্ভিস চালু আছে।

৪। বর্তমানে এরকম কোন পরিকল্পনা নেই; প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No :— 31.

Name of the Member :—**Sri Ashok Deb Barma.**

Will the Hon'ble Minister-in-charge of the P. W. D. be pleased to state :—

**প্রশ্ন**

১। বর্তমান আর্থিক বৎসরে চড়িলাম থেকে রামনগর ভায়া ধরিয়াথল রাস্তাটি এবং সেকেরকোট থেকে কাঞ্চনমালা পাকা রাস্তাটির সংস্কার করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**উত্তর**

১। চড়িলাম থেকে রামনগর ভায়া ধরিয়াথল রাস্তাটি স্বশাসিত জেলা পরিষদের আওতাধীন। সংস্কার করার পরিকল্পনা আপাতত: নেই। সেকেরকোট থেকে কাঞ্চনমালা রাস্তাটির সংস্কারের কাজ ইতিমধ্যেই নেওয়া হয়েছে।

**প্রশ্ন**

২। থাকিলে কবে নাগাদ রাস্তা দুইটির কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ?

**উত্তর**

২। সেকেরকোট থেকে কাঞ্চনমালা রাস্তাটির কাজের জন্য দরপত্র আহ্বান করা হয়েছে। ড্রেইন এবং কালভার্টের কাজ চলছে।

Admitted Starred Question No 39

Name of the Member—**Sri Panna Lal Ghosh.**

Will the Hon'ble Minister-in-charge of the "Water Resources & PHE Deptt." be pleased to state :—

**প্রশ্ন**

১। বিভিন্ন নগর পঞ্চায়েত এলাকায় বে-আইনী ভাবে পানীয় জলের লাইন সম্পর্কে প্রাপ্ত অভিযোগগুলির তদন্ত করা হয় কি ?

**উত্তর**

১। হ্যাঁ।

**প্রশ্ন**

২। বে-আইনী পানীয় জলের লাইনগুলি কেটে দেওয়ার জন্য সুনির্দিষ্ট পরিকল্পনা ইতিমধ্যে নেওয়া হয়েছে কি এবং নেওয়া হয়ে থাকলে সে অনুযায়ী কাজ শুরু হয়েছে কি না ?

**উত্তর**

২। কিছু কিছু বে-আইনী লাইন কাটা হয়েছে। বাকী লাইন কাটার উদ্যোগ নেওয়া হইতেছে।

Admitted Starred Question No. 41.

Name of the Member :— **Shri Amal Mallik.**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state ,—

**প্রশ্ন**

১। রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের Internal Audit এর নিয়ম আছে কিনা ?

২। থাকিলে কোন কোন দপ্তরে Internal Audit upto date নেই ?

৩। না থাকা দপ্তরগুলির নাম কি ?

৪। কোন কোন দপ্তরের কত বৎসর ধরে Internal Audit বাকি আছে ?

(তার দপ্তরওয়ারী আলাদা আলাদা হিসাব)

উত্তর

তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted starred Question No. 53

Name of the Member :— **Shri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of the 'Power Department' be pleased to state—

প্রশ্ন

১ বিদ্যুৎ দপ্তরে (constraction) নূতন ডিভিশান ও সাবডিভিশান খোলার কথা সরকার বিবেচনা করছেন কিনা ?

উত্তর

১। বিদ্যুৎ দপ্তরে শুধু (Constraction) এর কাজের জন্য কোন নূতন ডিভিশান বা সাব-ডিভিশান খোলার কথা সরকার বিবেচনা করছেন না।

প্রশ্ন

২। খোয়াই শহরে নূতন ডিভিশান অফিস এবং কল্যাণপুরে নূতন সাব ডিভিশান অফিস খোলার কথা বিবেচনা করা হবে কিনা ?

উত্তর

২। খোয়াই শহরে নূতন বৈদ্যুতিক লাইন নির্মাণ ও বিদ্যুৎ ব্যবস্থা রক্ষনা বেক্ষনের জন্য ইলেকট্রিক ডিভিশন নং—১০ নামে নতুন ডিভিশন অফিস গত ২রা জানুয়ারী, ৯৭ ইং খোলা হয়েছে। কল্যাণপুর ও তৎসংলগ্ন এলাকার বৈদ্যুতিক লাইন ও সাব-ষ্টেশনের নির্মাণ ও পরিসেবার জন্য কল্যাণপুরে একটি ইলেকট্রিক সাব-ডিভিশন গত ২দশে জানুয়ারী ৯৭ ইং তারিখে উদ্বোধন করা হয়েছে।

Admitted Starred Question No. 55

Name of the Member :— **Shri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of the "Water Resources & PHE Deptt." be pleased to state :—

প্রশ্ন

১। খোয়াই শহরে পানীয় জল সরবরাহের জন্য (পুরানো ডীপ-টিউবওয়েলটির জল কমে যাবার ফলে) নতুন একটি ডীপ-টিউবওয়েল খনন করা হবে কিনা ?

উত্তর

১। প্রয়োজন হলেই নতুন ডীপ টিউবওয়েল খনন করা হইবে।

Admitted Starred Question No. 61.

Name of the Member .— Shri Umesh Chandra Nath

Will the Hon'ble Minister-in-charge of the "Water Resources & PHE Deptt." be pleased to State—

প্রশ্ন

১। কদমতলায় (ধর্মনগর) সর্ব মোট কত কিলোমিটার Water supply লাইন বসানো আছে ?

উত্তর

১। কদমতলায় মোট ২৩.১৯৬ কিলোমিটার পাইপ লাইন বসানো হয়েছে।

প্রশ্ন

২। এবং কত কিলোমিটার লাইন জল সাপ্লাই দেওয়া হয় ?

উত্তর

২। এর মধ্যে ১২.১০২ কিলোমিটার লাইনে জল সরবরাহ করা হয়।

Admitted Starred Question No. 76.

Name of the Member :— Shri Amal Mallik.

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state ,—

প্রশ্ন

১। এনামলি কমিটি তাদের রিপোর্ট চূড়ান্ত করেছে কি ?

২। করে থাকলে তা কবে থেকে কার্যকরী হচ্ছে ?

৩। বর্তমানে পে-কমিশন গঠিত হওয়ায় পূর্বের এনামলি কিভাবে কার্যকরী হবে।

উত্তর

১। এনামলি কমিটি কোন রিপোর্ট সরকারের নিকট জমা দেননি। সুতরাং কমিটি তাদের রিপোর্ট চূড়ান্ত করেছে কিনা সেই প্রশ্ন উঠেনা।

২। প্রশ্ন উঠে না।

৩। ব্যাপারটি ৪র্থ ত্রিপুরা পে-কমিশনের Termes of reference-এ অন্তর্ভুক্ত করা হইয়াছে। সুতরাং ৪র্থ পে-কমিশনের সুপারিশ পাওয়ার আগে তা বলা সম্ভব নহে।

Admitted Starred Question No :— 81.

Name of the Member :—Shri Hari Charan Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১। আগরতলা যাত্রী পরিবহন ব্যবস্থা সুষ্ঠ রাখার জন্য টাউন বাসের সংখ্যা বাড়ানো হবে কি, এবং

২। বন্ধ টাউন বাস সার্ভিস চালু করার কথা সরকার চিন্তা ভাবনা করছেন কিনা?

৩। যদি করে থাকেন তবে এ পর্য্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

উত্তর

১। আগরতলায় যাত্রী পরিবহন ব্যবস্থা সুষ্ঠু রাখার জন্য টাউন বাসের সংখ্যা বৃদ্ধি করার প্রচেষ্টা চালু আছে।

২। হ্যাঁ, বন্ধ টাউন বাস চালু করার জন্য সরকার প্রাইভেট বাস মালিকদের সঙ্গে আলোচনা করেছেন এবং আরও করবেন।

৩। আগরতলা রাধানগরস্থিত মোটরষ্ট্যাণ্ড হইতে আগরতলা শহরের বিভিন্ন রাস্তা পরিক্রমন করার জন্য T.R.T.C. বাস সার্ভিস চালু করার চেষ্টা চলছে।

Admitted starred Question No. 82

Name of the Member :— Sri Hari Charan Sarkar

Will the Hon'ble Minister-in-Charge of the "Water Resources & PHE Deptt," be pleased to state—

প্রশ্ন

১। ৩য় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে কত পরিমানে জমি জল সেচের আওতায় হয়েছে?

উত্তর

১। ৩য় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বর্তমান সময় পর্য্যন্ত (জানুয়ারী. ১৯৯৭ ইং) মোট ২১০৭ হে: জমি জল সেচের আওতায় এসেছে।

প্রশ্ন

২। ইহা কি সত্য যে, জল সেচের জন্য এখনো অনেক ডিপ টিউবওয়েল খনন কার্য্য সম্পন্ন হওয়া সত্বেও চালু করা সম্ভব হয়নি?

উত্তর

২। ৬টি ডীপ-টিউবওয়েলের খনন কার্য্য সম্পন্ন হইলেও বিবিধ কারণে চালু করা সম্ভব হয়নি।

প্রশ্ন

৩। সম্ভব না হলে কবে নাগাদ তা সম্ভব হবে?

উত্তর

৩। একটি টিউবওয়েল (তোতাবাড়ী, মাতাবাড়ী ব্লক) ব্যতীত বাকি টিউবওয়েলগুলি মার্চ ৯৭ এর মধ্যে চালু হওয়ার সম্ভাবনা আছে।

প্রশ্ন

৪। মেরামতির অভাবে বন্ধ হয়ে যাওয়া ডিপ-টিউবওয়েলগুলি অতি সত্বর চালু করা হবে কিনা?

উত্তর

৪। অকেজো হয়ে যাওয়া ৮টি ডিপ-টিউবওয়েলের মধ্যে মেরামতি যোগ্য তিনটি টিউবওয়েলের মধ্যে একটির মেরামতির কাজ চলিতেছে। সহসাই ইহা পুনঃ চালু হইবে আশা করা যায়।

Admitted Starred Question No :— 87.

Name of the Member—Sri Prasanta Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

প্রশ্ন

১। সালেমা বাজার হইতে কচুছড়া বাজারে সংযোগের জন্য ধলাই নদীর উপর সেতু নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

উত্তর

১। হ্যাঁ, আছে।

প্রশ্ন

২। যদি থাকে তবে তাহার নির্মান কাজ কবে নাগাদ আরম্ভ করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

২। আগামী আর্থিক বৎসরে কাজ শুরু করা যাবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No :—91.

Name of the Member :—**Sri Prasanta Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Water Resources & PHE Deptt. be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৯৬-৯৭ অর্থ বর্ষে কমলপুর বিভাগে এম আই ডিপার্টমেন্টে নতুন কোন স্কিম করেছেন কি ?

২। যদি না করে থাকে তবে এই অর্থ বৎসরের ৮ মাস সময়ে এই দপ্তর কি কাজ করেছিল ?

৩। ১৯৯৫-৯৬ অর্থ বৎসরে কতটা স্কিম চালু ছিল ও চলতি বছরে কতটা চালু আছে ?

৪। এই দপ্তরে সর্ব্বমোট কর্মী সংখ্যা কত ?

উত্তর

১ ১৯৯৬-৯৭ অর্থ বছরে কমলপুর এম আই উপ-বিভাগে ৩টি নতুন এল আই প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে এবং আরও ৪টির কাজ শীঘ্রই আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

৩ । ১৯৯৫-৯৬ অর্থ বছরে ৪৫টি এল আই ১টি ডিপ-টিউবওয়েল ও ৫টি ডাইভারসন প্রকল্প চালু ছিল। ১৯৯৬-৯৭ অর্থ বছরে (জানুয়ারী ৯৭ পর্য্যন্ত) চালু প্রকল্পের সংখ্যা এল আই ৪৩টি ডিপ-টিউবওয়েল ১টি ও ডাইভারসন প্রকল্প ৫টি।

৪। কমলপুর এস আই সাব-ডিভিসানের অধীন সর্ব্বমোট কর্মী সংখ্যা ৮২ জন।

## Admitted starred Question No. 92

Name of the Member :— **Sri Prasanta Deb Barma**

Will the Hon'ble Minister-in-Charge of the "Water Resources & PHE Deptt," be pleased to state—

**প্রশ্ন**

১। কমলপুর বিভাগে পি এইচ ই দপ্তরের অধীনে কতটি গভীর নলকূপ বর্তমানে পরিত্যক্ত হয়ে আছে ?

২। ভবিষ্যতে এগুলিকে সংস্কার করে কাজে লাগানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

৩। যদি থাকে তবে কবে পর্য্যন্ত কাজে লাগানো যাবে বলে আশা করা যায়।

**উত্তর**

১। কমলপুর বিভাগে পি এইচ ই দপ্তরের তিনটি গভীর নলকূপ এখন পরিত্যক্ত হয়ে আছে। যথা- ১) হালাহালি ২) মানিক ভাণ্ডার ৩) মায়াছড়া।

২। হ্যাঁ।

৩। ১৯৯৭-৯৮ আর্থিক বছরে এগুলিকে কাজে লাগানো যাবে বলে আশা করা যায়।

## Admitted Starred Question No. 95.

Name of the Member .— **Shri Umesh Chandra Nath**

Will the Hon'ble Minister-in-charge of the "Water Resources & PHE Deptt." be pleased to State—

**প্রশ্ন**

১। (ধর্মনগর) জুড়ি নদী গজার বিল নামক স্থানে ডাইভার্ট করে কালাগাঙ্গের সঙ্গে যুক্ত করার কোন পরিকল্পনা আছে কি ? থাকলে কবে নাগাদ যুক্ত করা হবে ?

**উত্তর**

১। এইরূপ কোন পরিকল্পনা আপাততঃ নাই।

Admitted starred Question No. 105

Name of the Member :— **Shri Ashok Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state—

**প্রশ্ন**

১। ইহা কি সত্য পূর্বে আগরতলা শিলং টি, আর. টি. সি, বাস সার্ভিস চালু ছিল এবং বর্তমানে এই সার্ভিসটি বন্ধ করে দেওয়া হইয়াছে?

২। যদি সত্য হয় ইহার কারণ কি ?

৩। দূর পাল্লার যাত্রী সাধারনের কথা চিন্তা করে ধর্মনগর টি, আর, টি, সি বাস ষ্টেশে সুলভ সৌচাগার নির্মাণের কথা সরকার চিন্তা করছেন কিনা ?

**উত্তর**

১। হ্যাঁ, আগরতলা শিলং এ টি আর, টি, সি বাস সার্ভিস চালু ছিল এবং বর্তমানে উক্ত সার্ভিস বন্ধ করিয়া দেওয়া হইয়াছে।

২। প্রয়োজনীয় গাড়ীর অভাবে উক্ত সার্ভিস বন্ধ করিয়া দেওয়া হইয়াছে।

৩। হ্যাঁ, চিন্তা করা হইতেছে আশা করা যাইতেছে যে আগামী আর্থিক বৎসরের মধ্যে ইহা করা সম্ভব হইবে।

Admitted Starred Question No. 107

Name of the Member :— **Shri PannaLal Ghosh**

Will the Hon'ble Minister-in-charge of the "Water Resources & PHE Deptt." be pleased to state :—

**প্রশ্ন**

১। উদয়পুর বনদুয়ারস্থিত ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যানটির ইলেকট্রো মেকানিক্যাল ওয়ার্ক এবং পাইপ লাইনের কাজ কতদূর অগ্রসর হয়েছে ?

২। ইহা কি সত্য যে, প্ল্যানটির ইনটেক ওয়েলের নীচে পাথর কাটার কাজ গত অক্টোবরে শুরু করার কথা থাকলেও তা হয়নি।

৩। যদি না হয়ে থাকে তবে বিশুদ্ধ পানীয় জল সময়সীমার মধ্যে সরবরাহের জন্য দপ্তর কি চিন্তা করছে ?

**উত্তর**

১। বনদুয়ারস্থিত ওয়াটার ট্রিটমেণ্ট প্ল্যানটির বিভিন্ন অংশের কাজের বিবরণ নীচে দেওয়া হল।

ক) কেমিক্যাল হাউসের মেকানিক্যাল ওয়ার্ক সম্পন্ন হয়েছে।

খ) ক্লোরি ক্লোক সেটারের মেকানিক্যাল ও ইলেকট্রিকেল ওয়ার্ক এর কাজ চলছে।

গ) ফিল্টার বেড এ মেকানিক্যাল ওয়ার্ক, ফিল্টার মিডিয়া সেটিং এর কাজ চলছে।

ঘ) Raw water pipe line বসানোর কাজ শুরু হয়েছে।

ঙ) Sludge disposal এ পাইপ লাইনের কাজ আরম্ভ হয়েছে।

চ) Clear water pipe line এর কাজ শুরু হয়েছে।

ছ) Clear water reservoir এর উপর পাম্প বসানোর কাজ শীঘ্রই শুরু হইবে।

২। হ্যাঁ।

৩। বিকল্প ব্যবস্থা হিসাবে নদীর পাড়ে একটি পাম্প হাউস ইতিমধ্যে নির্মাণ করা হয়েছে, এবং pump বসানোর কাজ চলছে। ইনটেক well হওয়া সাপেক্ষ্যে নদী থেকে জল তুলে পরিশোধিত করে জল সরবরাহ করার ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

Admitted Starred Question No :— 115

Name of the Member :—Shri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state—

**প্রশ্ন**

১। খোয়াই ডিভিশনের টি, কে, রোড থেকে সোনাতোলা দ্বাদশ শ্রেণী স্কুল সংলগ্ন পরবর্ত্তী অংশ পর্যন্ত মাটি ফেলার কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। ১৯৯৬-৯৭ ইং অর্থ বর্ষে মাটি ফেলার কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No :—122.

Name of the Member :—**Sri Sudhan Das**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে, বিলোনীয়া বিভাগের রাজনগর হইতে গৌরাঙ্গ বাজার, গাবতলী হইতে ডিমাতলী, ময়ুরমুখ হইতে চতামাড়া, উত্তর ভারতচন্দ্রনগর হইতে পাইখোলা (ভায়া পশ্চিম বাই খোড়া) রাস্তাগুলি সংস্কারের অভাবে গাড়ি চলাচলের অযোগ্য হয়ে আছে ?

২। যদি সত্য হয় তবে কবে নাগাদ তাহা সংস্কার করে গাড়ী চলাচলের উপযোগী করা হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। না। কোথাও কোথাও সংস্কারের কাজ হাতে নেওয়া হয়েছে।

২। সংস্কারের কাজ আগামী ৬ (ছয়) মাসের মধ্যে শেষ করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে ?

Admitted starred Question No. 125

Name of the Member :— **Smt. Kartik Kanya Deb Barma.**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

**প্রশ্ন**

১। বর্তমান আর্থিক বৎসরে চম্পকনগর হইতে জম্পুইজলা বাজার পর্যন্ত রাস্তাটি সংস্কার করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২। থাকিলে কবে নাগাদ উক্ত রাস্তাটির কাজ সম্পন্ন করা হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। হ্যাঁ, আছে।

২। ১৯৯৭ ইং সনের মধ্যে কাজ শেষ করা যাবে বলে আশা করা যায়।

Admitted starred Question No. 126

Name of the Member :— **Smti Kartik Kanya Deb Barma**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :—

**প্রশ্ন**

১। ইহা কি সত্য বেশ কিছু দিন যাবত আগরতলা হইতে জম্পুইজলা (ভায়া চম্পকনগর) গাড়ী চলাচল বন্ধ ?

২। যদি সত্য হয় তবে কবে নাগাদ গাড়ী চলাচলের ব্যবস্থা করা হবে ?

**উত্তর**

১। হ্যাঁ, ইহা সত্য।

২। কথিত রাস্তায় আবার গাড়ী চালানোর জন্য প্রচেষ্টা নেওয়া হইতেছে।

Admitted Starred Question No. 150.

Name of the Member .— **Shri Hari Charan Sarkar**

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to State :—

**প্রশ্ন**

১। ৩য় বামফ্রন্ট ক্ষমতায় আসার পর কয়টি কাঠের সেতুকে পাকা সেতু এবং লোহার সেতুতে রূপান্তরিত করা হয়েছে।

২। চলতি আর্থিক বৎসরে আর কয়টি সেতুকে পাকা সেতু এবং লোহার সেতুতে রূপান্তরিত করার পরিকল্পনা আছে ?

৩। মোহনপুর ব্লকাধীন মোহনপুর বাজারের সন্নিকটে বিরাট কাঠের সেতুকে পাকা সেতু তৈরী করার পরিকল্পনা আছে কি ?

৪। থাকিলে কবে নাগাদ ?

**উত্তর**

১। এই বামফ্রন্ট ক্ষমতায় আসার পর ১৯০টি কাঠের সেতুকে ১৩০টি পাকা সেতু এবং ৬০টি লোহার সেতুতে রূপান্তরিত করা হয়েছে।

২। চলতি আর্থিক বৎসরে মোট ৪৫৫টি সেতুকে পাকা সেতু এবং লোহার সেতুতে রূপান্তরিত করার পরিকল্পনা আছে, এর মধ্যে ৪১১টি পাকা সেতু এবং ৪৪টি লোহার সেতু।

৩। আপাততঃ নেই।

৪। ৩নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Question No 153

Name of the Member :— **Shri Ramendra Ch. Debnath**

Will the Hon'ble Minister-in-charge of the "Water Resources & PHE Deptt." be pleased to state :—

**প্রশ্ন**

১। ইহা কি সত্য দীর্ঘদিন যাবৎ 90 m. m. pipe এর অভাবে রাজ্যের বিভিন্ন M. I. Scheme pipe line extension এর কাজ বন্ধ হয়ে আছে ?

২। যদি সত্য হয়ে থাকে, তাহার কারণ কি ?

**উত্তর**

১। গত প্রায় এক বৎসর যাবৎ পি ভি সি পাইপের অভাবে বিভিন্ন এম আই প্রকল্পের পাইপ লাইন সম্প্রসারণের কাজ বিঘ্নিত হইতেছে।

২। হরিয়ানার জনৈক ঠিকাদারী সংস্থাকে ৩০,০০০ মিটার পি, ভি, সি, ৯০ এম, এম, পাইপ সরবরাহের জন্য আগষ্ট ১৯৯৬ এ আদেশ পত্র দেওয়া হয়েছিল। নির্দিষ্ট সময়ে সরবরাহে অপরাগ হওয়ায় উক্ত সংস্থার আদেশ পত্র বাতিল করতে হয়। সম্প্রতি তিনটি সরবরাহ সংস্থাকে মোট ৭৫,০০০ মিঃ ৯০ এম, এম. পাইপ সরবরাহের জন্য আদেশ দেওয়া হয়েছে। মার্চ ১৯৯৭ এর মধ্যে এই পাইপ পাওয়া যাইবে বলিয়া আশা করা যায়।

Admitted Starred Question No :— 161

Name of the Member :—Shri Anil Chakma.

Will the Hon'ble Minister-in-Charge of the P.W.D. be pleased to state :—

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে, গত জোট সরকারের সময় কোন কোন বিধায়ক ও মন্ত্রীদের বাড়ীতে পুলিশ গার্ডের ঘর নির্মাণ করে দেওয়া হয়েছিল ?

২। সত্য হলে, কোন কোন মন্ত্রী ও বিধায়কের বাড়ীতে নির্মাণ করা হয়েছিল ?

৩। উক্ত গার্ডদের ঘরগুলি বিধায়ক অথবা মন্ত্রীদের হাতে রয়েছে না সরকার তুলে এনেছেন ?

**উত্তর**

১। হ্যাঁ।

২। নিম্নলিখিত মন্ত্রী ও বিধায়কের বাড়ীতে পুলিশ গার্ডের ঘর নির্মাণ করা হয়েছিল ।

১। শ্রীএস. আর মজুমদার, প্রাক্তন মুখ্যমন্ত্রী ।

২। শ্রীএস, আর, বমণ, প্রাক্তন মুখ্যমন্ত্রী ।

৩। শ্রীসুরজিৎ দত্ত, প্রাক্তন মন্ত্রী ।

৪। শ্রীরতন চক্রবর্ত্তী প্রাক্তন মন্ত্রী ।

৫। শ্রীঅরুণ কর, প্রাক্তন মন্ত্রী ।

৬। শ্রীমতী বিভু দেবী, প্রাক্তন মন্ত্রী, ।

৭। শ্রীদীপক রায়. প্রাক্তন মন্ত্রী ।

৮। শ্রীপ্রকাশ দাস, প্রাক্তন মন্ত্রী ।

৯। শ্রীমতিলাল সাহা, প্রাক্তন মন্ত্রী ।

১০। শ্রীমতী বিভা নাথ, প্রাক্তন মন্ত্রী ।

১১। শ্রীকালিদাস দত্ত, প্রাক্তন মন্ত্রী ।

১২। শ্রীবীরজিৎ সিনহা, প্রাক্তন মন্ত্রী।

১৩। শ্রীরসিকলাল রায়, প্রাক্তন মন্ত্রী।

১৪। শ্রীদাউকুমার রিয়াং, প্রাক্তন মন্ত্রী।

১৫। শ্রীজ্যোতির্ময় নাথ, প্রাক্তন স্পীকার।

১৬। শ্রীজহর সাহা, প্রাক্তন মন্ত্রী, ।

১৭। শ্রীধীরেন্দ্র নাথ, প্রাক্তন বিধায়ক।

৩। উপরোক্ত ঘরগুলি প্রাক্তন মহোদয় এবং প্রাক্তন বিধায়কের অধীনে আছে।

Admitted Starred Question No. :-179

Name of the Member :—Sri Dilip Chowdhury.

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, বিলোনীয়া নোটিফায়েড এলাকার অন্তর্ভুক্ত বাঁশপাড়া কলোনীর রাস্তাটি নোটিফায়েড ও পি, ডাব্লু, ডি, কেউ ও সংস্কার করার উদ্যোগ নিতেছেনা ?

২। সত্য হইলে না নেওয়ার কারণ কি ?

৩। যদি নিয়ে থাকে তাহলে কবে নাগাদ সংস্কার করা হবে বলে আশা করা যায়।

উত্তর

১। পূর্তদপ্তর উদ্যোগ নিয়েছে।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসেনা।

৩। আগামী আর্থিক বর্ষে সংস্কারের কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়।

Admitted starred Question No. 184

Name of the Member :— Sri. Sudhan Das

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

প্রশ্ন

১ বর্তমান আর্থিক বৎসরে বিলোনীয়া হইতে লাউগাং ভায়া রতনপুর রাস্তাকে পাকা করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

২। যদি হয়ে থাকে তবে কবে নাগাদ রাস্তাটির কাজ শুরু করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। না। উপরোক্ত নামে পূর্তদপ্তরের আওতাধীন কোন রাস্তা নেই।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসেনা।

Admitted starred Question No. 187

Name of the Member :— Sri Sudhan Das

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D be pleased to state :—

প্রশ্ন

১। বিলোনীয়া হইতে পাইখোলা ভায়া উত্তর ভারতচন্দ্রনগর পশ্চিম-পাইখোলা এবং বিলোনীয়া হইতে পাইখোলা ভায়া মনুরমুখ চিত্তামাড়া রাস্তাকে পাকা রাস্তা করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২। যদি থাকে তবে কবে নাগাদ রাস্তাগুলির কাজ শুরু করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। হ্যাঁ, আছে।

২। ক) বিলোনীয়া হইতে পাইখোলা ভায়া উত্তর ভারতচন্দ্রনগর পশ্চিম পাইখোলা রাস্তার কাজ চলিতেছে।

খ) বিলোনীয়া হইতে পাইখোলা ভায়া মনুরমুখ চিত্তামাড়া রাস্তার কাজ আগামী আর্থিক বর্ষে শুরু করা যাবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No 188

Name of the Member :— Shri Khagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D be pleased to state :—

প্রশ্ন

১। বর্তমান সরকারের আমলে তেলিয়ামুড়া E.E (PWD) অফিস থেকে কতজন বেকার যুবক ও যুবতী Deed Firm, T.B.S From-11 কাজের মাধ্যমে কর্মসংস্থান করা হয়েছে ?

২। হয়ে থাকলে কতজন উপকৃত হয়েছে?

উত্তর

১। পূর্ত বিভাগের তেলিয়ামুড়া শাখা অফিসে থেকে বর্তমান সরকারের আমলে Deed Firm এর মাধ্যমে ১০০১ জন ও ৫১১ জন Individual Tribals কে Form 11 এর মাধ্যমে কাজের সংস্থান করা হয়েছে।

২। ২২১২ জন উপকৃত হয়েছেন।

Admitted Starred Question No. 192

Name of the Member .— **Shri Ratanlal Nath**

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য আগরতলা সোনামুড়া রাস্তা ভায়া মোহনপুর এবং আগরতলা, অভিচরণ বাজার ভায়া মোহনপুর এই দুইটি রাস্তায় দীর্ঘদিন ধরে বাস চলাচল বন্ধ হয়ে আছে?

২। যদি সত্য হয়ে থাকে তবে এই দুইটি রাস্তায় পুনরায় বাস চালানোর জন্য সরকার কি উদ্যোগ গ্রহণ করেছেন? এবং কবে নাগাদ বাস চলাচল শুরু হবে ?

উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য।

২। উক্ত দুইটি রাস্তায় বাস চালানোর জন্য সরকার প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করিতেছে।

Admitted Starred Question No :— 195

Name of the Member :—**Shri Ratanlal Nath**

Will the Hon'ble Minister-in-Charge of the "Water Resources & PHE Deptt be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য ৯৬-৯৭ সালে মোহনপুর PHE Sub-Division এর আওতাধীন মোহনপুর গ্রাম পঞ্চায়েত (জগৎপুরে) এ ১ (এক) কি: মি: লম্বা ওয়াটার সাপ্লাই এর মেইন লাইন বসানোর আদেশ ছিল? এবং

২। ইহাও সত্য ঐ কাজের কন্ট্রাকটর বিশেষ উদ্দেশ্যে ১ (এক) কি: মি: লাইন পুরোপুরি না বসিয়ে কয়েকটি ব্যক্তি বিশেষের বাড়ীতে সরকারী খরচে লাইন বসিয়ে দিয়েছে ?

৩। যদি সত্য হয়ে থাকে তবে দপ্তরে এই ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

১। এই প্রকল্পে ৯৬-৯৭ সনে ৫১০ মি: মেইন লাইন ও ৫০০ মি: ব্রাঞ্চ লাইন করার কাজ হাতে নেওয়া হইয়াছে।

২। ইহা সত্য নয়।

৩। ২ নং উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

Admitted Starred Question No. 196

Name of the Member :— Shri Ratanlal Nath

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য রাজ্য সরকার বর্তমানে জীপগাড়ীগুলিকে অল ত্রিপুরা পারমিট না দিয়ে বিশেষ কয়েকটি রুটে পারমিট দেওয়া হচ্ছে, এবং

২। ইহাও কি সত্য আগে জীপ গাড়ীগুলিকে অল ত্রিপুরা পারমিট দেওয়া হচ্ছে, এবং

৩। যদি সত্য হয়ে থাকে তবে এই বৈষ্যম্য দূর করা হবে কিনা ?

উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য।

২। হ্যাঁ, ইহাও সত্য।

৩। তবে ইহাকে বৈষম্য বলা উচিত হবেনা। ইহা একটি সুষম যাত্রী ও মাল পরিবহনের জন্য একটি প্রশাসনিক ব্যবস্থা মাত্র।

Admitted Starred Question No. :—212

Name of the Member :—Sri Hasmai Reang

Will the Hon'ble Minister-in-charge of the Water Resources & PHE Deptt. be pleased to state : –

**প্রশ্ন**

১। লংতরাই ভ্যালী মহকুমার অন্তর্গত নেপালটিলা বাজারে জল সাপ্লাইয়ের জন্য বর্তমান আর্থিক বছরে কোন পরিকল্পনা হাতে নেওয়া হইয়াছে কি না।

২ পরিকল্পনা না নিয়ে থাকিলে তার কারণ কি, এবং

৩। বর্তমান আর্থিক বছরে কোন পরিকল্পনা গ্রহণ করা হবে কি ?

**উত্তর**

১। হ্যাঁ।

২। ১নং প্রশ্নের উওরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

৩। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

ANNEXURE—'B'

Admitted Un-starred Question No. 21

Name of the Member :— Sri Pannalal Ghosh

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :—

**প্রশ্ন**

১। ডিসেম্বর ৯৬ ইং পর্য্যন্ত বিদ্যুৎ গ্রাহকের সংখ্যা কত ? (বিভাগ ভিত্তিক হিসাব)

২। ইহা কি সত্য যে, বৈদ্যুতিক লাইন সম্প্রসারিত হওয়া সত্বেও আগ্রহী গ্রাহকদের লাইন সংযোগ করা হচ্ছে না।

৩। যদি সত্য হয় তবে এই অসংগতি দূর করে লাইন সংযোগ ত্বরান্বিত করতে সরকার কি কি পদক্ষেপ নিচ্ছেন ?

## উত্তর

১। ডিসেম্বর ৯৬ ইং পর্যন্ত বিভাগ ভিত্তিক হিসাব বিদ্যুৎ গ্রাহকের সংখ্যা নিম্নে দেওয়া হইল :—

| | |
|---|---|
| সদর— | ৫৫৬৬২ জন |
| খোয়াই— | ১০৩৭২ জন |
| সোনামুড়া— | ৫০৭৫ জন |
| বিশালগড়— | ৯২৪২ জন |
| কৈলাসহর— | ৫০৭৫ জন |
| কমলপুর— | ৪৫২৬ জন |
| ধর্মনগর— | ১০১৮৯ জন |
| উদয়পুর— | ১৪৯৭৭ জন |
| অমরপুর— | ২৩২৮ জন |
| সাব্রুম— | ২৭৪৭ জন |
| বিলোনীয়া— | ৫৭৩১ জন |
| লংতরাইভ্যালী— | ৪২৬০ জন |
| কাঞ্চনপুর— | ২১৩৪ জন |
| গণ্ডাছড়া— | ১৯৮৪ জন |
| সর্বমোট— | ১,৩৭,৩৬২ জন |

২। আংশিক সত্য।

৩। লাইন নির্মাণ কাজ শেষ হওয়ার পর ইলেকট্রিক ইন্সপেক্টরের পর্যবেক্ষন ও অনুমতিক্রমে উপযুক্ত ভোল্টেজে চালু করা হয়। উপরোক্ত কাজে আই, ই, রুল অনুসারে নির্মিত লাইনের কিছু কিছু পরিবর্তন বা পরিবর্ধন করতে হয় যা সময় সময় এই প্রক্রিয়াকে বিলম্বিত করে। বৈদ্যুতিক লাইন সম্প্রসারনের কাজ কিছু কিছু জায়গায় শেষ হলেও ন্যূনতম সংখ্যক আগ্রহী গ্রাহকের লাইন সংযোগের আবেদন না থাকায় চালু করতে বিলম্বিত হয়। কোন কোন ক্ষেত্রে নির্মাণ শাখা ও মেইনটেনেন্স শাখার সমন্বয়ের অভাবে লাইন চালু করা দেরী হয়ে থাকে। নির্মাণ শাখাও মেইনটেনেন্স শাখার সুষ্ঠ সমন্বয়ের জন্য রাজ্য সরকারের সম্প্রতি এক আদেশমূলে নির্মাণ ও রক্ষনাবেক্ষন একই সাব-ডিভিশন বা ডিভিশনগুলির মাধ্যমেই নতুন বৈদ্যুতিক লাইন সম্প্রসারনের কাজ করানো হবে যার ফলে বৈদ্যুতিক লাইন সম্প্রসারন বিদ্যুৎ সংযুক্ত, কাজে সমন্বয় সাধন হবে। উপযুক্ত সংখ্যক গ্রাহকের দরখাস্ত পাওয়া গেলে বর্তমান

ব্যবস্থায় বিদ্যুৎ লাইন সম্প্রসারিত এলাকাতে বিদ্যুৎ লাইন সংযোগের কাজ স্বাভাবিকভাবে আরও ত্বরান্বিত হবে।

Admitted Un-Starred Question No :—25

Name of the Member :—**Shri Samir Deb Sarkar**

Will the Hon'ble Minister-in-Charge of the Water Resources & PHE Deptt be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৯৩-৯৪, ১৯৯৪-৯৫, ১৯৯৫-৯৬ এবং ১৯৯৬-৯৭ ইং অর্থ বৎসরে সেচের জন্য রাজ্যে মোট কতটি ডিপ-টিউবওয়েল খনন করার পরিকল্পনা ছিল। তন্মধ্যে কতটির কাজ সম্পন্ন হয়েছে (অর্থ বছর অনুযায়ী মহকুমা ভিত্তিক পৃথক পৃথক হিসাব)

২। খোয়াই মহকুমার বগাবিল ধলাবিল, পূব গণকী ও গোপালনগর গ্রামে ডিপ টিউবওয়েল খননের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

উত্তর

১।

| | মহকুমা | ১৯৯৩-৯৪ খননের পরিকল্পনা | ১৯৯৩-৯৪ খননকৃত টিউবওয়েল | ১৯৯৪-৯৫ খননের পরিকল্পনা | ১৯৯৪-৯৫ খননকৃত টিউবওয়েল | ১৯৯৫-৯৬ খননের পরিকল্পনা | ১৯৯৫-৯৬ খননকৃত টিউবওয়েল | ১৯৯৬-৯৭ খননের পরিকল্পনা | ১৯৯৬-৯৭ খননকৃত টিউবওয়েল |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১। | বিলোনীয়া | ১ | X | ১ | X | ৪ | X | ৪ | X |
| ২। | খোয়াই | ৪ | ১ | X | X | ৫ | X | ৫ | X |
| ৩। | সদর | ৫ | ১ | ৩ | ১ | ৪ | X | ৪ | X |
| ৪। | বিশালগড় | ২ | ১ | ১ | X | ৫ | X | ৫ | X |
| ৫। | ধর্মনগর | X | X | ১ | X | ১ | X | ১ | X |
| ৬। | কমলপুর | X | X | ১ | X | X | X | X | X |
| ৭। | কৈলাশহর | X | X | X | X | ১ | X | ১ | X |
| ৮। | সোনামুড়া | X | X | X | X | ৫ | X | ৫ | X |
| | মোট | ১২ | ৪ | ৭ | ১ | ২৫ | X | ২৫ | X |

২। খোয়াই মহকুমার বগাবিল, ধলাবিল, পূর্বগণকী ও গোপালনগর গ্রামে ডিপ টিউবওয়েল খননের নিমিত্ত আদেশপত্র ৩০-১-৯৭ ইং দেওয়া হয়েছে। সহসা খনন কার্য্য শুরু হবে বলে আশা করা যায়

Admitted Un-Starred Question No. 26

Name of the Members .— **Shri Samir Deb Sarkar**
**Shri Pabitra Kar**

Will the Hon'ble Minister-in-charge of the Water Resources & PHE Deptt. be pleased to state:—

**প্রশ্ন**

১। ১৯৯৬-৯৭ ইং অর্থ বৎসরে রাজ্যে পানীয় জল সরবরাহের নিমিত্তে কতটি ডিপ টিউবওয়েল খননের পরিকল্পনা ছিলো এবং তন্মধ্যে কতটি খনন করা গেছে. (মহকুমা ভিত্তিক হিসাব)

২। খোয়াই মহকুমার পহড়মুড়া ও ধলাবিল গ্রামের জনগণের স্বার্থে একটি নতুন ডিপ টিউবওয়েল খননের প্রস্তাব বিবেচনা করা হবে কি না ?

**উত্তর**

১। ১৯৯৬-৯৭ ইং অর্থ বৎসরে পানীয় জল সরবরাহের জন্য প্রস্তাবিত ও খননকৃত গভীর নলকূপের মহকুমা ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল—

| মহকুমা | প্রস্তাবিত গভীর নলকূপ | খনন কৃত গভীর নলকূপ ৩১শে জানুয়ারী ১৯৯৭ পর্যন্ত) |
|---|---|---|
| সদর— | ৬ | ৫ |
| খোয়াই— | ৮ | — |
| বিশালগড়— | ১ | ১ |
| সোনামুড়া— | ৪ | — |
| কৈলাশহর— | ৪ | ৩ |
| ধর্মনগর— | ১ | — |
| কাঞ্চনপুর— | ১ | — |
| লংতরাই ভ্যালী— | ১ | — |
| কমলপুর— | ৪ | ২ |
| অমরপুর— | ৪ | ১ |
| বিলোনীয়া— | ২ | ১ |
| উদয়পুর— | — | ১ |
| সাব্রুম— | ৫ | — |
| মোট— | ৪১টি | ১৪টি |

২। এরূপ কোন পরিকল্পনা আপাতত: নাই।

### Admitted Un-Starred Question No. 31

### Name of the Member :—Sri Rati Mohan Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

**প্রশ্ন**

১। ১৯৯৬ ইং সনের জানুয়ারী হইতে ১৯৯৭ ইং সনের জানুয়ারী পর্যন্ত রাজ্যে কত কিলোমিটার রাস্তা ও কয়টি সেতু মেরামত করা হয়েছে এবং কত খরচ হয়েছে ও কোথায় কোথায়? (রাস্তা ও সেতুর ব্যয়িত টাকা পৃথক পৃথক হিসাব)।

**উত্তর**

১ তথ্য সংগ্রহাধীন।

### Admitted Un-starred Question No. 42

### Name of the Member :— Sri Ratanlal Nath

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

**প্রশ্ন**

১। বর্তমানে সারা রাজ্যে পি, ডব্লিউ ডি রাস্তায় মোট কাঠের সেতু কয়টি? (সাব ডিভিশন ভিত্তিক হিসাব)।

২। ১৯৯৩ ইং সনের এপ্রিল থেকে ১৯৯৭ ইং সালের জানুয়ারী পর্যন্ত সময়ের মধ্যে কয়টি নতুন কাঠের সেতু নির্মাণ করা হয়েছে এবং কয়টি কাঠের সেতু মেরামত করা হয়েছে? (সাব-ডিভিশন ভিত্তিক হিসাব)।

উত্তর

১। বর্তমানে সারা রাজ্যে পি, ডব্লিও, ডি রাস্তায় মোট ১৩৩৫ টি কাঠের সেতু আছে। সাব ডিভিশান ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল।

| | | |
|---|---|---|
| ১। | সদর— | ১৭৪ টি |
| ২। | বিশালগড়— | ৮৫ টি |
| ৩। | সোনামুড়া— | ৩৫ টি |
| ৪। | খোয়াই— | ১৭৪ টি |
| ৫। | উদয়পুর— | ৫৪ টি |
| ৬। | বিলোনীয়া— | ৯৪ টি |
| ৭। | সাব্রুম— | ৫২ টি |
| ৮। | অমরপুর— | ৪৯ টি |
| ৯। | ধর্মনগর— | ১৯৪ টি |
| ১০। | কৈলাসহর— | ১১০ টি |
| ১১। | কাঞ্চনপুর— | ৫২ টি |
| ১২। | আমবাসা— | ২৯ টি |
| ১৩। | কমলপুর— | ১০৪ টি |
| ১৪। | গণ্ডাছড়া— | ৪৭ টি |
| ১৫। | লংতরাই— | ৫২ টি |
| | মোট | ১৩৩৫ টি |

২। ১৯৯৩ ইং সালের এপ্রিল থেকে ১৯৯৭ ইং সালের জানুয়ারী পর্য্যন্ত সময়ের মধ্যে ২৪টি নতুন কাঠের সেতু নির্মাণ ও ১১৫৯ টি কাঠের সেতু মেরামত করা হয়েছে। সাব-ডিভিশান ভিত্তিক হিসাব নিম্নে দেওয়া হল।

নতুন সেতু নির্মাণ।

| | | |
|---|---|---|
| ১। | খোয়াই— | ৬ টি |
| ২। | কমলপুর— | ১১ টি |
| ৩। | উদয়পুর— | ৩ টি |
| ৪। | সদর— | ৪ টি |
| | মোট— | ২৪ টি |

সেতু মেরামত ।

| | | |
|---|---|---|
| ১। | খোয়াই— | ৭৮ টি |
| ২। | অমরপুর— | ২৯ টি |
| ৩। | সদর— | ১৭০ টি |
| ৪। | কমলপুর— | ১৮৮ টি |
| ৫। | আমবাসা— | ৩২ টি |
| ৬। | গণ্ডাছড়া— | ৪২ টি |
| ৭। | ধর্মনগর— | ৯২ টি |
| ৮। | কাঞ্চনপুর— | ২৮ টি |
| ৯। | কৈলাশহর— | ৬২ টি |
| ১০। | লংতরাই— | ২৯ টি |
| ১১। | সোনামুড়া— | ৩৫ টি |
| ১২। | উদয়পুর— | ৮৭ টি |
| ১৩। | বিলোনীয়া— | ১৫০ টি |
| ১৪। | সাব্রুম— | ৫২ টি |
| ১৫। | বিশালগড়— | ৮৫ টি |
| | মোট | ১১৫৯ টি |

